# ‍[হো]মিওপ্যাথি মতানুযায়ী গার্হস্থ্য চিকি[ৎসা] প্রণালী।

বৈদ্য-কুলজ

শ্রীহরিকৃষ্ণ মল্লিক কর্ত্তৃক

সঙ্কলিত।

বেরিণী এবং কোম্পানি দ্বারা প্র[কাশিত]

Calcutta:

P. Roy & Co. Printers. No. 67, Emambari Lane, Bentinck St

1870.

মূল্য তিন টাকা আট আনা।

রোগাদির নাম

পত্রাঙ্ক।

# মুখবন্ধ ।



" ধর্ম্মার্থ কামমোক্ষাণাং আরোগ্যং মূল মুত্তমম্ ।

মনুষ্য লোক মাত্রেই সংসার মধ্যে বহুবায়াশ সহকারে উপরোক্ত বর্গ চতুষ্টয় সংসাধন প্রত্যাশায় বিচরণ করিতেছেন, কিন্তু তাঁহার উৎকৃষ্ট মূল, আরোগ্য । এই রূপ আমাদিগের দেশস্থ প্রাচীন মুনিগণ কর্ত্তৃক স্থিরীকৃত হইয়াছে, এবং নানা দিগ্দেশীয় বহু-বিদ্যা-বিশারদ পণ্ডিতগণ ও স্বীকার করিয়াছেন । অতএব সেই আরোগ্য বিধান উদ্দেশে এতদ্দেশীয় প্রাচীন চিকিৎসা বিদ্যাবিৎ পণ্ডিতগণ বহুবিধ যত্ন পূর্ব্বক রুগ্নিনিশ্চয়, দ্রব্য গুণ পরীক্ষা, প্রভৃতি করিয়া দেশের পরম মঙ্গলের মূল সংস্থাপন করিয়া গিয়াছিলেন । তন্মধ্যে ধন্বন্তরি, দিবোদাস, চরক, প্রভৃতি মুনি এবং পণ্ডিতগণ আয়ুর্ব্বেদ, চরক, সুশ্রুতাদি গ্রন্থ প্রণয়ন দ্বারা জীবের কতই উপকার সাধন করিয়াছেন তাহা বর্ণন করা যায় না, কিন্তু বর্ত্তমান কালে এতৎ প্রদেশের দুর্ভাগ্যবশতঃ তাদৃশ গ্রন্থ সকলের আলোচনা, পাঠ, এবং তদনুসারে চিকিৎসা করণাদি, প্রায় বিলুপ্ত হওয়ার উপক্রম হইয়াছে, এক্ষণে যে দুএক জন আমাদিগের বৈদ্য কুলতিলক চিকিৎসা বিদ্যা-বিশারদ, চিকিৎসক মাত্র জীবিত আছেন, তাঁহার লোকান্তর গত হইলেই বোধ হয় আর তাদৃশ চিকিৎসার ঔৎকর্ষ্য দৃষ্ট হইবে না, সুতরাং দেশ, কাল, পাত্র বৈষম্যবশতঃ আমাদিগকে বিজাতীয় চিকিৎসা প্রণালীর শরণ লইতে হইতেছে । অপিচ চরক বলিয়াছেন "তদেব যুক্তং ভৈষজ্যং যদারোগ্যায় কল্পতে । সচৈব ভিষজাং শ্রেষ্ঠো রোগেভ্যো যঃ প্রমোচয়েৎ ॥" যদ্দ্বারা আরোগ্য হয় তাহাই উপযুক্ত ঔষধ এবং যিনি রোগ হইতে মুক্ত করেন্ তিনিই চিকিৎসকগণের মধ্যে শ্রেষ্ঠ । অতএব এক্ষণে যাহাতে অল্পায়াসে নিশ্চয় রূপে রোগ আরোগ্য হয়, সেই মতই গ্রাহ্য ।

বহুকালাবধি এতৎ প্রদেশে আয়ুর্ব্বেদী মতানুযায়ী চিকিৎসা প্রকরণ প্রচলিত আছে অন্তর যবনাধিকার কালে কিয়ৎকাল পর্য্যন্ত ইউনানি (হকিমি) মত প্রতিদ্বন্দ্বী হইয়াছিলেন এবং পরেতে অল্পকাল মধ্যে উপরোক্ত উভয় মতকে নিরস্তপ্রায় করিয়া রাজ-সহায় এলোপ্যাথি, (ডাক্তরি) মত প্রবল রূপ ধারণ করিয়াছিলেন, ইত্যবসরে সদৃশ ব্যবস্থা (হোমিওপ্যাথি) মত প্রকাশিত হইয়া সকলকে চমৎকৃত করিয়াছেন। কিন্তু এতন্মতে সাংসারিক নিতান্ত প্রয়োজনীয় চিকিৎসা প্রকরণ সন্নিবেশিত কোন পুস্তক বঙ্গভাষায় প্রচারিত না থাকায় তাদৃশ অভাব কথঞ্চিৎ প্রকারে দূরী করণাভিলাষে, কএক জন পর হিতৈষী বিশিষ্ট ভদ্র লোক, বিশেষতঃ এবং প্রথমতঃ আমার পরমবন্ধু শ্রীযুক্ত কুমার ব্রজেন্দ্রনারায়ণ দেব বাহাদুরের অনুরোধে এই গ্রন্থ প্রণয়ন রূপ মহৎ ব্যাপারে হস্তক্ষেপ করিতেছি, কিন্তু ইহাতে আমি কত দূর কৃতকার্য্য হইব তাহা নির্দ্দেশ করিতে পারি না, কারণ ইহা মাদৃশ জনের পক্ষে "প্রাংশুগম্যে ফলে লোভাদুদ্বাহুরিব বামনঃ" ইত্যাদির ন্যায় দুরাশা, তবে কেবল এই মাত্র ভরসা করিতে পারি, যখন আমি সাধারণের উপকার উদ্দেশে ইহাতে প্রবৃত্ত হইতেছি, তখন সহৃদয় মহানুভাব ব্যক্তি মাত্রেই যে আমাকে উৎসাহ প্রদান করিবেন তাহাতে অনুমাত্র ও সংশয় নাই।

সদৃশ ব্যবস্থা একটী নব প্রকাশিত মত, অদ্যাপি ইহার তাৎপর্য বিশেষ রূপে সর্ব্বসাধারণে অবগত হইতে পারেন্ নাই, তজ্জন্য এতন্মতের উপস্থিত প্রতিদ্বন্দী এলোপ্যাথি, মতের সহিত এমতের চিকিৎসাপ্রণালীর দোষ গুণের তারতম্য বিষয়ে কিঞ্চিৎ সমালোচনা করিতে বাধ্য হইতেছি, এক্ষণে পাঠক মহোদয়গণ সমীপে এই মাত্র সবিনয়ে প্রার্থনা যে, তাঁহারা পক্ষপাত শূন্য হইয়া বিচার করিলেই আমি চরিতার্থ হইব।

এতৎ প্রদেশে যাঁহাদের এলোপ্যাথি মতে একান্ত ভক্তি আছে তাঁহাদের মধ্যে অনেকেই (নিরপক্ষ, যতার্থ বাদী, প্রতিষ্ঠাপত্র-প্রাপ্ত, ডাক্তর গণও) মুক্তকণ্ঠে স্বীকার করেন্ যে প্রাচীন রোগের পক্ষে উক্ত মতের ঔষধ কোন প্রকারে ফলদায়ক হয় না, অতএব তাদৃশ বিষয় পরিত্যাগ করিয়া

জ্বরাদি তরুণ রোগের চিকিৎসায় উক্ত মতানুসারে যে আশু প্রতিকার কারিণী শক্তি প্রদর্শিত হইয়া থাকে, তাহারই পর্য্যালোচনায় প্রবৃত্ত হইতেছি।

এলোপ্যাথি মতের চিকিৎসায়, জ্বর রোগের প্রথমাবস্থায়, স্যালাইন্ মিক্সচর্ প্রভৃতি ভেদক ঔষধ প্রয়োগ দ্বারা বিরেচন করাইয়া জ্বর বিরাম কালে (বিরতি না হইলেই ঘোর বিপদ) বহু পরিমাণে পুনঃ পুনঃ কুইনাইন্ সেবন করাইয়া জ্বর নিবারণ করা রীতি আছে, তদ্রূপ উপদংশ রোগে অধিক পরিমাণে পারা সেবন দ্বারা অতিরিক্ত লালা নিঃসরণ করাইয়া ক্ষত আরোগ্য করা নিয়ম প্রচলিত আছে। উক্ত উভয় প্রকার রোগে উভয় প্রকার ঔষধ, আশু বিশেষ উপকার দায়ক হইলেও পরেতে যে নানাবিধ শরীর নাশক রোগ উৎপন্ন করিয়া থাকে তাহা বোধ হয় এতৎ প্রদেশে কাহারই অবিদিত নাই।

প্রবাদ আছে যে কুইনাইন্ দ্বারা প্রথমতঃ জ্বর, বন্ধ হইয়া পরেতে নিয়ম লঙ্ঘন করিলে পুনর্ব্বার প্রকাশিত হয়, কিন্তু বস্তুতঃ তাহা নহে। অধিক পরিমাণে সেবন করিলে, কুইনাইন্ একটী স্বতন্ত্র রোগ রূপে পরিণত হইয়া তাহার আনুসঙ্গী পুরাতন জ্বর, প্লীহা, যকৃৎ, কামলা, শোথঃ, অজীর্ণ, অতিসার, রক্ত ক্ষয়, ইত্যাদি নানাবিধ রোগ উৎপন্ন করে। এই রূপে অপর ঔষধ পারা, অধিক পরিমাণে ব্যবহৃত হইলে, প্রথমতঃ উপদংশের ক্ষত আরোগ্য করিয়া স্বয়ং একটী স্বতন্ত্র রোগ রূপ ধারণ করতঃ সর্ব্বাঙ্গে ক্ষত, পিনস্, চক্ষুঃ, কর্ণ, এবং মুখ রোগ, বাত প্রভৃতি নানাবিধ শরীরনাশক দুর্দ্দম্য রোগ সকল উৎপন্ন করায়।

উপরোক্ত উভয় প্রকার ঔষধ জন্য বিকৃতিজ রোগ সকলের প্রতীকার করিতে হইলে এলোপ্যাথি মতে বহুকাল পর্য্যন্ত বিরেচক ঔষধ ব্যবহার করান রীতি প্রচলিত আছে, কিন্তু তদ্দ্বারা রোগী, ক্রমশঃ ক্ষীণ হইয়া আমৃত্যু নানাবিধ যাতনা ভোগ করিতে থাকে। এতৎ প্রদেশে এলোপ্যাথি মতের চিকিৎসারবিস্তীর্ণতা নিবন্ধন প্রায় সকলেই উক্ত ঔষধদ্বয় জন্য বিকৃতি এবং তন্নিবারণের উপায়, উক্ত মতানুসারে যে নিতান্ত অকিঞ্চিৎ কর তাহা

বিশেষ রূপে অবগত আছেন, অতএব তদ্বিষয়ে অধিক আন্দোলন করণের প্রয়োজনাভাব। একন্তু পরিশেষে ইহাও উল্লেখ করা কর্ত্তব্য হইতেছে যে কুইনাইন্ এবং পারা অধিক পরিমাণে শরীরে প্রবেশ করিলে, তাহারা কেবল ভুক্ত-দ্রব্য-বাহক-প্রণালী বা পাকস্থলীতে নিবদ্ধ থাকে না যে বিরেচন দ্বারা নির্গত হইতে পারে। তাহারা দেহ মধ্যে প্রবিষ্ট হইয়া শিরা, সূক্ষ্ম-শিরা, ধমনী, স্নায়ু, অস্থ্যাবরক-সূক্ষ্ম-ত্বক্, অস্থি, মর্জ্জা, পর্য্যন্ত আক্রমণ করিয়া থাকে, অতএব পৃথিবী মধ্যে অদ্যাপিও এমত কোন প্রকার বিরেচক ঔষধ আবিষ্কৃত হয় নাই যে, তাহাদিগকে বিরেচন দ্বারা শরীর হইতে নিঃসৃত করণের শক্তি ধারণ করে।

সদৃশ ব্যবস্থা মতে জ্বর নিবারণ জন্য প্রথমতঃ বা চিকিৎসার কোন কালে বিরেচক ঔষধ ব্যবহার করাইয়া রোগীকে অবসন্ন করা রীতি নাই। জ্বরের প্রবলাবস্থায় অত্যল্প পরিমাণে লক্ষণানুযায়ী ব্যবস্থেয় ঔষধ সেবন করাইলে কিয়ৎকালের মধ্যে জ্বর নিবারিত হইয়া রোগী ক্রমশঃ সবল হইতে থাকে এবং পরেতে কোন প্রকার ঔষধ জন্য বিকৃতি বা প্রাচীন জ্বরাদি কদাচই প্রকাশিত হয় না। তদ্রূপ উপদংশ রোগ, লক্ষণানুসারে ঔষধ সেবন করিলে লাল নিঃসরণাদি না হইয়া, অত্যাশ্চর্য্য রূপে নিরাকৃত হয়, এবং পরেতেও কোন প্রকার ঔষধ জন্য উপসর্গ উপস্থিত হয় না। এতন্মতেও কুইনাইন্ এবং পারা, রোগ বিশেষের লক্ষণানুসারে ব্যবহৃত হইয়া থাকে, কিন্তু তাহা এরূপ অনুমাত্র মাত্রায় যে তত্তৎ ঔষধ দ্বারা কেবল উদ্দেশ্য রোগই নিবারিত হয়, অথচ তাহারা কোনমতেই শরীরের যন্ত্র বিশেষ আশ্রয় করিয়া বিকৃতি জন্মায় না। অতএব উভয় মতের মধ্যে যাহার ঔৎকর্ষ্য সংস্থাপিত হইতেছে তাহা নিরুপেক্ষ পাঠকগণ বিচার পূর্ব্বক স্থির করিবেন আমার অধিক প্রতিবাদের প্রয়োজনাভাব।

সদৃশ ব্যবস্থা মত, এতৎ প্রদেশে নবাগত, এবং রাজসহায় বিহীন সুতরাং ইহাকে উন্মূলিত করিবার মানসে এতৎ প্রদেশীয় অনেকানেক বুদ্ধিমান্ লোক ও বিশেষ রূপে দোষ গুণের পরীক্ষা না করিয়া এলোপ্যাথি মতের প্রতি অচলা ভক্তি বশতঃ নানাবিধ প্রতিবাদ করিয়া থাকেন্, অতএব

ভত্তৎ বাক্য উদ্ধৃত করিয়া কিঞ্চিৎ প্রত্যুত্তর প্রদানে বাধ্য হইতেছি। বোধ করি উদার-স্বভাব পাঠক মহোদয়গণ স্বীয় স্বীয় ঔদার্য্য গুণে ক্ষমা করিবেন।

কেহ কেহ বলিয়া থাকেন্ হোমিওপ্যাথি মতের ঔষধের মাত্রা এমত অল্প যে তাহাতে কোন মতেই রোগ নিরাকৃত হইতে পারে না, কেবল বিশ্বাসে অথবা পথ্য ব্যবস্থার কাঠিন্য প্রযুক্ত বা স্বভাবতঃই কালেতে আরোগ্য হইয়া থাকে ইত্যাদি।

যে স্থলে দেখা যাইতেছে যে ( ইতরেতর জ্ঞানাভাব সত্ত্বেও ) শিশুর এবং পশুর রোগ সকল অল্পায়াসে এমতের ঔষধ প্রয়োগ দ্বারা নিবারিত হইতেছে, তখন বিশ্বাসে আরোগ্য হয়, এরূপ কদাচই বলা যাইতে পারে না।

আমি স্বয়ং চিকিৎসা কার্য্য আরম্ভ করিয়া বহু সংখ্যক দরিদ্র লোকের (যাহাদের পথ্য ব্যবস্থানুসারে চলিবার কোন মতেই সম্ভাবনা নাই) এই মতের ঔষধ দ্বারা চিকিৎসা করিয়া দেখিয়াছি, অনেকেই অত্যাশ্চর্য্য রূপে আরোগ্য লাভ করিয়াছে, অতএব পথ্য ব্যবস্থার কাঠিন্য প্রযুক্ত আরোগ্য হয়, ইহা কি প্রকারে বলা যাইতে পারে? আর ও যদি তাহাই সত্য হইত তাহা হইলে দেশস্থ ধনীগণ, যাঁহারা অনায়াসে আহার পরিচ্ছদাদির নিয়মানুসারে চলিতে পারেন, তাঁহাদের আর চিকিৎসার প্রয়োজন ছিল না। বিবেচনা করিয়া দেখিলে আমাদিগের প্রদেশে পূর্ব্বে যে আয়ুর্ব্বেদী মতে চিকিৎসিত হইয়া এককালে আরোগী হইত, সে মতে যে প্রকার উপবাস প্রভৃতি কঠিন নিয়মাদি আছে, তাহার সহিত ইহার পথ্য ব্যবস্থার তুলনা করিলে,—এমতের নিয়ম যে কত গুণ সহজ তাহা পাঠক গণ অনুভব করিবেন।

এতৎ প্রদেশে যে সময়ে তাড়িৎবার্ত্তাবহ প্রকরণ প্রকাশ ছিল না, তৎকালে কোন বিদ্বান্ ব্যক্তি এতদ্বিষয়ের আশ্চর্য্য গুণ প্রকাশ করিলে অনেকানেক বুদ্ধিমান্ লোকও অলীক জ্ঞান করিয়া উপহাস করিতেন। পরে যদ্রূপ কালের গতিতে এক্ষণে তাহার গুণ বালকেও অবগত হইয়াছে, সুতরাং

তদ্বিষয়ে আর কাহারই সংশয় জন্মেনা, তদ্রূপ সদৃশ ব্যবস্থা মতের তাৎপর্য্যা-নভিজ্ঞ জনগণেব নিকট সম্প্রতি হাস্যাস্পদ হইলেও যে কালেতে ইহা সংসার মধ্যে বিস্তীর্ণ হইয়া বহু মঙ্গলের আকর হইবে, তাহাতে অনুমাত্র ও সংশয় নাই।

এক্ষণে পাঠকগণ সমীপে বিনয় পুরসঃর আমার এই মাত্র নিবেদন যে তাঁহারা অন্যান্য নাট্য, কাব্য, উপন্যাসাদি বিন্যস্ত পুস্তকগণের ন্যায় গ্রন্থ খানি পাঠান্তে পরিত্যাগ না করিয়া, এতন্মতাযায়ী ঔষধ সকল লিখিত লক্ষণানুসারে প্রয়োগ করতঃ কি প্রকার ফলদায়ক হয়, তাহা দর্শনপূর্ব্বক পক্ষপাত শূন্য হইয়া বিচার করিবেন।

আমি এতদ্গ্রন্থ প্রণয়ন জন্য পরিশ্রমের ত্রুটি করি নাই। ইহা কোন গ্রন্থ বিশেষের অনুবাদ মাত্র নহে। চিকিৎসা বিদ্যাবিশারদ, লরি, হেরিং, হেম্পল্, জস্লিন্, মর্গ্যান্, জার্, হম্ফ্রিস্ প্রভৃতি গ্রন্থ কর্ত্তৃগণের গ্রন্থ সকলের আশ্রয় লইয়া চিকিৎসা দ্বারা স্বয়ং যাদৃশ ফল দেখিয়াছি তাহাই এতৎ পুস্তকে সন্নিবেশিত করিয়াছি এবং ভিন্ন দেশীয় আহার পরিচ্ছদাদির নিয়ম, এতৎ প্রদেশীয় লোকের প্রতি কোন মতেই বিধেয় হয় না, তজ্জন্য প্রচলিত বৈদ্যক মতের পথ্য ব্যবস্থার সহিত সদৃশ ব্যবস্থার পথ্য নিয়মের ঐক্য করিয়া পথ্যাদির নিয়মাবধারণ করিয়াছি।

পরিশেষে যে সকল ব্যক্তি পুস্তক প্রণয়ন বিষয়ে আমার সাহায্য করিয়াছেন তাঁহাদিগকে ধন্য বাদ না দিয়া এবং তাঁহাদের নিকট কৃতজ্ঞতা স্বীকার না করিয়া প্রস্তাবনা পরিসমাপ্ত করিতে পারিলাম না।

মহামান্য সর্গীয় ৺ রাজা রাধাকান্ত দেব বাহাদুরের পৌত্র মহানুভাব শ্রীযুক্ত কুমার ব্রজেন্দ্রনারায়ণ দেব বাহাদুর তাঁহার কর্ম্মোপলক্ষে আমাদি-গের বাস গ্রামে অবস্থিতি সময়ে, প্রথমতঃ বহু তর্কের পর, সদৃশ ব্যবস্থা মতের গুণ পরীক্ষায় যত্ন শীল হওনের জন্য স্বয়ং পুস্তক এবং ঔষধাদি প্রদান করতঃ আমাকে উপদিষ্ট করেন। আমি তদবধি বহু সহস্র লোকের চিকিৎসা করিয়া ক্রমশঃ আশ্চর্য্যান্বিত হইতে লাগিলাম! কিয়ৎকাল গতে উক্ত মহাত্মা এতন্মতের বঙ্গভাষায় এক খানি সম্পূর্ণ গার্হস্থ্য চিকিৎসার

উপযোগী পুস্তক লিখিতে আমাকে নিতান্ত অনুরোধ করিলেন, কিন্তু তৎকালে আমি চিকিৎসা কার্য্যে অত্যন্ত ব্যাপৃত থাকায়, এবং লেখক অভাবে স্বহস্তে লেখা অত্যন্ত দুরূহ বিবেচনায়, অত্যল্পমাত্র লিখিয়াই ক্ষান্ত থাকিলাম। অনন্তর স্বীয় কার্য্যোপলক্ষে জেলা রাজশাহী বোয়ালিয়াতে আমার অবস্থিতি কালে তত্রত্য কএকটী বিশিষ্ট ভদ্রলোক, বিশেষতঃ লোকনাথ স্কুলের প্রধান শিক্ষক শ্রীযুক্ত বাবু শ্রীশচন্দ্র রায় মহোদয় এবং বোঁয়ালিয়া গবর্ণমেণ্ট স্কুলের অন্যতর শিক্ষক শ্রীযুক্ত বাবু বেণীমাধব সরকার, এতদুভয়ে লেখকের কর্ম্মের ভার গ্রহণ করিয়া পুনর্ব্বার অনুরোধ করাতে পুস্তক আরম্ভ করিলাম এবং তাঁহাদের প্রযত্নে অত্যল্পকাল মধ্যে সম্পন্ন হইল। কিন্তু আমার দুরদৃষ্ট প্রযুক্ত কেহই সংশোধনের ভার গ্রহণ করিলেন না, সুতরাং পুস্তকে যে কিছু দোষ লক্ষিত হইবে তাহা কেবল আমারই জানিবেন। ভরসা করি ধীরগণ, স্বীয় স্বীয় গুণে সংশোধন করিয়া লইবেন।

১২৭৭ সাল।
১০ই আশ্বিন।

শ্রীহরিকৃষ্ণ মল্লিক।
মেহেরপুর জেলা নদীয়া।

# উপক্রমণিকা।

সদৃশ ব্যবস্থা অর্থাৎ হোমিওপ্যাথির সংক্ষেপ বিবরণ।

এই চিকিৎসা প্রণালী প্রায় তিন হাজার বৎসর পূর্ব্বে পরম পণ্ডিত ডিমোক্রাইটস্ কর্ত্তৃক প্রথম কল্পিত হইয়া পরেতে হিপক্রেটিস্ কর্ত্তৃক স্থিরীকৃত হয়। তদনন্তর ইউরোপ মহারাজ্যের অধীন জর্ম্ম্যানী মহাপ্রদেশের অন্তঃর্গত স্যাক্স-নির অন্তর্ভূত মাইসন্ নগরে ১৭৫৫ সালের ১০ই এপ্রেল দিবসে হানিম্যান নামক মহাত্মার জন্ম হয়। উক্ত মহাত্মা ল্যাটীন, গ্রীক, ফরাষি, ইংরাজি, জর্ম্মন্ প্রভৃতি ভাষায় পারদর্শী ছিলেন। ১৭৯০ সালে গোমরণ নগরে তাঁহার অবস্থিতি কালীন ঔষধের শক্তি বিষয়ে চিন্তা উপস্থিত হয়। তাহার আদিম বৃত্তান্ত এই যে এলোপ্যাথি মতের ঔষধের রোগ নিরাকরণ শক্তির বিষয়ে চিন্তা করিতে করিতে প্রথমতঃ কিছু স্থির করিতে না পারিয়া স্বাস্থ্যাবস্থায় কুইনাইন সেবন দ্বারা দেখিলেন যে, তদ্দারা জ্বর উৎপন্ন হয়। তৎপরে অন্যান্য ঔষধের ঐরূপ পরীক্ষা করিয়া পরম পণ্ডিত চিকিৎসাবিদ্যা-বিশারদ মহাত্মা স্থির করিলেন যে, যে সমুদয় ঔষধ স্বচ্ছন্দ শরীরে সেবন করিলে যাদৃশ রোগ উৎপন্ন করায়, তাদৃশ লক্ষণা-ক্রান্ত রোগ সেই ঔষধ দ্বারা নিরাকৃত হয়। তখন এই মতে কিচিৎসা করিতে আরম্ভ করিলেন। অনন্তর পরীক্ষা করিয়া দেখিলেন যে ঔষধের ভাগ যত অল্প পরিমাণে দেওয়া যায় ততই অধিক উপকার করে। পরে এই মতের চমৎকারিতা

দর্শনে আমেরিকা ও ইউরোপ খণ্ডস্থ বহুতর চিকিৎসা বিদ্যা বিশারদগণ যাঁহারা পূর্ব্বে এলোপ্যাথি মতের এম ডি, উপাধি প্রাপ্ত হইয়া ছিলেন, তাঁহাদিগের মধ্যেও অনেকে এই মত গ্রহণ করিয়া নানাবিধ ঔষধ প্রকাশ ও তৎসম্বন্ধীয় গ্রন্থাদি প্রস্তুত করিয়াছেন এবং করিতেছেন। এক্ষণে তদনুসারে এ মতের চিকিৎসা দেশ বিদেশে চলিতেছে।

হোমিওপ্যাথিক্ ঔষধ।

এই মতে চারি প্রকারে ঔষধ ব্যবহৃত হইয়া থাকে যথা—

১। (টিঙ্কচর্) আরক।
২। (পিলিউল্) বড়ি।
৩। (গ্লবিউল্) ক্ষুদ্র বটীকা।
৪। (ট্রাইটিউরশেন্) গুঁড়া।

অনুপান জল।

তাহাও চারি প্রকারে ব্যবহৃত হইয়া থাকে; যথা;—

প্রথম। কলের দ্বারা নির্ম্মলীকৃত জল
দ্বিতীয়। ঝর্ণার জল।
তৃতীয়। বৃষ্টির জল।
চতুর্থ। গরম জল শীতল করিয়া।

এই সকল নিয়ম পুস্তকে লিখিত আছে। যদ্যপিও উক্ত প্রণালী মত পর পর ক্রমশঃ জলের গুণের তারতম্য আছে কিন্তু সকল স্থানে সকলের দ্বারা তাদৃশ জল প্রাপ্ত হওয়া কঠিন বিবেচনায় আমি সাধারণ পরিষ্কৃত জলে ঔষধ মিশ্রিত করিয়া দেখিয়াছি যে ঔষধের কোন প্রকারে গুণের

লাঘব হয় না। পুস্তক মধ্যে পুনঃ পুনঃ প্রত্যেক ঔষধের মাত্রা লিখিতে হইলে অতিশয় বাহুল্য হয়, তজ্জন্য এই নিয়ম নির্দ্ধারণ করা যাইতেছে যে, যে সকল স্থানে ঔষধের মাত্রার বিশেষ নিয়ম লিখিত হইল না, সেই সেই স্থানে নিম্ন লিখিত মতে ঔষধের মাত্রা নির্দ্দিষ্ট করিতে হইবে। অর্থাৎ যদ্যপি আরক ঔষধ হয়, তাহা হইলে শিশুর প্রতি এক ফোঁটার তিন ভাগের এক ভাগ। বালকের প্রতি এক ফোঁটার অর্দ্ধ ভাগ। এবং যৌবনারূঢ় ব্যক্তিগণের প্রতি এক ফোঁটা। যদ্যপি বড়ি ঔষধ হয় তাহা হইলে শিশুর প্রতি তিন ভাগের এক ভাগ। বালকের প্রতি অর্দ্ধ ভাগ এবং তদূর্দ্ধ বয়স্ক ব্যক্তিগণের প্রতি একটী।

যদ্যপি ক্ষুদ্র বটিকা হয়, শিশুর প্রতি একটী, বালকের প্রতি দুইটী এবং তদূর্দ্ধ বয়স্ক ব্যক্তিগণের প্রতি তিন বা চারিটী। *

যদি গুঁড়া হয় তবে শিশুর প্রতি এক গ্রেনের তিনভাগের এক ভাগ ও বালকের প্রতি অর্দ্ধ গ্রেন্ এবং তদূর্দ্ধবয়স্কের প্রতি এক গ্রেন্।

উক্ত প্রকার আরক ভাগ করিবার উপায় এই যে, পরিমিত জলে মিশ্রিত করিয়া সেই জল দুই কিম্বা তিন ভাগ কবিয়া লইলে অনায়াসে হইতে পারিবে।

যদ্যপি সদৃশ ব্যবস্থার অনেকানেক গ্রন্থে জলের পরিমাণ নির্দ্ধারিত হইয়াছে, কিন্তু তাহতে ইংরাজী মাপেরগ্লাস আবশ্যক, কিন্তু তাদৃশ গ্লাস সকলের পক্ষে সকল সময়ে সুলভ নহে। সুতরাং আমি তাদৃশ বিধিতে আবদ্ধ

* এস্থলে ইহাও জানা কর্ত্তব্য যে আড়াই বৎসর বয়স্ককে শিশু বলিয়া গণ্য করিতেহইবে, ও তদূর্দ্ধ চতুর্দ্দশ বর্ষ পরিমিত বয়স্ককে বালকরূপে পরিগণিত হইবে।

থাকিতে অশক্ত হইয়া এই নিয়ম নির্দ্ধারণ করিয়া ফল প্রাপ্ত হইয়াছি যে প্রত্যেক মাত্রায় শিশুর প্রতি অর্দ্ধ তোলা, বালকের প্রতি এক তোলা, তদূর্দ্ধ বয়স্ক ব্যক্তিগণের প্রতি দুই তোলা পরিমাণ। অর্থাৎ যে কয়েক বার ঔষধ সেবন করিতে হইবেক উক্ত পরিমাণে তত গুণ জল একটী পাথরের কিম্বা কাঁচের বাটীতে, বা চীনের বাটীতে রাখিয়া সেই কয়েক মাত্রার পরিমাণ মত ঔষধ তাহাতে দিলে প্রস্তুত হইবে এবং কয়েক গুণ তাহার উপর বর্ত্তিবে। মিশ্রিত হইলে ক্ষণকাল পরে প্রস্তুত জল তিন বা চারি ঘণ্টা অন্তর এক এক বার সেবন করিবে।

এ স্থলে ইহাও জানা কর্ত্তব্য যে ঔষধে কোন প্রকারে হস্ত কিম্বা অঙ্গুলি স্পর্শ না হয়। তাহা হইলে ঔষধের গুণ নষ্ট হইবে। অপিচ ঔষধ প্রত্যেক বার সেবনের পর পাত্র আচ্ছাদিত করিয়া যে স্থানে সূর্য্যের কিরণ বা বায়ু না লাগে এমত স্থানে রাখিতে হইবে, আর যদ্যপি তামাক ব্যবহার করা অভ্যাস থাকে তাহা হইলে ঔষধ সেবনের এক ঘণ্টা অগ্রে কিম্বা পরে ব্যবহার করিবে। সদৃশ ব্যবস্থার পুস্তক সকলে যে প্রকার আহার পরিচ্ছদের ব্যবস্থা লিখিত আছে, তাহার সহিত এতৎ প্রদেশীয় আহার পরিচ্ছদের কোন মতেই ঐক্য হইতে পারে না। কারণ যে সকল প্রদেশ হইতে এই হোমিওপ্যাথি মত প্রচারিত হইয়াছে সে দেশের আহার্য্য দ্রব্যে এবং এতৎ প্রদেশের ভোজ্য দ্রব্যে অনেক বিভিন্নতা, তজ্জন্য আমি এতৎ প্রদেশীয় আয়ুর্ব্বেদী মতানু-যায়ী স্বয়ং ব্যবস্থা করিয়া যে প্রকারে ফল প্রাপ্ত হইয়াছি সেইরূপ আহারের ব্যবস্থার নিয়ম বদ্ধ করিয়া রোগ বিশেষের

চিকিৎসার বৃত্তান্ত লিখিয়া পরিশিষ্টে আহারের ব্যবস্থা সন্নিবেশিত করিলাম। ব্যবস্থা মধ্যে এই নিয়ম সকল অবশ্যই পালন করিতে হইবে, যে লঙ্কার ঝাল্, পিয়াজ, রসুন্, আদা, হিঙ্গ, ছোট এলাচী, লবঙ্গ, যৈত্রি, জায়ফল, প্রভৃতি গরম মসলা সকল পাকের সহিত অথবা পানে কোন মতে ব্যবহার করিবে না, বিশেষতঃ কর্পূর এই মতে এক কালীন বর্জ্জিত। কারণ তদ্দ্বারা ঔষধের গুণ একেবারে বিনষ্ট হইয়া যায়। কোন প্রকার মাদক দ্রব্য অর্থাৎ যাহাতে নেশা হয়, তাহা ব্যবহার করিবে না। ফলের মধ্যে যদি মধুর রস বিশিষ্ট সুপক্ক ফল হয়, এবং তাহা ভক্ষণ করিলে পীড়া বিশেষকে বৃদ্ধি না করে, তাহা ব্যবহার করা যাইতে পারে। শিশুর চিকিৎসা করিতে হইলে, দুগ্ধ কোন মতে নিষেধ করা যাইতে পারে না, এমত স্থলে কিম্বা রোগ বিশেষে যে স্থলে সাধারণের প্রতি দুগ্ধ ব্যবস্থা হইবে, তৎকালে হোমিওপ্যাথির মতানুযায়ী দুগ্ধ জাল দিয়া প্রস্তুত করিবে, অর্থাৎ দুগ্ধ ছাঁকিয়া কড়া বা অন্য পাত্রে অগ্নির উত্তাপে চড়াইয়া কিঞ্চিৎ পরে তাহাতে ক্ষুদ্র ক্ষুদ্র বিম্ব উত্থিত হইলেই নামাইয়া সর অন্তর করিয়া কেবল দুগ্ধ অথবা তাহাতে মিস্রি দিয়া ব্যবহার করিবে। আর যে শিশু কেবল মাতৃস্তন্য পান দ্বারা পোষিত হয়, তাহার ধাত্রীকে শিশুর চিকিৎসার নিয়মানুসারে সাবধান থাকিতে হইবে।

সদৃশ ব্যবস্থার ঔষধ জলে মিশ্রিত হইলে তাহার গুণ অষ্ট প্রহরের অধিক থাকে না। অতএব এক দিনে যে পরিমানে ঔষধ ব্যাবহর করিতে হইবে তাহার অতিরিক্ত প্রস্তুত করিয়ারাখিবেনা।

## হোমিওপ্যাথিমতের ঔষধ প্রয়োগের নিয়ম।

চিকিৎসায় প্রবৃত্ত হইবার প্রথমে রোগ নির্ণয় করা আবশ্যক। তাহার নিয়ম এই যে, আদৌ রোগীর অবয়ব দর্শন করিবেক অর্থাৎ জিহ্বা, চক্ষুঃ ও বর্ণ পরীক্ষা করিবেক, দ্বিতীয়তঃ স্পর্শন দ্বারা অর্থাৎ নাড়ী দেখিয়া পরীক্ষা করিবেক, অবশেষে প্রশ্নের দ্বারা অর্থাৎ রোগীর আন্তরিক উপস্থিত যাতনা কি প্রকার এবং তাহা কি কি কারণ হইতে উৎপন্ন হইয়াছে জিজ্ঞাসা করিয়া রোগ নির্ণয় করিবেক। কারণ যে সকল লক্ষণ আপাতত দেখা যায়, তাহার আদিকারণ ধরিয়া চিকিৎসা না করিলে কোন মতে রোগ আরোগ্য হওয়া সম্ভাবিত নহে। অতএব সেই কারণ ধরিয়া উপস্থিত লক্ষণের সহিত ঐক্য করিয়া যে ঔষধ ব্যবস্থা হইবে, সেই ঔষধ প্রয়োগ করিবে। যদ্যপি তিন চারি মাত্রা প্রয়োগের পর লক্ষণের কোন প্রকার হ্রাস না হয়, তবে পুনর্ব্বার বিশেষ করিয়া রোগের পরীক্ষা করিয়া অন্য ঔষধ ব্যবস্থা করিবে। ঔষধ পুনঃ পুনঃ পরিবর্ত্তন করা কোন মতে বিধেয় নহে। এক ঔষধে যদি কিঞ্চিৎ উপশম বোধ হয়, তবে তাহার কার্য্য কিছু কাল অপেক্ষা করিয়া দেখিয়া, যদি আর লক্ষণের হ্রাস না করে তবেই অন্য ঔষধের ব্যবস্থা করিবে। আর যদি ক্রমশই উপশম করে, সেই ঔষধ ব্যবহার করাইবে। রোগের লক্ষণ সমুদয় অন্তর্হিত হইলে আর ঔষধ সেবন করাইবে না।

---

## হোমিওপ্যাথিক ঔষধ রাখিবার নিয়ম।

ঔষধ সকল ছিপি দ্বারা বিলক্ষণ আবদ্ধ করিয়া বাক্সের ভিতর রাখিয়া রৌদ্রের উত্তাপ না লাগে, এবং শীতল বায়ু

বাহিত হয়, অথচ অন্ধকার থাকে এমত স্থলে বাক্স রক্ষা করিবে। উক্ত ছিপি উত্তম রূপ বদ্ধ থাকিলে বহু কালেও ঔষধের গুণের বৈলক্ষণ্য হইবে না। যদ্যপি দৈবাৎ কোন শিশি ভগ্ন হইয়া যায়, এবং তাহাতে যে ঔষধ ছিল তাহা অন্য শিশিতে রাখিবার প্রয়োজন হয়, তাহা হইলে প্রথমতঃ সেই শিশি শীতল জলের দ্বারা উত্তমরূপে পরিষ্কৃত করিয়া পুনর্ব্বার উষ্ণ জলে তিন চারি বার ধৌত করিয়া সূর্য্যের উত্তাপে এবং অগ্নির উত্তাপে শুষ্ক করণান্তর তাহাতে ঔষধ রাখিবে এবং ছিপি পরিষ্কার করার পক্ষে ও ঐ নিয়ম করিতে হইবেক, যদ্যপি দুই ঔষধ এক কালীন জলে মিশ্রিত করিতে হয় তাহা হইলে এক একটী স্বতন্ত্র পাত্রে প্রস্তুত করিয়া এইরূপ চিহ্নিত করিয়া রাখিতে হইবে যে কোন প্রকারে ভ্রম না হয়।

যদি কোন ঔষধের প্রতি কোন প্রকার সন্দেহ জন্মায় অর্থাৎ যদি ঔষধ বিবর্ণ হয় কিম্বা শিশিতে দাগ ধরে, কি ঔষধে ছিপির গুড়া পড়ে, কি উহার নাম উঠিয়া কি মুছিয়া যায়, তাহা হইলে ঐ ঔষধ এক বারে পরিত্যাগ করাই পরামর্শ সিদ্ধ। এক ঔষধের ছিপি অন্য ঔষধের শিশিতে ব্যবহার করা কোন মতে উচিত নহে, যে হেতু ছিপি অত্যন্ত সছিদ্র, উহাতে ঔষধের অংশ এরূপে প্রবেশ করে যে তাহা কোন রূপে বিশুদ্ধ করা যায় না সুতরাং উহা একে বারেই পরিত্যাগ করা উচিত।

যে স্থানে প্রস্তুত ঔষধ থাকিবে সেখানে কোন প্রকার গন্ধ দ্রব্য থাকিবে না, এবং সেই স্থান পরিষ্কৃত, শীতল, শুষ্ক, এবং অন্ধকারময় হইবে। এ মতানুযায়ী ঔষধ ব্যবহার কালে অন্য কোন প্রকার ঔষধ সেবন করিবেক না। এবং

শরীরের উপরে ও এই মতের ব্যবস্থানুযায়ী দ্রব্য ভিন্ন অন্য কোন প্রকার দ্রব্য ব্যবহার করা কর্ত্তব্য নহে। এই মতানুযায়ী কর্পূরের আরক অন্য সমুদয় ঔষধ হইতে দূরে রাখিতে হইবে।

## স্নান বিধি।

স্বাস্থ্য বিধানের নিমিত্তে যে রূপ ঔষধ, পথ্যের প্রয়োজন, তদ্রূপ স্নানও একটি প্রধান। অতএব তদ্বিষয়ে কিঞ্চিৎ লেখা কর্ত্তব্য। নব জ্বরে কোন প্রকারে স্নান করিলে জ্বরের ভোগ কালের আধিক্য হয়, অতএব তাহা কোন মতেই বিধেয় নহে। কোন স্থান প্রদাহ বিশিষ্ট হইলে শীতল জল অপেক্ষা উষ্ণ জলে স্নান অনেকাংশে উপকার করে। স্নান করিয়া অধিক কাল আর্দ্র বস্ত্রে থাকিবে না, এবং জলে দশ মিনিটের অধিক কাল থাকাও কর্ত্তব্য নহে। এবং স্নানের সাধারণ নিয়ম এই যে, অত্যন্ত সূর্য্যের উত্তাপ এবং জল অতি শীতল থাকে এমত সময়ে ও জল কিঞ্চিৎ উষ্ণ ও উপরে অত্যন্ত শীত বোধ এ প্রকার কালে স্নান করা বিধেয় নহে। অতএব নাড়ী শীতোষ্ণ সময়ে স্নান করিয়া শীঘ্র অঙ্গ মার্জ্জনা দ্বারা শরীর এবং মস্তক নির্জ্জল করিয়া গাত্রে বস্ত্রাবৃত করিবেক। কোন মতে রোগীর পরিশ্রম না হয়।

## রোগ পরীক্ষার প্রকরণ।

চিকিৎসায় প্রবৃত্ত হইবার পূর্ব্বে রোগ পরীক্ষা, তদনন্তর ঔষধ পথ্যাদি ব্যবস্থা। সদৃশ ব্যবস্থার মতানুসারে বিজ্ঞবর গ্রন্থ কর্ত্তারা যে রূপ লিখিয়াছেন তদনুসারে রোগ পরীক্ষার

নিয়মাদি বিশেষরূপে লিখিতে হইলে অত্যন্ত বাহুল্য হয় অতএব নিতান্ত প্রয়োজনীয় প্রকারমাত্র এতদগ্রন্থে সন্নিবেশিত করা গেল।

প্রাচীন গ্রন্থকর্ত্তাগণ পরীক্ষা তিন প্রকার করিয়াছেন; প্রথম দর্শন, দ্বিতীয় স্পর্শন, তৃতীয় প্রশ্ন।

দর্শন—রোগীর অবয়ব, বিশেষতঃ চক্ষু, জিহ্বা, ত্বক্ ইত্যাদি, এবং মূত্র পুরীষাদির বর্ণ দর্শন।

স্পর্শন—রোগীর শরীর বা বিশেষ কোন স্থানে হস্ত দ্বারা শীতোষ্ণাদি উপলব্ধি এবং হস্ত বা যন্ত্রাদি দ্বারা হৃৎপিণ্ডের ও নাড়ীর গতির জ্ঞান।

প্রশ্ন—প্রথমতঃ রোগীর যে কারণে রোগোৎপত্তি হইয়াছে তাহা বিশেষ রূপে জিজ্ঞাসা দ্বারা পরিজ্ঞাত হওয়া। রোগীর ধাতু (অর্থাৎ বাতপিত্ত কফাদি জনিত) জ্ঞাত হওয়া এবং তাহার পিতা মাতা অথবা পূর্ব্ব পুরুষগণের শারীরিক স্বাস্থ্য বিষয়ে অনুসন্ধান করা ইত্যাদি।

দর্শন—রোগীর অবয়বাদি দর্শনের বিষয় বিশেষ বিশেষ প্রকরণে লিখিত হইয়াছে অতএব তদনুসারে পরীক্ষা করিবে। এই ক্ষণে মূত্র পরীক্ষা বিষয়ে এ স্থানে কিঞ্চিৎ লেখা যাইতেছে। যৎকালে মূত্র, হরিদ্রা বা রক্তবর্ণ হয় তৎকালে রোগ উপস্থিত হয় জানিবে। যদ্যপি রক্তবর্ণ হইয়া নাড়ীর তীব্র গতি রাখে তাহা হইলে আন্তরিক উত্তাপ বৃদ্ধি হইয়া কোন প্রকার প্রদাহ বিশিষ্ট জ্বর বিদ্যমান আছে বোধ করিবে। যদ্যপি জাফ্‌রানের বর্ণের ন্যায় হয় তাহা হইলে কামলা রোগ স্থির করিবে। যদি গাঢ় এবং কৃষ্ণবর্ণ হয় তাহা হইলে শরীরের ভিতর কোন প্রকার প্রদাহ বিশিষ্ট পচা অবস্থা ঘটিয়াছে, এবং তাহা গলিবার সম্ভব

আছে বিবেচনা করিবে। যদ্যপি পুঁজ মিশ্রিত থাকে তাহা হইলে শরীরের ভিতরে কোন স্থানে পুঁজ হইয়াছে বিবেচনা করিবে। যদ্যপি শিশুর মূত্র দুগ্ধের ন্যায় দেখা যায়, তাহা হইলে অন্ত্র নাড়ি মধ্যে কৃমি হইয়াছে জানিবে। যদ্যপি রক্ত মিশ্রিত হয় তাহা হইলে মূত্রস্থলীতে প্রদাহ হইয়াছে বিবেচনা করিবে। যদ্যপি পিচ্ছল হয়, তাহা হইলে মূত্রস্থলী হইতে শ্লেষ্মাবৎ পদার্থ নির্গত হইতেছে অথবা মূত্রস্থলীর উপরিভাগ কোন প্রকার অবান্তর পদার্থ দ্বারা বদ্ধ হইয়াছে জানিবে।

স্পর্শন—শরীরের স্থান বিশেষে হস্ত দ্বারা স্পর্শ করিয়া যে প্রকারে পরীক্ষা করিবে তাহা বিশেষ বিশেষ প্রকরণে লিখিত হইয়াছে। তদনুসারে পরীক্ষা কর্ত্তব্য। এইক্ষণে নাড়ীর বিষয়ে কিঞ্চিৎ উল্লেখ করা যাইতেছে।

নাড়ীর পরীক্ষার নিয়ম—রোগীর সহিত প্রথমতঃ আলাপ দ্বারা তাহাকে অন্যমনস্ক করিয়া তদনন্তর স্থির ভাবে স্বীয় অঙ্গুলি দ্বারা রোগীর নাড়ী স্পর্শ করিয়া গতি অনুধাবন করিবে। কদাচ ব্যস্ত হইয়া বা হঠাৎ নাড়ী পরীক্ষা করিবেক না।

স্বভাবতঃ নাড়ীর গতির নিয়ম। যুবকব্যক্তিদিগের পূর্ণাবস্থায় সুস্থ সময়ে বিশেষতঃ দীর্ঘাকৃতি পুরুষ হইলে নাড়ী দৃঢ় এবং চাপিলে সহজে ধমনী (শিরা) মধ্যে প্রবিষ্ট হয়, কিন্তু পূর্ণ সমগতি বিশিষ্ট, এবং এক মিনিটে ৭০ হইতে ৭৫ বার পর্য্যন্ত আঘাত হয়। স্থূল খর্ব্বাকৃতি পুরুষের স্বাস্থ্যাবস্থায় ৭২ হইতে ৭৮ বার পর্য্যন্ত এক মিনিটে আঘাত হয়। দীর্ঘাকৃতি যুবতী স্ত্রীলোকের নাড়ী ৮০ হইতে ৮৫ বার পর্য্যন্ত এক মিনিটে আঘাত করে। কিন্তু পুরুষের ন্যায় তাহার নাড়ী সবলা বা পূর্ণা হয় না। সাত বৎসর হইতে চতুর্দ্দশ বর্ষ বয়স্ক সুস্থ বাল-

কের নাড়ী ৮০ হইতে ৮৬ বার এক মিনিটে আঘাত করে। তাহার ন্যুন বয়স্ক অর্থাৎ দন্ত নির্গত হওয়ার কাল হইতে সপ্তম বর্ষ পর্য্যন্ত স্থূল বালকের নাড়ী এক মিনিটে ৮৬ হইতে ৯৬ বার পর্য্যন্ত আঘাত করে। সদ্যজাত শিশুর দন্ত নির্গত হওয়া কাল পর্য্যন্ত স্বাস্থ্যাবস্থার নাড়ী এক মিনিটে ১০০ হইতে ১২০ বার পর্য্যন্ত আঘাত করে। হ্রাসাবস্থার প্রথম কালে সুস্থ শরীরে পুরুষের প্রায় ৭০ ও স্ত্রীলোকের ন্যুনাধিক ৭৫ বার নাড়ী এক মিনিটে আঘাত করে। বৃদ্ধাবস্থায় পুরুষের ৫৫ হইতে ৬৫ বার পর্য্যন্ত, এবং স্ত্রীলোকের ৬৫ হইতে ৭০ বার পর্য্যন্ত এক মিনিটে নাড়ী আঘাত করে।

### নাড়ীর গতির প্রকার ভেদ।

পৌনঃপুন্য নাড়ী—এতদ্দ্বারা নাড়ীর পৌনঃপুন্য গতি, অর্থাৎ নাড়ীর স্বাভাবিক গতি অপেক্ষা কিঞ্চিৎ বেগ বুঝাইবে।

মৃদু নাড়ী—এই শব্দদ্বারা নাড়ীর স্বাভাবিক গতি অপেক্ষা ধীরগতি অবলম্বন করিয়াছে জানিবে।

বেগবতী নাড়ী—ইহা দ্বারা ধমনী মধ্য দিয়া যে প্রকার দ্রুত গতিতে রক্তস্রোত প্রবাহিত হয় তাহা বুঝাইবে।

কঠিনা নাড়ী—স্পর্শ দ্বারা দৃঢ় বোধহয়।

কোমলা নাড়ী—স্পর্শ করিলে ধমনীর মধ্য দিয়া অতি কোমল ভাবে রক্ত পরিচালিত হইতেছে বোধ হয়।

বলবতী নাড়ী—যে নাড়ী চাপিলে অঙ্গুলির নীচে হইতে বলের সহিত ঠেলিয়া উঠে।

দুর্ব্বলা নাড়ী—যাহা চাপিলে উপরে উঠিতে পারে না।

পূর্ণা নাড়ী—যে নাড়ী সংযুক্ত ভাবে প্রত্যেক বার অঙ্গুলির অগ্রভাগে সমান আঘাত করে।

অনিয়মিত নাড়ী—যে নাড়ী সময়ে সময়ে আঘাত করে এবং সময়ে সময়ে করে না।

অসমান নাড়ী—যে নাড়ী সময়ে সময়ে স্থির না হইয়া প্রত্যেক বার কখন কখন কঠিনা কখন কোমলা, কখন দুর্ব্বলা, নানাবিধ রূপে আঘাত করে। নাড়ীর গতি বিশেষের দ্বারা রোগ নির্ণয় করিবার জন্যে প্রত্যেক প্রকরণের লক্ষণ মধ্যে যেখানে যে প্রকার লিখিত লইয়াছে, তদনুসারে নাড়ীর গতি বিবেচনা করিয়া চিকিৎসা করিবেক।

# সদৃশ ব্যবস্থা চিকিৎসা দীপিকা।

---

## জ্বর। *

যাবতীয় তীব্র রোগের সহিত জ্বর বিদ্যমান্ থাকে।

### নবজ্বর লক্ষণ।

প্রথমতঃ শীত বোধ, তাহার পর উষ্ণতা, নাড়ীর তীব্র গতি, ও পিপাসা অস্থিরতা ও দৌর্ব্বল্য হইয়া থাকে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা, তিন ঘণ্টা অন্তর এক এক বার।

মস্তকে উত্তাপ, মুখ রক্ত বর্ণ, মাথাধরা, বিশেষতঃ কাঁপনি, ঘাড়ের শীর টানা, প্রলাপ, চক্ষুঃ রক্তবর্ণ, অন্তর্দাহ, ও বাহ্য দাহ, অতিরিক্ত পিপাসা।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্বোক্ত মতে।

একজ্বরী, মাথা ধরা, মাথা ফাটিবার মত বোধ হয়, উঠিতে ভ্রমি, ও পেট কসিয়া ধরা, হাত পা কামড়ান, কিঞ্চিৎ উৎকাশী।

ঔষধ—ব্রায়োনিয়া, ঐরূপ।

---

* সমস্ত রোগের মধ্যে জ্বর সর্ব্ব প্রধান, তজ্জন্য চিকিৎসা বিদ্যা বিশারদগণ ইহার চিকিৎসাই প্রথমতঃ লিখিয়াছেন, অতএব আমিও তদনুসারে জ্বর চিকিৎসা লিখিয়া পরেতে ক্রমশঃ মস্তক হইতে চরম পর্য্যন্ত নানাবিধ রোগের চিকিৎসা প্রকরণ লিখিয়া তদনন্তর স্ত্রীলোকের ও চিকিৎসা প্রণালী স্বতন্ত্ররূপে লিখিলাম।

রাত্রিতে জ্বর বৃদ্ধি, নাড়ী কঠিন, পিপাসা ও মুখশোষ, দক্ষিণ পার্শ্বে বেদনা।

ঔষধ—ক্যান্থ্যারাইডিস্, পূর্ণমাত্রা।

ক্ষণে দাহ ক্ষণে শীত বোধ, গণ্ডদেশ রক্তবর্ণ হইলে।

ঔষধ—প্রথমতঃ একোনাইট্, পূর্ণমাত্রা দিয়া তাহার তিন ঘণ্টা পরে ক্যামোমিলা পূর্ণমাত্রা দিয়া পুনর্ব্বার ঐ একোনাইট তিন ঘণ্টা অন্তর ও তাহার তিন ঘণ্টা পরে পুনর্ব্বার ক্যামোমিলা এই রূপে রোগের লক্ষণ সকল বিদূরীত হওয়া পর্য্যন্ত উপর্য্যুপরি রূপে দিবেক।

## বিকার জ্বর।

সামান্য শীত বোধের পর উষ্ণতা, সর্ব্বাঙ্গে বেদনা, মাথা ধরা, কপালে শীতল ঘর্ম্ম, শরীরে শীতল বাতাস অসহ্য, অল্প নিদ্রা, নিদ্রাকালীন দীর্ঘ নিশ্বাস ত্যাগ, ও ভয়ানক স্বপ্ন দর্শন, চেতন কালেও উহা দেখা, মুখে তিক্তরস, আহারে অনিচ্ছা, গা বমি বমি করা, জিহ্বার উপর হরিদ্রাক্ত এবং জিহ্বা শুষ্ক, পেট্ ভার, কোষ্ট বদ্ধ, উভয় পার্শ্বের পাঁজরের নিচে টেনে ধরা।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা, তিন ঘণ্টা অন্তর এক এক বার।

অগ্নির উত্তাপে ও গরম বোধ হয় না, হাড় হইতে মাংস পৃথক হওয়ার ন্যায় যাতনা বোধ হয়, জিহ্বার উপর সাদা, শ্লেষ্মা বমন, শয্যাকণ্টক, হাত পায়ের শক্তি হীন হয়, এই লক্ষণ সকল রাত্রিতে বৃদ্ধি হয়।

ঔষধ—রস্ টক্সিকোডেণ্ড্রন্, ঐরূপ।

উদর ভঙ্গ হইয়া জলবৎ হরিদ্রা বর্ণ অথবা কিঞ্চিৎ সবুজ

বর্ণ পিচ্ছিল মল বিরেচিত হয়, অল্প উষ্ণ গাত্র—অধিক কম্প, অথবা তৎ বিপরীত, অর্থাৎ অল্প কম্প—অধিক উষ্ণতা।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ব্ববৎ।

পুনঃ পুনঃ কম্প, এবং উপরোক্ত লক্ষণাক্রান্ত হইলে কিম্বা অধিক অশ্রু পাত হইলে

ঔষধ—পলেসটিলা, পূর্ব্ববৎ।

### প্রস্রাব অবরোধ।

শরীর হরিদ্রা বর্ণ, পক্বাশয়ে বেদনা বোধ, পুনঃ পুনঃ প্রস্রাবের বেগ, অল্প প্রস্রাব, মস্তকের ও মুখের অত্যন্ত জ্বালা, ভাবি দুর্ভাগ্যের চিন্তা।

ঔষধ—ডিজিটেলিস্, মাত্রার দ্বিগুণ ছয় ঘণ্টা অন্তর।

কোষ্টের বেগ অথচ বদ্ধ, পেট কসিয়া ধরা, হাত পায়ে ছেঁচা আঘাত বোধ, রাত্রিতে অস্থিরতা এবং প্রলাপ, প্রাতঃকালে রোগের বৃদ্ধি।

ঔষধ—নক্স ভমিকা, পূর্ব্ববৎ মাত্রা ঐরূপ।

চক্ষুতে ঘোর দর্শণ, কর্ণের ভিতর ভোঁ ভোঁ শব্দ, অল্প শুনিতে পাওয়া, হরিদ্রা কিম্বা সাদা বর্ণ জিহ্বা, মুখ শুষ্ক এব তিক্ত, জলবৎ রেচন, প্রস্রাব ধূম্রবর্ণ, নিদ্রা-হীনতা।

ঔষধ—চায়না, মাত্রা পূর্ব্ববৎ।

শীতের পর অত্যন্ত জ্বালা; কঠিন, অত্যন্ত তীব্রগতি বিশিষ্ট নাড়ী; চর্ম্ম, মুখ, ও জিহ্বা শুষ্ক; অতি পিপাসা, রক্তবর্ণ প্রস্রাব, ঘন শ্বাস, রাত্রিতে বৃদ্ধি, কিঞ্চিৎ প্রলাপ।

ঔষধ—একোনাইট্, পূর্ব্ববৎ।

ঘাড়ের শীর দপ্ দপ্ করে, চক্ষু বিস্ফারিত করিয়া চতুর্দ্দিগে দৃষ্টিপাত, ভয় বোধ, পলায়নের ইচ্ছা, অত্যন্ত প্রলাপ, বাহ্য জ্ঞান রহিত, বিছানা ধরিয়া টানা, গলায় বেদনা, কর্ণ মূল ফুলা।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ

মুখের মাংস পেশী টানিয়া ধরা, ইতস্ততঃ অঙ্গ চালনা, অনর্থক হাস্য।

ঔষধ—ষ্ট্রামোনিয়ম্, ঐরূপ।

সমস্ত শরীরে কাঁটা বেঁধার ন্যায় বোধ, এবং সতত প্রলাপ, পুনঃ পুনঃ প্রস্রাবের বেগ।

ঔষধ—হায়োসায়্যামস্, ঐরূপ।

ঐকাহিক অর্থাৎ বিরতি জ্বর-প্রথমে আসিয়া পরে ছাড়িয়া পুনর্ব্বার অর্থাৎ পর দিনে ঐ সময়ে আইসে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, নক্স ভমিকা, পলেসটিলা, ইহার যে কোন একটা পুর্ণমাত্রা তিন ঘন্টা অন্তর।

দ্ব্যাহিক জ্বর—অর্থাৎ এক দিন পর এক দিন আইসে।

ঔষধ—এন্টিমোনিয়ম্ ক্রুডম্, ক্যাল্কেরিয়া, লাইকোপোডিয়ম্, ষ্ট্যাফিসেগ্রিয়া, পূর্ব্ববৎ।

ত্র্যাহিক জ্বর—অর্থাৎ দুই দিবস পরে এক দিবস হয়।

ঔষধ—বিরামের দুই দিবস, আর্সেনিকম্, জ্বরের দিবস একোনাইট্, পুর্ণমাত্রা তিন ঘন্টা অন্তর। অথবা লাইকোপোডিয়ম্, প্রত্যহ দেওয়া যাইবেক।

প্রাতঃকালে হইলে

ঔষধ—ক্যামোমিলা, ক্যাল্কেরিয়া, ষ্ট্যাফিসেগ্রিয়া।

বিকালে হইলে

ঔষধ—ষ্ট্যাফিসেগ্রিয়, সিপিয়া।

রাত্রিতে হইলে।

ঔষধ—মর্কিউবিয়স্, কার্বোবেজিটেবিলিস্।

বিরতি জ্বরে শোথ হইলে।

ঔষধ—অরম্ মেটালিকম, চারি বার করিয়া পূর্ণমাত্রা

### পথ্য নির্ণয়।

জ্বর কালীন কিঞ্চিৎ পরিমাণে শীতল জল মাত্র দিবে, জ্বরের কিঞ্চিৎ হ্রাস হইলে, তৎকালে, যব এক ছটাক, থেঁত্লাইয়া এক সের জলে সিদ্ধ করিয়া অর্দ্ধ সের থাকিতে নামাইয়া, ছাঁকিয়া, সেই ক্বাথ দুই ঘণ্টা অন্তর অর্দ্ধ পোওয়া করিয়া দিবে

দ্বিতীয়তঃ—ঐ ক্বথ এক ছটাক আতপ চাউল ঐরূপ জলে সিদ্ধ করিয়া উক্ত প্রকারে দিবে।

তৃতীয়তঃ—অরোরুট্ দুই তোলা অর্দ্ধ সের গরম জলে ফেলিয়া ঐরূপ।

চতুর্থতঃ—সেগো (সাগুদানা) সিদ্ধ করিয়া ঐরূপ।

পঞ্চম—জ্বর ছাড়িলে অন্ন, মৎসের ঝোল।

### নিষেধ।

দুগ্ধ তিন দিবস, অম্ল দ্রব্য সাত দিবস, লঙ্কা মরিচ ও উগ্র গরম মসলা সাত দিবস। তামাক অল্প পরিমাণে অর্থাৎ ঔষধ সেবনের অন্ততঃ এক ঘণ্টা পূর্ব্বে বা পরে।

হাম জ্বর।

প্রথমে জ্বর বোধ, শুষ্ক কাশী, চক্ষুঃ রক্তবর্ণ, গাত্রে ক্ষুদ্র চিহ্ন অর্থাৎ মশার কামড়ের ন্যায় দেখা যায়, প্রথমতঃ ঘাড়ে এবং মুখেতেই প্রকাশিত হয় পরেতে সকল শরীরে ব্যাপ্ত হয়।

ঔষধ—একোনাইট্, এবং পল্সেটিলা, উপর্য্যুপরি রূপে অর্থাৎ প্রথমে একোনাইট্, একমাত্রা, পরে তিন ঘণ্টা অন্তর পল্সেটিলা, এক মাত্রা জ্বরের লাঘব কাল পর্য্যন্ত এইরূপ চলিবে।

শ্লেষ্মার আধিক্য বোধ হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর এক এক বার।

হাম উঠিবার পূর্ব্বে বক্ষঃস্থলে কষ্ট বোধ হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ব্ববৎ।

অত্যন্ত মাথাধরা ও চক্ষুতে আলোক অসহ্য এবং নাসিকা ও চক্ষুঃ দ্বারা জল স্রাব হইলে, ও শুষ্ক কাশী ও ঘাড়ের বেদনা বোধ হইলে।

ঔষধ—ইউফ্রেশিয়া পূর্ব্ববৎ।

গলায় বেদনা বোধ, চক্ষুঃ অত্যন্ত স্ফীত, মস্তিষ্কে জ্বালা বোধ হইলে।

ঔষধ—বেলাডোনা ঐরূপ।

যদি চক্ষুর শ্বেত ভাগে ঘা বোধ হয়,

ঔষধ—মর্কিউরিয়স্, ছয় ঘণ্টা অন্তর এক এক বার।

নিঃশ্বাস প্রশ্বাসে অত্যন্ত কষ্ট বোধ হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, তিন ঘণ্টা অন্তর এক এক বার।

---

## হাম দমনের চিকিৎসা।

সামান্যতঃ হাম দমন .... ... ব্রায়োনিয়া।

ঐ হাম দমনের পর।

উদর ভঙ্গ হইয়া হাম নির্গত হইলে ... পল্সেটিলা।

কাঠ বমি হইলে ... ... ... ... ইপিকাকুয়ান।

শিশুর ঐরূপ বমন হইলে... ... ... ক্যামোমিলা।

গলা ফুলিলে ... ... ... ... একোনাইট্, হেপার-সল্ফর।

অতিসার অথবা কর্ণ পথে রক্ত নির্গত হইলে ... সল্ফর, পল্সেটিলা।

কর্ণ মূল ফুলিলে ... ... ... ... আর্ণিকা, ডল্কেমেরা।

শরীরে ক্ষুদ্র ব্রণ নির্গত হইলে ... ... নক্স-বমিকা, আর্সেনিকম্।

## বসন্ত রোগের চিকিৎসা।

এই রোগ দুই প্রকার, পৃথক্ এবং প্রবাহক, মসূরিকা পরস্পর কেহ কাহার গায়ে না লাগে তখন পৃথক্, এবং যখন পরস্পর একত্রিত হইয়া এক চাপ মত হইয়া যায়, তখন ইহাকে প্রবাহক বলা যায়।

লক্ষণ—এই রোগ হঠাৎ উপস্থিত হয়। প্রথমতঃ শীত বোধ হইয়া কম্প হয়, পরেতে জ্বর লক্ষণ প্রকাশিত হইয়া অত্যন্ত মাথা ধরে। মাজায় এবং পশ্চাৎ ভাগে গুরুতর যাতনা বোধ হয়, ও সামান্যতঃ শ্রান্তি বোধ হয়। তৃতীয় দিবসে মসূরিকা প্রকাশিত হয়, কফের লক্ষণ অর্থাৎ হাঁচি, কাশী প্রভৃতি ও হইয়া থাকে।

### পৃথক্ বসন্তের চিকিৎসা।

এই রোগের প্রথমাবস্থায় যখন অস্থিরতা মাত্র থাকিয়া জ্বর অতি প্রবল ভাব ধারণ না করে তৎকালে।

ঔষধ—কফি, অৰ্দ্ধ মাত্রা ছয় ঘণ্টা অন্তর চারি মাত্রা পর্য্যন্ত দিবে।

যদ্যপি উক্ত ঔষধ চারি মাত্রা দেওয়ার পর জ্বরের লাঘব হয়, এবং অত্যন্ত পিপাসা চর্ম্মের উত্তাপ ও শুষ্কতা, নাড়ী বেগবতী থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ব্ববৎ, (এই ঔষধ চিকিৎসার সমস্ত কালীন মধ্যে মধ্যে ব্যবস্থা করা কর্ত্তব্য)।

যদ্যপি বক্ষঃস্থল চাপিয়া ধরা বোধ হয়, ও বমনেচ্ছা, বমন, বা বিরেচন হয় তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ণ মাত্রা ছয় ঘণ্টা অন্তর।

যদ্যপি বসিয়া থাকার অবস্থায় মস্তকের পশ্চাদ্ভাগে, এবং মাথায় প্রখরতর যাতনা বোধ হয়, ও অঙ্গ চালনে ক্ষণিক নিবৃত্তি হয়, তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেন্ড্রন্ অৰ্দ্ধ মাত্রা ছয় ঘণ্টা অন্তর।

এই রোগ বালকের হইলে, যদ্যপি নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ হয়, উদর ভঙ্গ হইয়া গাঢ় সবুজ বর্ণ মল নির্গত হয়, পেটকাম্ড়ায়, বমি হয়, রাত্রিতে কাশী হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা অৰ্দ্ধ মাত্রা দুই ঘণ্টা অন্তর।

যদ্যপি অত্যন্ত অলস বোধ হয়, মুখ ফুলিয়া অৰ্দ্ধ নয়ন মুদ্রিত করিয়া নিঃশ্বাস ত্যাগ করে, এবং নিয়ত ইতস্ততঃ হস্ত বিক্ষেপ করে তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর জিহ্বার নীচে রাখিয়া চুসিবে।

প্রবাহক বসন্তের চিকিৎসা।

জ্বরের অত্যন্ত প্রবলতার সময় একোনাইট্ এবং সল্ফর্ তিন ঘণ্টা অন্তর অর্দ্ধ মাত্রা পরিমাণে উপর্য্যুপরি দিবেক।

আর যদ্যপি চক্ষুঃ ফুলে, গলায় এবং নাকে বেদনা বোধ হয়, কাশী, স্বর-ভঙ্গ, অত্যন্ত বেগের সহিত অতিসার হইয়া রক্ত নিঃসরণ হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, অর্দ্ধ মাত্রা দুই ঘণ্টা অন্তর।

মসূরিকা প্রকাশিত হইবার পূর্ব্বে অথবা পরে, বিশেষতঃ যদ্যপি বমন বা বমনেচ্ছা থাকে, এবং রাত্রিতে লক্ষণ সকল বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা পূর্ব্ববৎ।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধ দ্বারা বমনাদি নিবারিত না হয় অতিশয় পিপাসা, মুখ শোষ থাকে, জিহ্বা অপরিষ্কৃত এবং বলের অত্যন্ত হ্রাস হয়, বিশেষতঃ যদ্যপি মসূরিকা গাঢ় কটা বর্ণ, এবং অত্যন্ত দুর্গন্ধ বিশিষ্ট হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধ মাত্রা দুই ঘণ্টা অন্তর।

যদ্যপি বসন্ত পাকিয়া গলা-ঘায়ের ন্যায় বোধ হয়, মসূরিকা গাঢ় কটা বর্ণ হয়, এবং তাহা হইতে অত্যন্ত দুর্গন্ধ নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—কার্বোবেজিটেবিলিস্, পূর্ব্ববৎ।

যদ্যপি স্বর ভঙ্গ, কাশী, গলার বাহিরে বেদনা, এবং চর্ম্মে উত্তাপ থাকে তাহা হইলে।

ঔষধ—হেপার, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর।

মসূরিকা পূর্ণ হইলে, যখন শুষ্ক হইতে আরম্ভ হয়, তখন

সম্পূর্ণ রূপে চিহ্ন অন্তর্হিত করিবার নিমিত্তে, এবং অন্য রোগ উৎপাদনের কারণ নিবারণ জন্য।

ঔষধ—সল্ফর, এবং রস-টক্সিকোডেণ্ড্রন ক্রমশঃ বা উপর্য্যুপরি রূপেদ্বিগুণ মাত্রায় প্রত্যহ প্রাতঃকালে সেবন করিবেক।

যদ্যপি মসূরিকা প্রকাশিত হইয়া হঠাৎ অন্তর্হিত হয়, এবং মস্তিষ্ক পীড়িত হয় তাহা হইলে।

ঔষধ—কুপ্রম্, অর্দ্ধ মাত্রা প্রত্যেক ঘণ্টায়, যে পর্য্যন্ত মসূরিকা পুনর্ব্বার নির্গত না হয়, আরও এই অবস্থায় ব্রায়োনিয়া, বিশেষ উপকারক হয়।

### বসন্ত রোগের পরিশিষ্ট চিকিৎসা।

এই রোগে যদ্যপি বায়ু-প্রবাহক-প্রণালীর উপরিভাগ ফুলিয়া উঠে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, হেপার সল্ফর, স্পঞ্জিয়া, এই ঔষধ সকলের মধ্যে যে কোন একটা, পূর্ণ মাত্রা প্রত্যেক দুই ঘণ্টা অন্তর দিবেক। এবং উক্ত প্রকার রোগে বেলাডোনা, ল্যাকিসিস্, মর্কিউরিয়স্, বা আর্সেনিকম্ ও উক্ত প্রকারে ব্যবহৃত হইয়া থাকে।

যদ্যপি বসন্ত রোগ নিবারণের পর কোন স্থান ফুলিয়া স্ফোটকের ন্যায় হয় তাহা হইলে, তাহার চিকিৎসা স্ফোটকের চিকিৎসার ন্যায় করিবেক।

যদ্যপি এই রোগের পর কাশী হয়, তাহা হইলে বেলাডোনা, বা মর্কিউরিয়স্, বা আর্সেনিকম্, পূর্ণমাত্রা রাত্রি এবং প্রাতঃকালে, প্রত্যহ এক এক বার।

যদ্যপি এই রোগের পর অতিসার হয়, এবং যদ্যপি

অতিসারের লক্ষণ কখন থাকে ও কখন থাকে না, এমত হয় তাহা হইলে

ঔষধ—চায়না, বা ফস্‌ফরস্, দ্বিগুণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

পথ্য ব্যবস্থা—এই রোগে পথ্যের বিষয়ে বিশেষ মনোযোগ রাখা কর্ত্তব্য। কারণ তাহার যদ্যপি কিছু তারতম্য হয়, তাহা হইলে সামান্য হইতে ভয়ানক অবস্থা হইতে পারে। অতএব জ্বর যখন অত্যন্ত প্রবল থাকে, তৎকালে কেবল-মাত্র জ্বর কালীনের ব্যবস্থা মত পথ্য ব্যবস্থা করিবেক, কিন্তু পরেতে কিঞ্চিৎ বলকারক অথচ সহজে পরিপাক হয় অর্থাৎ মাংসের ক্বাথ ইত্যাদি অল্প পরিমাণে ব্যবহার করিবেক। আর ও যে পর্য্যন্ত ক্ষত থাকিবে সে পর্য্যন্ত দুগ্ধ আমিষ খাদ্য এক কালীন বর্জ্জিত করিবেক।

## জল বসন্ত

লক্ষণ—এই রোগ আকারে সাধারণ বসন্তের ন্যায়, কিন্তু বসন্ত হইতে অধিক পরিমাণে নম্র ভাব ধারণ করে ইহাতে প্রায় ঔষধ ব্যবহারের প্রয়োজন করে না। এই রোগে জ্বর অত্যন্ত প্রবল বেগ ধারণ করে। এই রোগ সামান্য বসন্ত অপেক্ষা অতি অল্প কালে, মসূরিকার ন্যায় প্রকাশিত হয় তাহাও প্রায় তৃতীয় দিবসে হইয়া চতুর্থ বা পঞ্চম দিবসে কোন চিহ্ন না রাখিয়া অন্তর্হিত হয়।

জল বসন্তের চিকিৎসা।

এই রোগে জ্বর যখন অত্যন্ত প্রবল থাকে তৎ কালে

ঔষধ—একোনাইট্‌ অর্দ্ধমাত্রা, পাঁচ ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি জ্বর লক্ষণ প্রকাশ না থাকিয়া কেবল অত্যন্ত অস্থিরতা মাত্র থাকে, তৎ কালে

ঔষধ—কফি পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগে সমস্ত শরীর আক্রমণ করে তাহা হইলে

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ।

যদ্যপি বসন্ত হইতে জল নির্গত না হইয়া গাঢ় ঈষৎ হরিদ্রা বর্ণ ক্লেদ নির্গত হয়, এবং প্রস্রাবে কষ্ট থাকে তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্‌, অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর।

এই রোগ দমন করিতে হইলে সামান্যতঃ বসন্ত নিবারণের যে ব্যবস্থা করা হইয়াছে তদনুসারে ব্যবস্থা করিতে হইবেক।

পথ্য ব্যবস্থা—এই রোগে যখন জ্বর বিদ্যমান্‌ থাকে তৎ কালে জ্বর কালীন পথ্য ব্যবস্থার ন্যায় ব্যবস্থা করিবেক, পরে, ক্রমশঃ আরোগ্য লক্ষণ উপস্থিত হইলে আমিষ, দুগ্ধ এবং মিষ্ট এক কালীন বর্জ্জন করিয়া কেবল উদ্ভিজ্জ দ্রব্য মাত্র পথ্য করিবেক।

---

প্রাচীন জ্বরের চিকিৎসা।

অতিরিক্ত ক্ষুধা, নাসিকা দ্বার দিয়া অতিরিক্ত জলস্রাব, পাণ্ডু বর্ণত্ব, কোষ্ঠ বদ্ধ, অথবা অতিসার, শুষ্ক কাশী, দুর্ব্বলতা,

হস্ত পদাদি শ্রান্ত ও ভার বোধ, শেষ বেলায় জ্বর বোধ, বাম গণ্ডে রক্ত বর্ণ চিহ্ন, এবং পিপাসা থাকিলে।

ঔষধ—সল্ফর্, প্রাতঃকালে দ্বিগুণ মাত্রা এক বার করিয়া।

শরীরে উষ্ণ বোধ পিপাসা বিহীনতা, মুখ রক্ত বর্ণ, চর্ম্মের শুষ্কতা, চক্ষুর দৃষ্টির অল্পতা, সর্ব্বদা আপন স্বাস্থ্য বিষয়ে চিন্তা, কিঞ্চিৎ আহারের ব্যতিক্রম হইলে অজীর্ণ বোধ, রাত্রিতে ঘর্ম্ম, নাসিকা দ্বারা রক্ত স্রাব, অথবা নাসিকা রক্তবর্ণ, পেট ফুলা, অত্যন্ত কোষ্ঠ বদ্ধ, অথবা অতিসার হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, দ্বিগুণ পরিমাণে প্রাতঃকালে অনাহারে এক এক বার সেবন করিবে।

অতিরিক্ত কোষ্ঠ বদ্ধ এবং লোম বিশিষ্ট স্থানে ফুস্কুড়ী ইত্যাদি হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, দ্বিগুণ মাত্রা সাত দিবস পর্য্যন্ত সেবনের পর, লাইকোপোডিয়ম্ প্রাতঃকালে এক বার ও সন্ধ্যা কালে এক বার করিয়া সেবন করিবেক।

উদর ভঙ্গের সহিত অত্যন্ত অলস বোধ থাকিলে।

ঔষধ—আর্সেনিকম্ উক্ত প্রকারে সেবন করিবে।

গলায় বেদনা, প্রস্রাবের অধারণতা এবং রাত্রিতে বিছানায় প্রস্রাব করার পক্ষে।

ঔষধ—বেলাডোনা উক্ত প্রকার।

---

প্রকারান্তর প্রাচীন জ্বর।

সদত চিন্তা যুক্ত, কিঞ্চিৎ উষ্ণ বোধ অথবা কেবল শীত বোধ, নাড়ী সূক্ষ্মা, দ্রুত গামিনী, কিঞ্চিৎ উৎসাহে অত্যন্ত বেগ-

বর্ত্তী হয়, জ্বরের লক্ষণ সকল প্রাতঃকালে, অথবা পেট খালি থাকা অবস্থায় বৃদ্ধি, ও আহার করিলে হ্রাস হয়।

ঔষধ—চায়্না, দুই প্রহরের সময় এক বার ও রাত্রিতে এক বার।

উষ্ণতার পরিবর্ত্তে শীত বোধ, সর্ব্বাঙ্গে ঘর্ম্ম হয় না, মাথা ধরা, কেবল কপাল ও পা ঘামে, নানাবিধ স্বপ্নের দ্বারা নিদ্রার ব্যাঘাত, শীঘ্র চুল উঠিয়া যাওয়া, স্মরণ শক্তির হানি, পিচুটির দ্বারা চক্ষু বন্ধ হইয়া থাকা, এবং পেট ফাঁপা থাকিলে।

ঔষধ—ষ্ট্যাফিসেগ্রিয়া, রাত্রিতে শয়নের পূর্ব্বে এক বার।

নাড়ীর অসমান গতি, বাহ্য শীতলতা, অত্যন্ত বৃথা বাচালতা, দাঁড়াইলে মাথা ঘোরে, নাসিকার এবং হস্ত পদাদির অগ্রভাগ শীতল।

ঔষধ—বেরাট্রম্ প্রাতঃকাল হইতে ছয় ঘণ্টা অন্তর তিন বার।

### প্রাচীন জ্বরের পথ্য।

লঘু পাক দ্রব্য সময়ের অতিক্রম না করিয়া, (এক কালে অধিক পরিমাণে না হয়) আহার করিবেক। এবং গুরু পাক দ্রব্যাদি বিশেষতঃ অম্ল, লঙ্কা মরিচের ঝাল, গরম মসালা, শাকাদি ও নেশা মাত্র বর্জ্জন করিবে, এবং অভ্যাস থাকিলে, তামাক অল্প পরিমাণে ব্যবহার করিবেক।

### শিরো রোগ

মাথা ঘোরা বমনেচ্ছা, বমন, উদ্গার, ও অস্পষ্ট দৃষ্টি, এবং যদি রাগ হইতে উৎপন্ন হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর।

স্কন্ধের শিরা টানিয়া ধরা, অর্দ্ধ মস্তকে জ্বালার ন্যায় যাতনা বোধ, মুখ রক্তবর্ণ, চক্ষুতে অন্ধকার দৃষ্টি অথবা দর্শনে এক দ্রব্য দুইটা বোধ হয়, কান ভোঁ ভোঁ করে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, ঐরূপ।

যদ্যপি পান দোষে অথবা রাগ হইতে উৎপন্ন হইয়া থাকে, অত্যন্ত মাথা ধরা, (বিশেষতঃ ললাটে) বোধ হয়, এবং কাশীতে কিম্বা নিম্নে দৃষ্টি করিতে অত্যন্ত বৃদ্ধি হয়, ও কোষ্ঠ বদ্ধ থাকে, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, ঐরূপ।

কেবল পান দোষ জন্য হইলে, এবং উপরোক্ত ঔষধে আরোগ্য না হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া প্রত্যহ প্রাতঃকালে এক বার দ্বিগুণ মাত্রা।

ভয় হইতে অথবা অলস স্বভাব প্রযুক্ত উৎপন্ন হইলে, এবং অতিরিক্ত পিপাসা, মুখ শোষ, অম্ল উদ্গার ও বমনেচ্ছা থাকিলে।

ঔষধ—ওপিয়ম্, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর।

উঠিতে মাথা ঘুরিলে .. .. .. ক্যামোমিলা।
শয়ন কালীন হইলে .. .. .. রস টক্সিকোডেন্‌ড্রন্‌।
বসিয়া থাকার কালে হইলে .. .. পল্‌সেটিলা।
নাসিকার দ্বারা রক্ত স্রাব জন্য .. সলফর।
মূর্চ্ছিত হইলে .. .. .. .. ক্যামোমিলা।

এই সকল ঔষধ পূর্ণমাত্রা চারি বা ছয় ঘণ্টা অন্তর ব্যবহার করিবেক।

শিরঃশূল।

যদি মাথাধরা নিয়ত থাকে অথবা সময়ে সময়ে উপস্থিত হয়, ও চক্ষুতে আলোক অসহ্য হয়, সমস্ত মস্তক অথবা এক দিকে ধরিয়া থাকে, এবং মাথার তালুতে অর্থাৎ চাঁদিতে অত্যন্ত উত্তাপ বোধ হয় রোগির অনিদ্রা ও প্রলাপ পর্য্যন্ত হয়, উদ্গার উঠে ও বমনেচ্ছা হয়, এবং উদরে যাতনা বোধ থাকে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার।

পূর্ব্বোক্ত লক্ষণঅন্তর হইয়া যদি কেবল একপার্শ্বে অর্থাৎ আধ কপালিয়া মাথাধরা হয়, অথবা মুখের অর্দ্ধ দিক শীতল বোধ হয়, এবং মস্তকের ভিতর ভোঁভোঁ করে তাহা হইলে।

ঔষধ—প্ল্যাটিনা, পূর্ব্ববৎ।

যদি পূর্ব্বোক্ত ঔষধ সেবনের পর কিঞ্চিন্মাত্র উপশম বোধ হয় এবং রাত্রিতে বৃদ্ধি হয়, ও অতিশয় ঘর্ম্ম হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স, পূর্ব্ববৎ।

স্ত্রীলোকের রজঃস্বলা কালে, অথবা সন্তান প্রসবের পর, পাণ্ডু রোগাক্রান্ত হইলে, কিম্বা স্বেত প্রদর থাকিলে, মস্তকে অস্ত্র বিদ্ধার ন্যায় যাতনা বোধ হইলে, ও যদি সমস্ত মস্তকে বা এক পার্শ্বে, অথবা চক্ষুর নীচে যাতনা বোধ হয়, ও আলোকে অত্যন্ত কষ্ট বোধ হয়, এবং কোষ্ঠ বদ্ধ থাকে তাহা হইলে।

ঔষধ—সিপিয়া, প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে এক এক বার পূর্ণমাত্রা।

উপরোক্ত ঔষধে কিঞ্চিৎ উপশম বোধ হইলে, এবং যাতনা রাত্রিতে বৃদ্ধি হইলে।

ঔষধ—হেপার-সলফর, পূর্ব্ববৎ।

যদি মস্তক ফাটীয়া যাওয়ার ন্যায় যাতনা রোধ হয়, এবং মস্তকের উভয় পার্শ্ব হইতে বেদনা আরম্ভ হইয়া নাসিকা পর্য্যন্ত, কিম্বা দন্ত পর্য্যন্ত আক্রমণ করে ও পুনঃ পুনঃ ঘর্ম্ম হয়, তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া পূর্ব্ববৎ।

যদি একটী নির্দ্ধারিত স্থানে যাতনা থাকে, কিম্বা প্রত্যহ আহারের পর বা প্রাতঃকালে কপালে বোধ হয়, বৈকালে একবারে দূর হইয়া সন্ধ্যা সময়ে, পুনর্ব্বার তীব্র হইয়া আইসে, এবং মস্তকের উভয় পার্শ্বে চাপিয়া ধরার ন্যায় বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ব্ববৎ।

শরীর কিঞ্চিৎ চালিত হইলেই যাতনা বৃদ্ধি হয়, মাথা নোয়াইতে কিম্বা চক্ষুতে আলোক দেখিতে অসহ্য ক্লেশ হয়, যাতনা এমত একটি ক্ষুদ্র স্থানে আবদ্ধ থাকে যে একটী অঙ্গুলির দ্বারা তাহা আচ্ছাদিত করা যায়, ও চক্ষুতে আরম্ভ হইয়া মস্তকের পশ্চাদ্ভাগে এবং স্কন্ধদেশ পর্য্যন্ত আক্রমণ করে, বিশেষতঃ যদি মদ্য পানাদি দোষে উৎপন্ন হইয়া থাকে তবে।

ঔষধ—নক্স্-বমিকা, পূর্ব্ববৎ।

যদ্যপি যাতনা কর্ণ এবং নাসিকার মূল পর্য্যন্ত ব্যাপ্ত থাকে, আহারের পর নিশ্চিন্ত থাকিতে ইচ্ছাকরে, কিঞ্চিৎ চালনাতেই বৃদ্ধি হয়, প্রত্যেক পাদ বিক্ষেপে মস্তকে দপ্ দপ্ করে, অথবা মস্তকের ভিতর জল থাকিবার ন্যায় ভার বোধ হয় তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেণ্ড্রন্ পূর্ব্ববৎ।

স্ত্রীলোকের মাসিক স্ত্রীধর্ম্মের কালাতীত জন্য হইলে।

ঔষধ—পল্‌সেটিলা, পূর্ব্ববৎ।

দুর্ব্বলতা জন্য সমান্যতঃ অত্যন্ত যাতনা বিশিষ্ট মাথা ধরা হইলে।

ঔষধ—চায়্‌না, উপরোক্ত মতে।

যদ্যপি অন্তর্দাহের সহিত বমন, অথবা বমনেচ্ছা লক্ষিত হয় তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্‌, পূর্ব্ববৎ।

যদি মস্তকের পশ্চাদ্ভাগে এবং চক্ষুর গহ্বরের ভিতর অথবা উপরে যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস, ঐরূপ।

প্রাচীন মাথাধরা হইলে অন্যান্য ঔষধ প্রযোগের পর,—

ঔষধ—সল্ফর, ঐ রূপে ব্যবহার করিবে।

পথ্যব্যবস্থা—যে সকল দ্রব্য লঘু পাক অথচ বল কারক হয়, তাদৃশ দ্রব্য দিবসে, রাত্রিতে ঠিক এক সময়ে পথ্য করিবে। রাত্রি জাগরণ করিবেক না, এবং প্রত্যহ প্রত্যূষে শয্যা ত্যাগ করিবেক।

### অপস্মার অর্থাৎ মৃগী রোগ।

লক্ষণ—রোগী আক্রান্ত হইলে জ্ঞান শূন্য হয়, মুখে ফোঁপড়া উঠে, কিয়ৎকালপরে পুনর্ব্বার চৈতন্য হয়, এবং দুর্ব্বলতা ও ক্ষীণতা তথবা মস্তকে ভার বোধ হয়। এই রোগ অতি ভয়ানক, পুনঃ পুনঃ ইহাদ্বারা আক্রান্ত হইলে মৃত্যু ঘটিয়া

থাকে, যদ্যপি যৌবনাবস্থার পূর্ব্বে উপস্থিত হয়, তাহা হইলে, এই চিকিৎসার প্রণালী অনুসারে চিকিৎসা করিলে অতি অল্প আয়াসে আরোগ্য হইতে পারে। আর যদি যৌবনাবস্থা গত হইয়া হয় কিম্বা পৈতৃক দোষ জন্য হয় তবে বহুকাল বিলম্বে আরোগ্য হয়।

| | |
|---|---|
| যদি সবল শরীরে উৎপন্ন হয় | বেলা ডোনা, সল্ফর, বেরাট্রম্। |
| দৌর্ব্বল্য বা শোনিত ক্ষয় জন্য হইলে, | নক্স-বমিকা, সল্ফর। |
| যদি কৃমি জন্য হয়...... | ল্যাকিসিস্, মর্কিউরিয়স্, ওপিয়ম্। |
| যদ্যপি মনোবেগ জন্য অথবা ভয় জন্য হয়। ... | ওপিয়ম, ক্যামোমিলা, বা নক্স-বমিকা। |
| মস্তকে আঘাত জন্য হয় | ককিউলস, সাইকিউটা-বাইরোসা। |

সদ্যোৎপন্ন অপস্মার রোগের চিকিৎসা।

হস্ত পদাদির অগ্রভাগ শুড়্ শুড়্ করে ও মুখ এবং মুখের মাংসপেশী আপনি চালিত হয় মুখ রক্ত কিম্বা পাণ্ডুবর্ণ, চক্ষু অর্দ্ধ মুদ্রিত, ঢোক গিলিতে কষ্ট বোধ, মুখে ফোঁপড়া উঠা, স্বীয় চেষ্টা ভিন্ন মল ও মূত্র নিঃসরণ, বোধ শূন্যতা, নিদ্রা হীনতা অথবা গাঢ় নিদ্রাকালীন ঈষৎ হাস্য, এবং চমকিয়া রোদনের সহিত জাগরিত হওয়ার পক্ষে।

ঔষধ—বেলাডোনা অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার।

মুখ কিঞ্চিৎ নীল বর্ণ, এবং ফুলা চক্ষু ঠেলিয়া বাহির হওআর ন্যায়, কিঞ্চিৎ জলীয় দ্রব্য পান করিতেই রোগের উপসর্গ উপস্থিত হওয়া দন্ত কড়্ মড়্ করা, অজানতঃ প্রস্রাব হওয়া এবং গাঢ় নিদ্রার সহিত নাসিকা ডাকার পক্ষে।

ঔষধ—হায়োসায়েমস্ পূর্ব্ববৎ।

মুখ কখন রক্ত বর্ণ এবং কখন পাণ্ডু বর্ণ হয়, ফোঁপ্ড়া উঠে, নিঃশ্বাস প্রশ্বাসের অবরোধের ন্যায় কষ্ট, পুনঃ পুনঃ হাঁই, অত্যন্ত বিরক্তির সহিত দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ এবং প্রত্যহ রোগাক্রান্ত হওয়া, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, প্রথমতঃ ছয় ঘণ্টা অন্তর এক দিবস পরেতে বার ঘণ্টা অন্তর এক সপ্তাহ।

রোগী চীৎকার করিরা উঠে মস্তক পশ্চাদ্ভাগে নিঃক্ষেপ করে, হস্ত পদাদির গতিহীনতা, বমন, অত্যন্ত ঘর্ম্ম হইলে ও কোষ্ঠ বদ্ধ থাকিলে, কিঞ্চিৎ রাগ বা মনোবেগ উপস্থিত হইলে রোগে আক্রান্ত হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, অর্দ্ধমাত্রা এক এক বার রোগের বেগ নিবারণ কাল পর্য্যন্ত তিন বা চারি ঘণ্টা অন্তর এবং পরেতে দুই বেলা দুই বার করিয়া সাত দিবস পর্য্যন্ত।

যদ্যপি রোগ রাত্রিতে কিম্বা সন্ধ্যার সময় উপস্থিত হয়, রোগী অত্যন্ত হস্ত পদাদি চালনা করে, অজ্ঞান হয়, নিঃশ্বাস বদ্ধ হওয়ার ন্যায় গাঢ় নিদ্রা হয় ও ক্রন্দন করে, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্ পূর্ব্ববৎ।

স্ত্রীলোকের রজঃস্বলা সময়ে উপস্থিত হইলে।

ঔষধ—কূকিউলস্ পূর্ব্ববৎ।

মস্তক পশ্চাদ্দিগে নিক্ষেপ করা, শরীরের ঊর্দ্ধ ভাগে ও

উদর অত্যন্ত চালিত করা, জ্ঞান হীনতা, এবং উজ্জ্বল কোন পদার্থ দেখিলে রোগ উপস্থিত হওয়ার পক্ষে।

ঔষধ—ষ্ট্র্যামোনিয়ম্ পূর্ব্ববৎ।

প্রাচীন অপস্মার রোগের চিকিৎসা।

রোগের আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে কোন ক্ষুদ্র জন্তু শরীরের ভিতর বেড়াইতেছে এমত বোধ হয়, এবং শীতল ও প্রবল বায়ুতে রোগ উপস্থিত হয় তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, দ্বিগুণ মাত্রা প্রাতঃকালেও সন্ধ্যাকালে।

উক্ত লক্ষণাক্রান্ত হইয়া যদ্যপি প্রাতঃকালে মাথাধরা থাকে এবং উক্ত ঔষধের দ্বারা কিঞ্চিৎ নিবৃত্তি হয়, পরেতে।

ঔষধ—সাইলিশিয়া, সাত দিবস পর্য্যন্ত পূর্ব্ববৎ।

যদি প্রতি মাসান্তে রোগ উপস্থিত হয়, হস্ত পদাদির অঙ্গুলি চালিত হয়, ও বাক্-রোধ হয়, মুখ দিয়া লালা ও কোঁপ্ড়া নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—কুপ্রম্ পূর্ব্ববৎ।

রোগ আক্রমণ করিবামাত্র চীৎকার করিয়া পতিত হয়, জ্ঞান শূন্য হয়, চরণ শীতল, মাথা ভার এবং বুক ধস্ ধস্ করে এমত হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, পূর্ব্ববৎ।

যদ্যপি পেট কাম্ড়ায়, সম্পূর্ণ অজ্ঞান হয়, মুখে কোঁপ্ড়া উঠে তাহা হইলে।

ঔষধ—স্নাইকিউটা-বাইরোসা, পূর্ব্ববৎ।

### রোগাক্রান্ত হইলে কর্ত্তব্য বিধি।

রোগিকে হেলান্ দিয়া বসাইয়া রাখিবে, নিকটে এমত কোন দ্রব্য না থাকে যে পতিত হইলে আঘাত প্রাপ্ত হইতে পারে; জিহ্বা রক্ষা করিবার নিমিত্তে মুখের ভিতর কাপড় দিবেক, এবং বদনে শীতল জল সেচন করিবেক।

### পথ্য নির্ণয়।

সহজে যাহা পরিপাক হয়, এবং বলকারক হয়, এমত দ্রব্য আহার করিবেক, মাদকদ্রব্য এক কালীন নিষেধ, এক এক বার অল্প পরিমাণে আহার করিবেক, শারীরিক বা মানসিক কোন পরিশ্রম করিবেনা, এবং স্থান ও বায়ু পরিবর্ত্তন করা বিশেষ উপকারী হয়।

### নির্লোম অর্থাৎ চুল উঠিয়া যাওয়া রোগের চিকিৎসা।

যদি অল্প বয়সে টাক্ পড়ে তাহা হইলে ভল্লুকের চর্ব্বির পোমেটম্ মর্দ্দন, এবং প্রত্যহ সেই স্থান কামাইবেক।

যদি জ্বর হইয়া উঠিয়া যায়, তাহা হইলে প্রাতঃকালে, এবং সন্ধ্যাকালে ঝর্ণার জলে মস্তক ধৌত করিবেক, যদি স্থানে স্বতন্ত্র টাক্ লক্ষিত হয় তাহা হইলে সেই সকল স্থান ও তন্নিকটস্থ কিয়দ্দূর পর্য্যন্ত ক্ষুরের দ্বারা কামাইবেক, এবং একটী পেঁয়াজ অর্দ্ধ কর্ত্তন করিয়া তদ্দারা ঐ স্থান সন্ধ্যার সময়ে ঘর্ষণ করিবেক।

যদ্যপি দুর্ব্বলতা জন্য হয় ... ... চায়না, ফেরম্।
যদ্যপি অত্যন্ত ঘর্ম্ম জন্য হয় ... ... মর্কিউরিয়স-বাইবস্।
যদ্যপি অতিরিক্ত কুইনাইন সেবন জন্য হয় } ... ... বেলাডোনা।
যদ্যপি অধিক পরিমাণে পারা সেবন জন্য হয় } হেপার, কার্বো-বেজিটেবিলিস্।
অত্যন্ত দুঃখ এবং কষ্ট জন্য হইলে { ষ্ট্যাফিসেগ্রিয়া, এসিডম্-ফস্‌ফরিকম্।
সন্তাপ জ্বরের পর হইলে { ক্যাল্কেরিয়া, সাইলিশিয়া, লাইকোপোডিয়ম্।

উক্ত ঔষধ সকল পূর্ণ মাত্রায় প্রত্যহ রাত্রিতে এক এক বার সেবন করিতে হইবেক। এক এক ঔষধ ছয় কিম্বা আট মাত্রা সেবনের পর যদি আরোগ্য বোধ না যয়, ক্রমে উক্ত সমুদয় ঔষধ ঐ রূপে ব্যবহার করিবে, তাহাতেও যদি আরোগ্য না হয়, তবে তিক্ত বাদামের তৈল এক ফোটা, দুই তোলা মিষ্ট বাদামের তৈলে মিশ্রিত করিয়া অগ্নির উত্তাপে গরম করিয়া ঐ ঐ স্থানে লাগাইবেক।

## চক্ষুঃরোগ।

সমুদয় ইন্দ্রিয় মধ্যে চক্ষুঃ সর্ব্বোৎকৃষ্ট পদার্থ, অতএব তাহাতে পীড়া বোধ হইলে, কোন প্রকার, তীব্র গুণ বিশিষ্ট ঔষধ উপরে দিয়া তাহার হানি করা বিধেয় নহে। চক্ষুতে বেদনা উপস্থিত হইলে কেবল শীতল জল সেচন করিবেক, যদি শীতল জল অসহ্য হয়, তবে তৎপরিবর্ত্তে কিঞ্চিৎ উষ্ণ জল সেচন করা বিধেয়, এবং এক খানী ক্ষুদ্র বস্ত্রখণ্ড তিন, চারি তো করিয়া উক্ত জলের দ্বারা ভিজাইয়া তাহার উপরে দেওয়া আর

চক্ষুঃ নীরস হইলে পরিষ্কৃত জলপাইয়ের তৈল, দেওয়া বিধেয়। যদ্যপি সমস্ত চক্ষুঃ রক্তবর্ণ হয়, এবং যাহাকে চক্ষুর প্রদাহ বলা যায় তাদৃশ হয়, তখন তাহাতে কোন শীতল দ্রব্য প্রয়োগ না করিয়া বস্ত্রখণ্ড মধ্যে তুলা পুরিয়া একটী ক্ষুদ্র গদি প্রস্তুত করতঃ তাহার উপরে বাঁধিয়া দিবে, এবং নিম্ন লিখিত লক্ষণানুসারে ঔষধ সেবন করাইবে।

চক্ষু-ফুলার সহিত যদি জ্বর বিদ্যমান্ থাকে, এবং শুষ্ক অথবা অত্যন্ত জল স্রাব ও রক্ত বর্ণ হয়, আলোক অসহ্য এবং অত্যন্ত জ্বালা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্ পূর্ণ মাত্রা প্রথমে চারি বা ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক ( যে পর্য্যন্ত জ্বর লক্ষণ নিবারিত না হয় )।

চক্ষুর শ্বেত ভাগে এবং পাতার কিনারায় ও কোণে যদি ফুলা বোধ হয়, আলোক নিতান্ত অসহ্য হয়, চক্ষুর গহ্বরে অত্যন্ত যাতনা বোধ হয়, সন্ধ্যাকালে ঝাপ্‌সা দেখা যায়, দর্শন করিলে দৃষ্ট বস্তু দুইটা দেখায়, বিশেষতঃ যদ্যপি মাথা ধরা থাকে, শ্লেষ্মা স্রাব হয়, রাত্রিতে কাশী বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, অর্দ্ধমাত্রা, ছয় ঘণ্টা অন্তর।

কোন দিকে দৃষ্টি করিতে হইলে চক্ষুর ভিতর বালি থাকার ন্যায় বোধ হয়, বাতাস লাগিলে চুল্‌কায়, চক্ষুঃ গোলাপি বর্ণ, অগ্নির আলোক অসহ্য, শ্বেত-ভাগে ফুস্কুড়ী ও ঘা বোধ হয়, কিঞ্চিন্মাত্র শীতলে যাতনা বৃদ্ধি হয়, বিশেষতঃ চক্ষুর পুত্তলিকার পীড়া বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্ পূর্ব্বোক্ত মতে প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক এক বার।

যদি অত্যন্ত যাতনা থাকে এবং চক্ষুঃ কর্ কর্ করে, ও

পাতা চুল্‌কায়, শ্বেত ভাগে ফুস্কুড়ী ও ঘা বোধ হয়, এবং পুঁজের ন্যায় পদার্থ নির্গত হয়, ও চক্ষুঃ আঁটিয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্‌ অৰ্দ্ধমাত্রা ছয় বা বার ঘণ্টা অন্তর।

যদি চক্ষুতে রক্তবর্ণ শিরা দেখায়, চক্ষুর ভিতর শুড়্‌ শুড়্‌ করে এবং চুল্‌কায়, সন্ধ্যা ও প্রাতঃকালে কিঞ্চিৎ জ্বর বোধ হয়, চক্ষুর পাতা বদ্ধ হইয়া থাকে, এবং প্রাতঃকালে যাতনা বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, অৰ্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি অত্যন্ত জ্বালা থাকে রোগীকে অস্থির করে, এবং পাতার কিনারা, ভিতরের দিকে ঘুরিয়া পড়ে তাহাহইলে।

ঔষধ—আর্সেনিকম্‌, চারি ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

চক্ষুর শ্বেতভাগ অত্যন্ত ফুলিয়া উঠে এবং গোলাপি বর্ণ হয়, চাপিয়া ধরার ন্যায় যাতনা হয়, কটু জল স্রাব হয়, ও রক্ত মিশ্রিত শ্লেষ্মার ন্যায় পদার্থ নির্গত হয়, শিরা সকল টানিয়া ধরে, শ্বেত ভাগের স্থানে স্থানে ক্ষুদ্র ক্ষুদ্র ফুস্কুড়ী দেখা যায়, পুত্তলিকার উপর শাদা দাগ দৃষ্ট হয়, এবং নাসিকার দ্বারা অত্যন্ত জল স্রাব হয়, অত্যন্ত মাথা ধরা, এবং সন্ধ্যাকালে যাতনা বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—ইউফ্রেশিয়া, পূর্ব্ববৎ।

যদি চক্ষুঃ হইতে জল স্রাব হয়, আলোক অসহ্য এবং রক্ত বর্ণ দেখা যায়, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, অৰ্দ্ধমাত্রা পরিমাণে আট ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

সন্ধ্যাকালে, কিঞ্চিৎ শীত বোধ হইয়া জ্বর হয়, মন্দাগ্নি থাকে, চক্ষুতে কণ্টক বিদ্ধার ন্যায় যাতনা বোধ হয়, আলোক

দৃষ্টি করিলে, কিম্বা বাতাস লাগিলে, অত্যন্ত জল স্রাব হয় সন্ধ্যাকালে যাতনা বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—পলেসেটিলা, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার করিয়া তিন চারি দিবস সেবনে যদি সম্পূর্ণ আরোগ্য বোধ না হয়, পরেতে ঔষধ, এসিডম্-নাইট্রিকম্ পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

চক্ষুরোগের শান্তি হইয়া যদি কিঞ্চিৎ শেষ থাকে অর্থাৎ কিঞ্চিৎ যাতনা, এবং চক্ষুর কোণে পিচুটী জমা হয়, তাহা হইলে।

ঔষধ—এাঁন্টিমোনিয়ম্-ক্রুডম্ পূর্ণ মাত্রা প্রাতঃ এবং সন্ধ্যার সময় এক এক বার করিয়া।

---

## প্রাচীন চক্ষুঃপীড়া।

ঐ পীড়া যদি বহুকাল থাকে এবং অধিক যাতনা না থাকে তাহার পক্ষে।—

ঔষধ—হেপার অর্দ্ধমাত্রা পরিমাণে দুই বেলা দিবেক আর ও আর্সেনিকম্, সল্ফর্, ক্যাল্কেরিয়া এই তিন ঔষধের মধ্যে অন্যতর একটি প্রত্যহ পূর্ণমাত্রা প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক সপ্তাহ পর্য্যন্ত সেবন করিয়া কিছু উপশম হইলে তাহার ছয় দিন পরে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক, এথমোক্ত ঔষধের দ্বারা রোগীর ধাতু পরিবর্ত্তিত হইবে।

## শ্লেষ্মা জন্য চক্ষুঃ রোগ।

যদি চক্ষুর পাতার লোম অর্থাৎ ভোঁয়া উঠিয়া যায় এবং চুল্‌কাইয়া ঘা হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, বা আর্সেনিকম্, প্রত্যহ প্রাতঃকালে দ্বিগুণমাত্রা করিয়া দিবেক। উক্ত দুই ঔষধের দ্বারা আরোগ্য না হইলে, ঔষধ মর্কিউরিয়স্, ইউফ্রেশিয়া, পলেসটিলা, এসিডম্-নাইট্রিকম্, হেপার্।

আঘাত জন্য চক্ষু রোগ।

বাহ্য আঘাতের দ্বারা চক্ষু ফুলিলে, এবং তাহার সহিত জ্বর বিদ্যমান্ থাকিলে প্রথমতঃ।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর।

জ্বর লক্ষণের বিরতি হইলে, বার ঘণ্টা পরে, আর্ণিকা, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক। আর আর্ণিকা অমিশ্র আরক, পাঁচ ফোটা দেড় ছটাক জলে মিশ্রিত করিয়া সেই জলের দ্বারা প্রত্যহ তিন বার করিয়া চক্ষুঃ ধৌত করিবেক। যদ্যপি দুই দিবসে আরোগ্য না হয় তাহা হইলে।

ঔষধ—সল্ফর্ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে পূর্ণমাত্রা পরিমাণে সেবন করিবেক, ঐ রূপ পাঁচ দিন পরে যদি আরোগ্য না হয় তাহা হইলে, ক্যাল্কেরিয়া, এক মাত্রা করিয়া প্রত্যহ প্রাতঃকালে।

চক্ষুর ভিতর কোণের নালি ঘা।

চক্ষুর যে কোণ নাসিকার গোড়ায় থাকে তাহার মধ্যে একটী থলিয়া আছে, তদ্দ্বারা জল ও শ্লেষ্মা চক্ষুঃ হইতে নাসিকা দ্বার দিয়া স্রাব হয়, সেই থলিয়াতে কোন প্রকার প্রদাহ উপস্থিত হইলে সেই পথ অবরোধ হইয়া নাসিকার দ্বার দিয়া জলাদি স্রাব রোধ হয়, এবং নিয়ত অশ্রুপূর্ণ ও পিচুটির দ্বারা বদ্ধ হইয়া চক্ষুঃরোগ উপস্থিত হয়, এই রোগ দৌর্ব্বল্য বা শ্লেষ্মাধিক্য শরীরে উপস্থিত হইলে, বহু দিনে আরোগ্য হয়।

চিকিৎসা।

যদি এই রোগ অল্পকাল উপস্থিত হইয়া থাকে, অত্যন্ত প্রদাহ, ও যাতনা থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অৰ্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি রোগীর শ্লেষ্মাধিক্য ধাতু হয়, এবং এই রোগ সন্ধ্যাকালে, বা রাত্রিতে বৃদ্ধি হয়, কিম্বা অজীর্ণ রোগ থাকে তাহা হইলে।

ঔষধ—পলসেটিলা, কিম্বা নক্স-বমিকা পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাতে এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি পিত্তাধিক্য ধাতুতে হয়, এবং প্রাতঃকালে, বৃদ্ধি বোধ হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি অধিক দিন স্থায়ী অর্থাৎ এই রোগ প্রাচীন হয় তৎপক্ষে।

ঔষধ—সাইলিশিয়া, এবং সল্ফর, অৰ্দ্ধমাত্রা দুই বেলা।

---

রক্তবর্ণ চক্ষুঃ।

এই পীড়া আঘাত বা পতন হইতে, কিম্বা বমন, কাশী, কোন প্রকার বেদনাদি হইতে উৎপন্ন হইলে ইহা প্রায় আপনিই আরোগ্য হইয়া থাকে, যদি আরোগ্য না হয়, তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, দুই বেলা পূর্ণ মাত্রা এবং আর্ণিকার অমিশ্র আরক ছয় ফোটা এক ছটাক জলে মিশ্রিত করিয়া ভদ্দারা প্রত্যহ তিন বার করিয়া চক্ষুঃ ধৌত করিবেক।

যদ্যপি ঘাড়ের শিরা দপ্ দপ্ করে, মুখ ফোলে, এবং মস্তকে যাতনা বোধ হয়, আরও যদি কেবল কোন আঘাতের দ্বারা উৎপন্ন হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর সেবন করিবেক।

চক্ষুঃ দিয়া রক্তস্রাব।

ঔষধ—বেলাডোনা, ক্যামোমিলা, নক্স-বমিকা, ইহার মধ্যে অন্যতর একটী ঔষধ পূর্ণ মাত্রা প্রত্যহ স্বায়ং এবং প্রাতঃকালে, এক এক বার করিয়া সেবন করিবেক।

অল্প দৃষ্টি।

যদ্যপি চক্ষুরোগ উপস্থিত হইয়া তাহা নিবারিত হওয়ার পর অল্প দৃষ্টি হয়।

ঔষধ—সল্ফর, পূর্ণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালেও সন্ধ্যাকালে এক এক বার করিয়া।

যদ্যপি বিকার জ্বর হইতে মুক্ত হওয়ার পর দৃষ্টির অল্পতা হয়, অথবা চক্ষুঃ নীরস জন্য উক্ত উপসর্গ উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—এসিডম্-ফস্ফরিকম্ পূর্ব্ববৎ।

যদ্যপি পারা দোষ জন্য হয় তাহা হইলে।

ঔষধ—এসিডম্-নাইট্রিকম্ বা সল্ফর পূর্ব্ববৎ।

পথ্য ব্যবস্থা—যে পর্য্যন্ত চক্ষুরোগ প্রবল থাকে সে পর্য্যন্ত কোন প্রকার মৎস্য মাংস ব্যবহার করিবেক না, চর্ব্বণে অতিশয় কঠিন দ্রব্য আর শাকাদি, অম্ল, মাসকলাইর দাইল, প্রভৃতি বর্জন করিবেক। চক্ষুঃ আলোক হইতে সর্ব্বতোভাবে রক্ষা করিবেক, অধিক কাল এক বস্তুর উপর দৃষ্টিপাত করিবেক না।

## আঞ্জিনা অর্থাৎ চক্ষুব্রণ।

চক্ষুর পাতার কোণেতে এই ব্রণ উৎপন্ন হয়, ইহাতে অত্যন্ত প্রদাহ এবং সাধারণতঃ জ্বর বোধ হইয়া থাকে।

যখন স্থানীয় প্রদাহ অত্যন্ত প্রবল থাকে, এবং জ্বরের সহিত সংযুক্ত থাকে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণ মাত্রা প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে।

যদ্যপি অত্যন্ত ফুলিয়া উঠিয়া পুঁজ হইবার উপক্রম হয়; ও দপ্ দপ্ করে, তৎকালে চক্ষুব্রণ পাকাইয়া শীঘ্র ফাটাইবার নিমিত্ত।

ঔষধ—হেপার্, অৰ্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর ছয় বার দিবেক।

যদ্যপি প্রদাহের হ্রাস হইয়া কেবল শ্বেত বর্ণ ও কঠিন একটী ব্রণের ন্যায় অবশিষ্ট থাকে তাহা হইলে।

ঔষধ—ষ্ট্যাফিসেগ্রিয়া, পূর্ণ মাত্রা প্রত্যহ প্রাতঃ ও সন্ধ্যাকালে। (কিন্তু এই ঔষধ পূর্ব্বোক্ত কোন প্রকার ঔষধ সেবনের দুই দিবস পরে আরম্ভ করিবেক।)

পথ্য ব্যবস্থা—পূর্ব্বোক্ত চক্ষুরোগের পরিশেষে যে প্রকার নির্দ্ধারিত করা হইয়াছে তদনুসারে পথ্য ব্যবস্থা করিবেক, কেবল হঠাৎ শীত হইতে গ্রীষ্ম এবং গ্রীষ্ম হইতে শীত, ও অত্যন্ত আলোক, অতি শীতল বায়ু বহন অথবা কুজ্ঝটিকার সময়ে গৃহ হইতে কদাচ বহির্গমন করিবেক না।

---

## কর্ণরোগ।

কর্ণের ভিতর এবং বহির্ভাগের প্রদাহকে কর্ণ শূল বলা যায়।

### কর্ণমূল।

কর্ণের মূলস্থানে যে গুঠলি থাকে তাহা ফুলিলে।

ঔষধ—মর্কিউরিয়স্-বাইবস্, চারি ঘণ্টা অন্তর পূর্ণমাত্রা পরিমাণে সেবন করিবেক।*

যদ্যপি প্রদাহ বিশিষ্ট হইয়া ফুলিয়া রক্তবর্ণ হয় তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা পূর্ব্ববৎ।

যদ্যপি ফুলা হঠাৎ অন্তর্হিত হইয়া মস্তকে আক্রমণ করিবার উপক্রম বোধ হয়।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ব্ববৎ।

এই রোগের শেষ চিহ্ন নষ্ট করিবার নিমিত্ত।

ঔষধ—সল্ফর, পূর্ব্ববৎ।

---

### কর্ণের ভিতর ফুলা।

যদ্যপি কর্ণশূলের সহিত জ্বর লক্ষণ বিদ্যমান্ থাকে।

ঔষধ—প্রথমে একোনাইট্, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

পরেতে জ্বর লক্ষণের বিরাম হইলে যদ্যপি মুখ রক্তবর্ণ হয়, ও কিলক বিঁধার ন্যায় যাতনা বোধ হয়, কিঞ্চিৎ মাত্র শব্দ শ্রবণে কষ্ট বোধ, ও জ্বর লক্ষণ বিদ্যমান্ থাকিয়া মস্তিষ্কের প্রদাহ থাকে ও রোগী প্রলাপ বলিতে থাকে তাহাহইলে।

ঔষধ—বেলাডোনা অর্দ্ধমাত্রা অর্দ্ধ ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

* এই ঔষধের তিন চারি মাত্রাতেই প্রায় আরোগ্য হইবেক।

কর্ণের ভিতরের যাতনা যদ্যপি গণ্ডদেশ এবং দন্ত পর্য্যন্ত ব্যাপ্ত হয়, ও কর্ণের অভ্যন্তরে শীত বোধ, ও রন্ধ্র মধ্যে ঘা হইয়া রস নির্গত হয়, এবং গুঠলি ফুলে তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ণ মাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার।

যদ্যপি উক্ত ঔষধের দ্বারা রসঃস্রাব নিঃশেষিত না হয়, এবং কাণ্ ভোঁ ভোঁ করে তাহা হইলে।

ঔষধ—সল্‌ফর, পূর্ব্ববৎ।

যদ্যপি কর্ণের বহির্ভাগ পর্য্যন্ত ফুলিয়া উঠে, এবং অভ্যন্তরে কিলক বিদ্ধ হওয়ার ন্যায় যাতনা বোধ হয়, ও অতিরিক্ত পরিমাণে রসঃস্রাব হয়, তাহা হইলে।

ঔষধ—পল্‌সেটিলা, পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর। *

## কর্ণ শূল।

যে কর্ণ স্বভাবতঃ ভিজা থাকে ও যাহা হইতে সময়ে সময়ে রসঃনির্গত হয় তাদৃশ কর্ণে বেদনা হইলে।

ঔষধ—পল্‌সেটিলা, অর্দ্ধমাত্রা পরিমাণে প্রত্যেক ঘণ্টায় সেবন করিবেক।

যদ্যপি কর্ণ শুষ্ক থাকে ও ললাটে, মস্তকের উভয় পার্শ্বে, এবং বদনের অস্থিতে ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা ব্যাপ্ত হয়, ও সেই যাতনা প্রাতঃকালে বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

* এই ঔষধ স্ত্রীলোক দিগের পক্ষে বিশেষ উপকারী

যদ্যপি জলে ভিজাতে বা শ্লেষ্মা জন্য উৎপন্ন হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, পূর্ব্ববৎ॥

ছুরিকা বিদ্ধ করার ন্যায় যাতনা বোধ হয়, কোন শব্দ সহ্য হয়না এমত হইলে।

ঔষধ—ক্যামোমিলা, অর্দ্ধ মাত্রা ঐ রূপ।

উচ্চ শব্দ অসহ্য বোধ হইলে।

ঔষধ—আর্নিকা, পূর্ণ মাত্রা ছয় ঘণ্টা অন্তর।

উক্ত ঔষধ প্রয়োগের পর যদি কিছু শেষ থাকে তাহা দূর করিবার নিমিত্তে।

ঔষধ—সল্‌ফর পূর্ব্ববৎ

কর্ণ হইতে রসঃস্রাব অর্থাৎ বাণ্‌ গলা।

কর্ণের ভিতর কেবল ঈষৎ উষ্ণ জল দিয়া পরিষ্কার করিবে, অন্য কোন পদার্থ বা পিচ্‌কারি দেওয়া কোন মতেই বিধেয় নহে।

চিকিৎসা

যদ্যপি এই উপসর্গ উপস্থিত হইবার পূর্ব্বে কর্ণে কোন প্রকার প্রদাহ হইয়া থাকে, এবং তজ্জন্য ইহা উপস্থিত হওয়া লক্ষিত হয়, অথবা কর্ণ উষ্ণ ও রক্ত বর্ণ হয় তাহা হইলে।

ঔষধ—পলেসটিলা, পূর্ণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে।

যদ্যপি উক্ত ঔষধ সেবনের দুই দিবস পরে, উপশম বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ব্বোক্ত প্রকারে ছয় দিবস পর্য্যন্ত দিয়া তাহার চারি দিবস পরে সল্ফর্, ঐ রূপে দিবেক।

শ্লেষ্মা জন্য কাণ্ গলা।

কর্ণদ্বার দিয়া যে রস নির্গত হয় তাহা যদ্যপি পুঁজের ন্যায় না হইয়া শ্লেষ্মার ন্যায় দেখা যায় তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, মর্কিউরিয়স্, পল্সেটিলা, বা সল্ফর্, ইহার অন্যতর একটী ঔষধ পূর্ণমাত্রায় প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে, সেবন করিবেক।

যদ্যপি কর্ণ হইতে দুর্গন্ধ, জলবৎ রস্, বা পুঁজঃ নির্গত হয় তাহা হইলে।

ঔষধ—কষ্টিকম্, বা কার্ব্বো বেজিটেবিলিস্, পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগ বহু কাল স্থায়ী হইয়া প্রাচীনত্ব প্রাপ্ত হয়, তাহা হইলে।

ঔষধ—হেপার্, সাইলিশিয়া, বা সল্ফর্, দ্বিগুণ মাত্রা পরিমাণে প্রত্যহ প্রাতঃকালে, এক বার করিয়া সেবন করিবেক।

যদ্যপি কর্ণ দিয়া রক্ত পড়ে তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পল্সেটিলা, বা সাইলিশিয়া, প্রাতঃকালে ও সন্ধ্যাকালে এক এক বার।

যদ্যপি কর্ণ দিয়া রক্ত মিশ্রিত পদার্থ স্রাব হয়, এবং তাহা পারা দোষ জন্য উৎপন্ন হইয়া থাকে।

ঔষধ—হেপার্, এসিডম্-নাইট্রিকম্, সাইলিশিয়া, ইহার মধ্যে যে

কোন একটী ঔষধ পূর্ব্ববৎ বা সল্ফর, দ্বিগুণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক বার করিয়া।

যদ্যপি কর্ণের ভিতর অস্থিতে ঘা হইয়া পাতলা দুর্গন্ধ ক্লেদ নির্গত হয়, এবং তাহাতে রক্ত মিশ্রিত থাকে, তাহা হইলে।

ঔষধ—অরম্-মেটালিকম্, ন্যাট্রম্-মিউরিএটিকম্, সাইলিশিয়া, বা সল্ফর, পূর্ব্ববৎ।

কোন অন্যায্য উপায়ের দ্বারা কর্ণ হইতে রসঃস্রাব বন্ধ করিলে যদ্যপি অন্য কোন প্রকার রোগ উৎপন্ন হয় তাহা হইলে।

ঔষধ—বেল্লাডোনা, ব্রায়োনিয়া, অথবা সল্ফর, পূর্ব্ববৎ সেবন করিবেক।

## কর্ণের ভিতর শব্দ বোধ বা কাণ ভোঁ ভোঁ করা।

এই উপসর্গ যদ্যপি কাণ্ গলা, বা কর্ণশূল, বা বধিরতার সহিত সংযুক্ত থাকে এবং কখন কখন মাথা ধরে তাহা হইলে, ও বিশেষতঃ যদি শ্লেষ্মা জন্য হয়, ও প্রাতঃকালে বৃদ্ধি হয় তৎপক্ষে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণ মাত্রা প্রত্যহ তিন বা চারি বার করিয়া।

যদ্যপি উক্ত লক্ষণাক্রান্ত হইয়া সন্ধ্যাকালে বৃদ্ধি বোধ হয় তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

রাত্রিতে বৃদ্ধি হইলে।

ঔষধ—ডল্কেমেরা, পূর্ব্ববৎ।

উক্ত উপসর্গ থাকিয়া যদি রোগীর অতিরিক্ত ঘর্ম্ম হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-বাইবস্, পূর্ব্ববৎ।

যদ্যপি উক্ত উপসর্গ উপস্থিত হইয়া ঘর্ম্ম না হয় তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ব্ববৎ।

এই রোগের সহিত যদ্যপি জ্বর থাকে এবং কর্ণের ভিতর গান করা বা যন্ত্রের শব্দের ন্যায় সোঁ সোঁ শব্দ বোধ হয় তাহা হইলে,

ঔষধ—চায়্না, পূর্ব্ববৎ।

যদ্যপি উক্ত প্রকার শব্দ অতিরিক্ত পরিমাণে বোধ হয় তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, পূর্ব্ববৎ।

যদ্যপি প্রত্যেক বার পদবিক্ষেপ কালীন কর্ণের ভিতর দপ্ দপ্ করিয়া শব্দ হয়, ও রোগীর হস্ত পদাদি কাম্ড়ায় তাহা হইলে।

ঔষধ—কষ্টিকম্, পূর্ব্ববৎ।

বধিরতা অর্থাৎ শ্রবণ শক্তির অল্পতা।

যদ্যপি বধিরতার সহিত কর্ণের ভিতর গানের শব্দের ন্যায়, বা ঝন্ ঝন্, টন্ টন্ ইত্যাদি নানাবিধ শব্দ বোধ হয় তাহা হইলে।

ঔষধ—বেরট্রম্, দ্বিগুণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক বার করিয়া।

যদ্যপি মস্তকে রক্ত বদ্ধ জন্য অথবা কর্ণ রন্ধ্র মধ্যে রক্ত বদ্ধ হওয়াতে এই উপসর্গ উপস্থিত হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, বা সল্ফর্, পূর্ণমাত্রায় পূর্ব্ববৎ।

যদ্যপি এই উপসর্গের সহিত কাণ্ গলা থাকে তাহা হইলে।

ঔষধ—পল্‌সেটিলা, মর্কিউরিয়স্, ইহার অন্যতর একটী ঔষধ পূর্ব্ববৎ সেবন করিবেক।

যদ্যপি মস্তকে জল বদ্ধ জন্য এই উপসর্গ হইয়া তাহার সহিত গলায় বেদনা থাকে তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, আর্সেনিকম্, ইহার অন্যতর একটী ঔষধ উক্ত প্রকারে সেবন করিবে।

যদ্যপি শরীরের কোন স্থানের ঘা, বাহ্যিক কোন প্রকার ঔষধ দ্বারা নিবারণ করাতে বধিরতা উৎপন্ন হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, বা এন্টিমোনিয়ম্-ক্রুডম্ পূর্ব্ববৎ।

যদ্যপি জিহ্বার নীচে ফুলিয়া এই রোগ উৎপন্ন হয় তাহা হইলে।

ঔষধ—ষ্ট্যাফিসেগ্রিয়া, বা মর্কিউরিয়স-বাইবস্, পূর্ব্ববৎ।

## সহকারী বিধি।

ঈষৎ উষ্ণ জল পিচ্‌কারি দ্বারা টানিয়া কর্ণে দিয়া কর্ণ পরিষ্কার করাইবেক, এতদ্ভিন্ন অন্য কোন প্রকার দ্রব্য কর্ণের ভিতর দেওয়া বিধেয় নহে।

পথ্যব্যবস্থা—কর্ণরোগের তরুণাবস্থায় জ্বর কালীন যে

প্রকার পথ্য উক্ত হইয়াছে সেই রূপ ব্যবস্থা করিবেক। আর যদি প্রগাঢ় জ্বর, বা হাম, বা বসন্ত, রোগের অন্তে কর্ণ হইতে স্রাব হয়, তৎকালে সহজে পরিপাক করা যায়, এবং বলকারক হয়, ও সামান্য রূপে পাক করা এমত দ্রব্য মাত্র ব্যবহার করা বিধেয়, মৎস্য, দুগ্ধ, অম্ল, শাকাদি, কলাইর দাইল, মিষ্টান্ন, এবং যাহাতে শরীরের রক্তকে উষ্ণ করে এমত মসলাদি ও নেশার দ্রব্যাদি নিষেধ।

# নাসিকা রোগ।

## নাসিকার স্ফীততা।

যদ্যপি নাসিকা কোন আঘাতের দ্বারা ফোলে তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, পূর্ণ মাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার সেবন করিবেক এবং আর্ণিকা অমিশ্র আরকের ৪০ চল্লিস ফোটা অর্দ্ধ ছটাক জলে মিশ্রিত করিয়া সেই জলদ্বারা দিবসের মধ্যে তিন বার ধৌত করিবে।

যদ্যপি কোন প্রকার পারা ঘটিত ঔষধ সেবন জন্য হয়, তাহা হইলে।

ঔষধ—হেপার্, এসিডম্-নাইট্রিকম্, বেলাডোনা অথবা সল্ফর এই কএকটী ঔষধের মধ্যে যে কোন একটী ঔষধ পূর্ব্ববৎ নিয়মানুসারে, সেবন করিবেক।

যদ্যপি তীব্র-বীর্য্য মদ্য পান জন্য হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, ল্যাকিসিস্, আর্সেনিকম্ বা সল্ফর্, পূর্ব্ব ব্যবস্থা মতে সেবন করিবেক।

যদ্যপি কারণ লক্ষিত না হয় তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, মর্কিউরিয়স্, হেপার্, বা পল্সেটিলা পূর্ব্ববৎ ব্যবস্থা মতে সেবন করিবেক।

উক্ত কএক প্রকার ঔষধের মধ্যে বিশেষ ব্যবস্থা।—

নাসিকা রন্ধ্র ফুলিয়া অত্যন্ত জ্বালা হয়...বেলাডোনা।
নাসিকা চুল্কায় এবং রক্ত বর্ণ হয় ...মর্কিউরিয়স্-বাইবস্।
যদি ফোলার সহিত কাল দাগ থাকে ...সল্ফর্।
নাসিকার উপরে লাল দাগ থাকে ...এসিডম্—ফস্ফরিকম্
যদি নাসিকার অগ্রভাগ লাল হয় ...রস-টক্সিকোডেণ্ড্রন্।
যদি তাম্র বর্ণ লাল হয় ... ... ...আর্সেনিকম্।

নাসিকা দ্বারা রক্ত স্রাব।

যদ্যপি বাহ্য আঘাত কিম্বা পতনের দ্বারা নাসিকা হইতে রক্ত স্রাব হয়, এবং নাসিকা ও কপাল চুল্কায় তাহা হইলে

ঔষধ—আর্ণিকা পূর্ণমাত্রা অর্দ্ধ ঘণ্টা অন্তর এক এক বার সেবন করিবেক,

যদি স্ত্রীলোকের রজস্বলা কালীন অল্প স্রাব জন্য নাসিকা দ্বারা রক্ত স্রাব হয়, এবং রক্ত কখন বন্ধ ও কখন স্রাব হয়, আরও যখন বৈকালে বা সন্ধ্যাকালে, বা দুই প্রহর রাত্রির পূর্ব্বে স্রাব হইতে আরম্ভ হয় তৎকালে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণ মাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার।

পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা কোন মতে রক্ত বন্ধ না হয়, এবং হঠাৎ বন্ধ করিবার আবশ্যক হইলে যে দিকের নাসিকা

দ্বার দিয়া রক্ত স্রাব হইতে থাকে সেই দিকের হস্ত ঊর্দ্ধে তুলিয়া কিয়ৎকাল রাখিলে রক্ত বন্ধ হইবেক, যদ্যপি মদ্যাদি পান জন্য রক্ত স্রাব হয় তাহা হইলে গরম জলে হাত ডুবাইয়া, পরেতে জল হইতে উঠাইয়া স্থির ভাবে রাখিবেক, ইহাতেও যদি নিবারণ না হয় তবে পৃষ্টাস্থি অর্থাৎ মেরুদণ্ডের উপর প্রস্তর কিম্বা লোহ নির্ম্মিত কোন শীতল পদার্থ কিয়ৎকাল ধরিয়া রাখিবেক।

### নাসিকার ভিতরের অস্থিতে ঘা আর্থাৎ পিনস্ রোগ।

যদ্যপি উপদংশ হইতে এই রোগ উৎপন্ন হইয়া থাকে, এবং রোগী পূর্ব্বে পারা ব্যবহার না করিয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ণ মাত্রা প্রাতঃকালে এক বার করিয়া দশ দিন যাবৎ সেবন করিবেক।

যদি পারা দোষে কিম্বা, শ্লেষ্মা জন্য হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—অরম্-মেটালিকম্ পূর্ব্ববৎ।

যদ্যপি পারা দোষ জন্য হইয়া সমুদয় নাসিকাকে, আক্রমণ করে এবং অরম্ নামক ঔষধে আরোগ্য বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—এসিডম্-নাইট্রিকম্, সল্ফর্, ক্যাল্কেরিয়া বা সাইলিশিয়া ইহার অন্যতর একটী ঔষধ পূর্ণ মাত্রা প্রত্যহ রাত্রিতে এক বার এবং প্রাতঃকালে এক বার করিয়া সেবন করিবেক।

পারা দোষ জন্য পিনস্ হইলে, নিম্নোক্ত ঔষধ সকল ব্যবহার হইয়া থাকে যথা, হেপার্-সল্ফর, কার্বো-বেজিটেবিলিস্, ল্যাকিসিস্; এসিডম্-ফস্ফরিকম্।

পথ্যব্যবস্থা—যদ্যপি আঘাত জন্য নাসিকা রোগ হয় তাহা হইলে, দুই দিবস পর্য্যন্ত লঘু আহার করিয়া থাকিবেক, কোন প্রকার মাদক দ্রব্য কিম্বা যাহাতে শোণিত উত্তেজিত করে তাহা ব্যবহার করিবেক না, কিন্তু যদ্যপি ঐ রোগ পারার দোষে কিম্বা অন্য কোন আঘাত জন্য ঘটিয়া থাকে তাহা হইলে যে পর্য্যন্ত আরোগ্য না হইবে সেকাল পর্য্যন্ত উক্ত প্রকার আহার এবং ব্যবহারের নিয়ম রাখিতে হইবেক কোন প্রকারে গুরুপাক দ্রব্যের দ্বারা পাকস্থলিকে ভারায়িত করিবেনা, আহারের নিয়ম কাল এক সময়ে রাখিবেক, অল্প রাত্রিতে শয়ন এবং প্রত্যূষে গাত্রোত্থান করিতে ত্রুটি করিবেনা।

### পলিপস্।—( এক প্রকার নাসিকা রোগ )

নাসিকার মধ্যে উভয় পার্শ্বে ঝিনুকের মধ্যস্থ পদার্থের ন্যায় উদ্ভূত হইয়া নাসিকার দুই দ্বার হইতে বাহির হয়। তাহাদিগের গোড়া অল্প পরিসর এবং অগ্রভাগ বিস্তৃত। যখন এই রোগদ্বারা আক্রান্ত হইয়া উভয় নাসিকার দ্বার বন্ধ হয়, তখন রোগী অতি কষ্টে নিঃশ্বাস ত্যাগ করে। ইহার চিকিৎসার নিমিত্ত নিম্নলিখিত ঔষধ সকল ক্রমশঃ প্রয়োগ করিবেক।

যথা—ক্যাল্কেরিয়া, ফস্ফরস্, ষ্ট্যাফিসেগ্রিয়া, সিপিয়া, সাইলিশিয়া, পূর্ণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে এবং মধ্যাহ্ন কালে এক বার করিয়া।

নাসা-রোগ, যাহা সকলেই বিশেষ রূপে জ্ঞাত আছেন তাহার স্বতন্ত্র চিকিৎসা করিবার প্রয়োজন নাই তজ্জন্য জ্বরের চিকিৎসা করিলেই আরোগ্য হইবে। নাসা ভাঙ্গা, অর্থাৎ কোন প্রকার অস্ত্র বা অন্য প্রকরণ দ্বারা নাসিকা হইতে রক্ত বাহির করা বিধেয় নহে। অতএব ইহা নিবারণ জন্য—

ঔষধ—একোনাইট্ বেলাডোনা, বা পল্‌সেটিলা পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর এক এক বার উপর্য্যুপরি বা স্বতন্ত্র স্বতন্ত্র সেবন করিবে।

## মুখ রোগ।

এই রোগে মুখে দুর্গন্ধ ও মাঢ়ী রক্ত বর্ণ, উত্তাপযুক্ত অতি কোমল হয়, এবং মাঢ়ী দিয়া রক্ত স্রাব হয়। কখন কখন ফুস্কুড়ীর ন্যায় ফুলিয়া উঠে, লাল কাটে, দন্ত চালিত হয়, চর্ব্বণ করিতে এবং গিলিতে অসুখ বোধ হয়। অত্যন্ত দুর্ব্বলতার সহিত কিঞ্চিৎ জ্বর থাকে, এই রোগ উপস্থিত হইলে প্রথমতঃ

ঔষধ—মর্কিউরিয়স্ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে এক বার করিয়া পূর্ণ মাত্রায় দিবেক।

যখন গলার গুঠলিতে বেদনা বোধ হয়, অথবা শীতল কোন পদার্থ সংলগ্ন হইলে যাতনা হয় তৎকালে।

ঔষধ—ডল্কেমেরা পূর্ব্ববৎ।

যদি চর্ব্বণ কালীন দন্ত দিয়া রক্ত স্রাব হয়, জিহ্বা চালনা করিতে কষ্ট বোধ হয়, অথবা অধিক পরিমাণে লবণ দ্রব্য ভোজন, বা পারার দোষে এই উপসর্গ উৎপন্ন হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, বা হেপার্, পূর্ব্ববৎ।

যদ্যপি প্রথমোক্ত ঔষধের দ্বারা কিঞ্চিৎ পরিমাণে উপশম বোধ হয় তাহা হইলে পরেতে।

ঔষধ—এসিডম্-নাইট্রিকম্ পূর্ব্ববৎ।

যদ্যপি এই উপসর্গের সহিত মাঢ়ির উপরের মাংস ফুলিয়া উঠে তাহা হইলে।

ঔষধ—ষ্ট্যাফিসেগ্রিয়া পূর্ব্ববৎ।

যদি ঘা হয় ও মাঢ়ী কৃষ্ণ বর্ণ, অতি কোমল-স্পর্শ হয় তাহা হইলে।

ঔষধ—চায়না, এবং জ্বালা থাকিলে আর্সেনিকম্, পূর্ব্ববৎ।

যদ্যপি মাঢ়ির ঘা শীঘ্র আরোগ্য হইবার উপক্রম না দেখা যায়, এবং জিহ্বার উপর, ওষ্ঠে ও গণ্ডদেশে এমত ফোস্কা উঠে যে তজ্জন্য বাক্-শক্তির হানি, এবং চর্ব্বণ করিতে অত্যন্ত কষ্ট জন্মায় তাহা হইলে।

ঔষধ—ন্যাট্রম্-মিউরিএটিকম্ ছয় ঘণ্টা অন্তর এক এক বার।

পথ্যব্যবস্থা—মাঢ়িতে ঘা থাকা কালীন মৎস্যাদি বর্জ্জিত করিবেক, এবং লঘু পাক দ্রব্য নিয়মিত সময়ে পরিমিত রূপে আহার করিবেক। দন্ত কাষ্ঠ দ্বারা দন্ত মার্জ্জন পরিত্যাগ করিবেক।

## মাঢ়ির ফোড়া।

লক্ষণ—মাঢ়ির উপর প্রদাহ যুক্ত অত্যন্ত যাতনার সহিত ফোড়া উৎপন্ন হইয়া পাকিয়া পুঁজ হইয়া নির্গত হয়।

যখন ফুলিয়া অত্যন্ত উজ্জ্বল রক্ত বর্ণ হয়, এবং তালু পর্য্যন্ত ফোলে তৎকালে।

ঔষধ—মর্কিউরিয়স্, এবং বেলাডোনা, উপর্য্যুপরি রূপে। অথবা কেবল মর্কিউরিয়স্, অর্দ্ধ মাত্রা চারি ঘন্টা অন্তর সেবন করিবেক।

যদ্যপি এই রোগ অজীর্ণ জন্য হয়, এবং জিহ্বার বিকৃতি, ক্ষুধার অল্পতা, কোষ্ঠ বদ্ধ এবং স্তম্ভিত হইয়া থাকে, অথবা খিট্‌খিটে স্বভাব লক্ষিত হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে, এবং সন্ধ্যাকালে দুই দিবস পর্য্যন্ত দিয়া তাহার শেষ মাত্রার চারি দিবস পরে আবশ্যক হইলে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি উক্ত উপসর্গ উপস্থিত হইয়া তাহার সহিত পাক-স্থলির দোষ থাকে, অর্থাৎ কখন কোষ্ঠ বদ্ধ, ও কখন অতিসার হয়, ও যদ্যপি রোগী ম্লান স্বভাব বিশিষ্ট হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগ দ্বারা কিঞ্চিৎ কমিয়া এক ভাবে থাকে তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, পূর্ণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে এক এক বার চারি দিবস যাবৎ দিবেক।

যদ্যপি দন্ত ক্ষয় জন্য এই রোগ উপস্থিত না হইয়া থাকে এবং দপ্ দপ্ করে ও ক্রমশঃ ফুলিয়া উঠে ও স্ফোটক উষ্ণ বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—হেপার্, অর্দ্ধ মাত্রা ৩ ঘন্টা অন্তর (যে পর্য্যন্ত রোগ শান্তি না হয়,) সেবন করিবেক।

যদি এই রোগ দন্ত ক্ষয় নিমিত্ত হয় এবং পূর্ব্বোক্ত ঔষধ

মধ্যে অন্যতর কোন ঔষধ প্রয়োগ করা হইয়া থাকে আর যদ্যপি মাঢ়ী ফোলে এবং পুঁজ হয় তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, রোগের তরুণাবস্থায় পূর্ব্বোক্ত মতে সেবন করিবেক। পরে কিঞ্চিৎ উপশম হইলে পূর্ণমাত্রা প্রাতঃকালে ও সন্ধ্যাকালে, এক এক বার সেবন করিবেক।

জ্ঞান দন্ত ( আক্কেল দাঁত )

উঠিবার সময় অত্যন্ত যাতনার সহিত মাঢ়ী ফুলিয়া যদ্যপি তাহার সহিত উত্তেজিত জ্বর লক্ষণ বিদ্যমান্ থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর ( যে পর্য্যন্ত জ্বর লক্ষণ হ্রাস না হয় ) সেবন করিবেক।

যদি মাঢ়ী তৎকালে সম্পূর্ণ কোমল এবং ঘা হওয়ার ন্যায় বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, পূর্ব্ববৎ।

যদ্যপি অত্যন্ত ফোলা থাকে এবং তাহার সহিত মুখ ফোলে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, এবং ক্যামোমিলা, উপর্য্যুপরি, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর।

পূর্ব্বোক্ত ঔষধ প্রয়োগদ্বারা যাতনা, ফোলা, এবং প্রদাহের, কিঞ্চিৎ লাঘব হইলে এবং দন্ত বাহির হইতে বিলম্ব ও কষ্ট হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ণমাত্রা প্রাতঃ এবং সন্ধ্যাকালে, এক সপ্তাহ পর্য্যন্ত সেবন করিয়া, অষ্টাহ পরে যদি কিঞ্চিৎ অবশিষ্ট থাকে পুনর্ব্বার এই ঔষধ ঐরূপে ব্যবহার করিবে।

মাঢ়ী হইতে রক্ত স্রাব।

যদ্যপি মাঢ়ীর উপর মাংস বৃদ্ধি হইয়া রক্ত স্রাব হয়, তাহা হইলে।

ঔষধ—ষ্ট্যাফিসেগ্রিয়া, পূর্ণ মাত্রা প্রাতঃ এবং সন্ধ্যাকালে।

যদ্যপি পারা দোষ জন্য উৎপন্ন হইয়া থাকে এবং মাঢ়ী যাতনা বিশিষ্ট স্ফীত ও কোমল স্পর্শ হয় তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ব্ববৎ।

ঐরূপ লক্ষণ থাকিয়া যদ্যপি এই রোগ পারাদোষ জন্য নিশ্চয় লক্ষিত হয় তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, প্রথমতঃ পূর্ণমাত্রা বার ঘণ্টা মধ্যে চারি বার সেবন করিয়া তাহার দুই দিবস পরে, চায়্না ঐ রূপ চারি বার, এই রূপে উপর্য্যুপরি রূপে দিবেক।

যদ্যপি উক্ত প্রকার চিকিৎসা দ্বারা কিছু মাত্র আরোগ্য বোধ না হয় তাহা হইলে পর—

ঔষধ—হেপার্, এবং এসিডম্-নাইট্রিকম্, উক্ত প্রকারে উপর্য্যুপরি দিবেক।

যদি পূর্ব্বোক্ত ঔষধসকলে আরোগ্য বোধ না হয়, এবং কিঞ্চিন্মাত্র স্পর্শ অথবা ঘর্ষণ করিলে রক্তপাত হয়।

ঔষধ—এসিডম্-ফস্ফরিকম্ পূর্ণ মাত্রা রাত্রিতে এবং প্রাতঃকালে দিবেক।

যদি বহুকাল স্থায়ী এবং সহজে আরোগ্য হয় না ও মাঢ়ীতে ঘা হইয়া থাকে এবং সামান্য বা বিনা কারণে রক্ত স্রাব হয় তাহা হইলে।

ঔষধ—কষ্টিকম্, ন্যাট্রম-মিউরিএটিকম্, লাইকোপোডিয়ম্, ইহার অন্যতর একটী ঔষধ পূর্ব্বোক্ত ব্যবস্থামত সেবন করিবেক।

যাহাদের এই রোগ পুনঃ পুনঃ ঘটিয়া থাকে তাহাদের সম্বন্ধে এবং যে রোগ সহজে আরোগ্য হয়না তৎপক্ষে।

ঔষধ—এলমিনা, সিপিয়া, সাইলিশিয়া, এসিডম্-সল্ ফরিকম্, ইহার অন্যতর একটী ঔষধ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে পূর্ণমাত্রায় সেবন করিবেক।

পথ্যব্যবস্থা—যদ্যপি এই রোগ সামান্যতঃ দন্ত ক্ষয় বা জ্ঞান দন্ত উঠা কিম্বা অজ্ঞানতা রূপে দাঁত তোলা জন্য হয়, তাহা হইলে যে পর্য্যন্ত প্রদাহ অবস্থা থাকিবেক সে কাল পর্য্যন্ত পরিমিত রূপে আহার করিবেক এবং কোন মতে শীত বৃদ্ধি কারক বায়ু সেবন করিবেক না, বা শীতল জল মুখে দিবেক না, অপিচ এই রোগ প্রায় পাকস্থলির শক্তি হীনতা জন্য হইয়া থাকে অতএব গুরুপাক দ্রব্য কোন মতে আহার করিবেক না এবং মৎস্য মাংসাদি পরিত্যাগ করিয়া কেবল উদ্ভিজ্জ দ্রব্য মাত্র (কোন প্রকার গরম মসলা ইত্যাদি না দিয়া কেবল সামান্য প্রকারে প্রস্তুত করিয়া) ভোজন করিবেক।

## দন্ত রোগ।

দন্ত শূল প্রথমে দন্তে আরম্ভ হইয়া, মস্তক, কর্ণ, নীচের উপরের মাড়ী এবং মুখের অস্থি পর্য্যন্ত আক্রমণ করে।

### চিকিৎসা।

যদ্যপি এমত যাতনা হয় যে রোগী রোদন করে, কম্পিত হয়, এবং এমত অস্থির হয় যে কার্য্যাকার্য্য বিবেচনা থাকেনা, আরও যদ্যপি যাতনা, কখন থাকে এবং কখন, থাকেনা, এমত হয় তাহা হইলে।

ঔষধ—কফি, পূর্ণমাত্রা যাতনা বিবেচনায় দুই বা তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি উক্ত লক্ষণাক্রান্ত হইয়া উক্ত ঔষধের দ্বারা যাতনার নিবৃত্তি না হয় এবং হিম জলে ঠেকিলে দপ্ দপ্ করে মস্তকে রক্ত রদ্ধ হয় মুখে জ্বালার ন্যায় যাতনা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণ মাত্রা এক বা দুই ঘণ্টা অন্তর।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধে বিশেষ বোধ না হয় এবং রোগী রোদন করিতে থাকে, অসহ্য যাতনা সময়ে সময়ে এবং রাত্রিতে বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি কএসের দন্তে এমত যাতনা হয় যে, সেই দিগের মুখের অস্থি সকল, মস্তকের পার্শ্ব পর্য্যন্ত যাতনা যুক্ত হয়, দন্ত ছিঁড়িয়া পড়ার ন্যায় বোধ হয়, দন্তের ভিতর দিয়া মাঢ়ী পর্য্যন্ত চিবাইতে থাকে, চর্ব্বণ করিবার বাধা দায়ক হয়, এবং মাঢ়ী কিঞ্চিৎ স্ফীত হয় তাহা হইলে

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা এক, দুই, বা তিন, ঘণ্টা অন্তর দিবেক।

যদি দন্ত শূলের সহিত এক পার্শ্বে মাথা ধরা এবং কর্ণ শূল থাকে ও ক্ষয় দন্তে এমত যাতনা বোধ হয় যে, তাহা বদনের বাম দিক্ হইতে কর্ণ পর্য্যন্ত বিস্তৃত হয়, বসিয়া থাকিলে কষ্ট বোধ হয়, এবং ভ্রমণ করিলে কিঞ্চিৎ সুস্থ থাকে, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদি এমত যাতনা বোধ হয় যে, রোগীকে উন্মাদের ন্যায় করে এবং মাঢ়ীতে ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা বোধ হয়, ও চর্ব্বণ কালীন দন্ত নড়ে, শীতল বায়ুতে বৃদ্ধি বোধ হয় তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, পূর্ব্ববৎ।

| | |
|---|---|
| যদি জ্বর থাকে ... ... ... ... | একোনাইট্ |
| রাত্রিতে বৃদ্ধি হইলে এবং পিপাসা থাকিলে ... ... ... | একোনাইট্, বেলাডোনা, |
| লড়িলে এবং বৃদ্ধি হওয়া বোধ হইলে ... | ব্রায়োনিয়া |
| বালকের হইলে ... ... | একোনাইট্, ক্যামোমিলা, মর্কিউরিয়স্। |
| শীতল জলে বৃদ্ধি হইলে ... ... | ব্রায়োনিয়া, নক্স-বমিকা সল্ফর্, |
| যদি দন্ত ক্ষয় হয় ... ... ... | বেলাডোনা, মর্কিউরিয়স্, |
| যদি দন্ত রোগ জন্য মাঢ়ী ফোলে... | মর্কিউরিয়স্, নক্স-বমিকা, |
| যদি মাঢ়ীর নীচের গুঠলি ফোলে... | ঐ ঐ |
| রাত্রিতে শয়ন করিলে বৃদ্ধি বোধ হয় .... .... .... | ক্যামোমিলা, পল্সেটিলা, মর্কিউরিয়স্, ফস্ফরস্, |
| যদি শীতল হস্ত দন্তে দিলে আরাম বোধ হয় ... ... ... | রস্-টক্সিকোডেণ্ড্রন্, ব্রায়োনিয়া, |
| যদ্যপি তাহার সহিত অতিশয় যাতনা থাকে ... ... ... | ক্যামোমিলা, ডল্কেমেরা, |
| যদ্যপি কোষ্ঠ বদ্ধ থাকে ... ... | ব্রায়োনিয়া, নক্স-বমিকা, সল্ফর্, |
| যদি উষ্ণ দ্রব্য লাগিলে অধিক কষ্ট হয় ... ... ... ... | বেলাডোনা, এসিডম্-ফস্ফরিকম্, |
| যদি আহার করিবার সময়ে কষ্ট বোধ হয় .. .. .. .. | মর্কিউরিয়স্, কার্বো-বেজিটে-বিলিস্ ব্রায়োনিয়া, |
| যদি চাপিলে আরাম বোধ হয় ... | বেলাডোনা, চায়্না, পল্সেটিলা, |
| যদি গমন কালীন বৃদ্ধি বোধ হয় ... ... | ব্রায়োনিয়া, নক্স-বমিকা, |
| যদি শয়ন কালে যাতনা বৃদ্ধি হয় ... ... | ইগ্নেশিয়া, |
| যদি চেতন কালে বৃদ্ধি হয় .... | বেলাডোনা, নক্স-বমিকা, কার্বো-বেজিটেবিলিস্, |

দন্ত উঠানের পর যে যাতনা থাকে তাহা নিবারণ জন্য আর্ণিকা, (অগ্রিম আরক) পাঁচ ফোটা এক পোওয়া শীতল জলেতে মিশ্রিত করিয়া তদ্দ্বারা পুনঃ পুনঃ কুলকুচা করিবেক।

# রসনা প্রদাহ।

(জিহ্বা প্রদাহের সহিত ফোলা)

লক্ষণ—জিহ্বাজ্বালার সহিত ফুলিয়া রক্ত বর্ণ হয়, সেই ফোলা কখন কখন এমন বৃদ্ধি হয় যে, মুখের গহ্বরকে প্রায় অবরোধ করে, যদ্যপি চিকিৎসিত না হইয়া ক্রমশঃ বৃদ্ধি পায় তাহা হইলে পরেতে পাকিয়া পুঁজ হইয়া গলিয়া যাইবার সম্ভব।

উৎপাদক নিদান, অর্থাৎ যে কারণে উৎপন্ন হয়।

বাহ্য আঘাত জন্য, কটু দ্রব্য সংলগ্ন হওয়াতে, বা শ্লেষ্মা জন্য, অথবা শরীরের অভ্যন্তরস্থ এক যন্ত্রে রোগ উপস্থিত হইয়া অন্য যন্ত্রে নীত হওয়া।

চিকিৎসা।

যদ্যপি দন্ত রোগ জন্য কিম্বা দগ্ধ জন্য জিহ্বা ফোলে তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, ( অমিশ্র আরক ) বিষ ফোটা অর্দ্ধ ছটাক জলে মিশ্রিত করিয়া তদ্দ্বারা দিবা, রাত্রিতে তিন চারি বার জিহ্বা ধৌত করিবে।

যদ্যপি উক্ত মতে আরোগ্য না হয় এবং রোগ কঠিন হয় তাহা হইলে।

ঔষধ—এসিডম্-ফস্‌ফরিকম্ পূর্ণ মাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

উক্ত ঔষধ দ্বারা কিঞ্চিৎ আরোগ্য বোধ হইলে সর্ব্বতো-ভাবে আরোগ্য করিবার নিমিত্ত।

ঔধষ—সল্ফর্, এবং সাইলিশিয়া, পূর্ণ মাত্রা প্রাতঃকালে, এবং সন্ধ্যাকালে উপর্য্যুপরি অথবা স্বতন্ত্র স্বতন্ত্র রূপে।

যদ্যপি কোন প্রকার অগ্নি দাহন জন্য হয়, এবং অত্যন্ত জ্বালা করে তাহা হইলে।

ঔষধ—অর্টিকা, ইউরেন্স, অমিশ্র আরকের বিষ ফোটা এক পোঁওয়া জলে মিশ্রিত করিয়া তদ্দ্বারা দুই ঘণ্টা অন্তর এক এক বার জিহ্বা ধৌত করিবেক।

যদ্যপি কেবল অত্যন্ত ফোলা থাকে এবং জিহ্বা কঠিন হয় তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, অর্দ্ধ মাত্রা দুই ঘণ্টা অন্তর সেবন করিবেক।

যদ্যপি উক্ত ঔষধের দ্বারা শীঘ্র উপশম বোধ না হয়, এবং ক্রমশঃ বৃদ্ধি হইবার উপক্রম হয়, তাহা হইলে,

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ মাত্রা, কিন্তু চারি ঘণ্টা অন্তর।

যদ্যপি অর্শঃ কিম্বা বাতজ কোন ব্যাধি হঠাৎ নিবারিত হওয়াতে এই পীড়া উপস্থিত হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণ মাত্রা প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে চারি দিবস পর্য্যন্ত।

যদ্যপি পাকিয়া গলিবার উপক্রম হয় তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, ল্যাকিসিস্ এই উভয় ঔষধের প্রথমোক্তটী প্রয়োগ করিতে হইলে অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক, এবং পরেতে ছয় ঘণ্টা অন্তর শেষোক্ত ঔষধ পূর্ব্ববৎ দিবে।

পথ্যব্যবস্থা—দ্রব দ্রব্য অর্থাৎ যাহা চর্ব্বণ করিতে না হয়, অথচ লঘু পাক হয়, এমত দ্রব্য কিঞ্চিন্মাত্র উষ্ণ থাকিতে থাকিতে ভোজন করিবেক।

## বিস্বাদ।

| | |
|---|---|
| প্রাতঃকালে তিক্ত আস্বাদন থাকিলে ... ... ... | সল্ফর্, ব্রায়োনিয়া, ক্যাল্কেরিয়া, |
| চর্ব্বিত দ্রব্য তিক্ত বোধ হইলে | সল্ফর্, ব্রায়োনিয়া, হেপার্, কলোসিন্থিস্, |
| আহার্য্য এবং পানীয় উভয় তিক্ত বোধ হইলে ... ... ... | পল্সেটিলা, চায়্না, |
| ভোজন কিম্বা পানের পর তিক্ত বোধ হইলে ... ... ... | পল্সেটিলা, ব্রায়োনিয়া, |
| প্রাতঃকালে বা সন্ধ্যাকালে তিক্ত বোধ হইলে ... ... ... | পল্সেটিলা, আর্ণিকা, |
| যদি ভিন্ন ভিন্ন সময়ে কিম্বা নিয়তই তিক্ত বোধ হয় ... ... | একোনাইট্ বেলাডোনা, বেরাট্রম্ |
| যদি লবণ রস বোধ হয় ... | এসিডম্-ফস্ফরিকম্, নক্স-বমিকা, কুপ্রম্, সল্ফর্, |
| কাশীবার সময় যদি লবণরস বোধ হয় ... ... ... | কার্ব্বো-বেজিটেবিলিস্, ককিউলস্, |
| যদি অম্লরস বোধ হয় ... ... | এসিডম্-ফস্ফরিকম্, নক্স-বমিকা চায়্না, সল্ফর্, |
| আহারের পর অম্লরস বোধ হইলে | পল্সেটিলা, নক্স-বমিকা, সাইলিশিয়া, |
| জল পান করিলে, যদি অম্লরস বোধ হয় ... ... | নক্স-বমিকা সল্ফর্, |
| দুগ্ধ পান করিলে যদি অম্লরস বোধ হয় ... ... ... ... | কার্ব্বো-বেজিটেবিলিস্ সল্ফর্, |
| যদি প্রাতঃকালে অম্লরস বোধ হয় ... ... | নক্স-বমিকা সল্ফর্, |

কটু কিম্বা কষায় রস বোধ হইলে { বেরাট্রম্, রস্-টক্সিকো-ডেণ্ড্রন্,

জলবৎ আস্বাদন বোধ হইলে ... ... ষ্ট্যাফিসেগ্রিয়া, চায়না,

তামাকু ভাল না লাগিলে ... ... ... ইগ্নেশিয়া, পল্‌সেটিলা,

যদি এককালীন আস্বাদ শূন্য হয় { ব্রায়োনিয়া, পল্‌সেটিলা, বেলাডোনা,

এই রোগ প্রাচীন এবং বহুকাল স্থায়ী হইলে ... ... ... ... } সাইলিশিয়া, ন্যাট্রম্-মিউরিএটিকম্,

এই সকল ঔষধ লক্ষণানুযায়ী ব্যবস্থা পূর্ব্বক পূর্ণ মাত্রায় প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে এক এক বার সেবন করিবেক।

---

## মুখে দুর্গন্ধ।

নিদান—মুখ উত্তমরূপে ধৌত না করা, মাঢ়ীতে কোন রোগ থাকা, মুখেতে ঘা থাকা, ও পারার দোষ, বিশেষতঃ এই রোগটী অজীর্ণ অর্থাৎ পাকস্থলির অস্বাস্থ্য জন্য হইয়া থাকে।

### চিকিৎসা।

যদ্যপি প্রাতঃকালে মুখে দুর্গন্ধ বোধ হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, এক মাত্রা শয়ন কালীন।

উক্ত ঔষধ দ্বারা যদ্যপি চারি দিনে আরোগ্য না হয়, তবে তাহার আট দিন পরে সাইলিশিয়া, প্রত্যহ প্রাতঃকালে, এক মাত্রা এক সপ্তাহ কাল পর্য্যন্ত ব্যবহার করিবেক। শেষোক্ত ঔষধ প্রয়োগের অষ্টাহ পরে যদি আরোগ্য বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, প্রাতঃকালে এক এক বার করিয়া সেবন করিবেক

পূর্ব্বোক্ত তিন ঔষধের দ্বারা যদ্যপি আরোগ্য না হয় তবে সল্ফর্, দেওয়ার আট দিন পরে ক্রমেতে পূর্ব্বোক্ত তিন ঔষধ প্রয়োগের নিয়মানুসারে।

ঔষধ—আর্ণিকা, বেলাডোনা, সল্ফর্, ব্যবহার করিবেক।

যদ্যপি আহারের পর মুখে দুর্গন্ধ বোধ হয় তাহা হইলে,

ঔষধ—নক্স-বমিকা, ক্যামোমিলা, এবং সল্ফর্, পূর্ব্বোক্ত নিয়মানু-যায়ী ক্রমান্বয়ে ব্যবহার করিবেক।

যদ্যপি এই উপসর্গ রাত্রিতে উপস্থিত হয় তাহা হইলে,

ঔষধ—পল্সেটিলা, সল্ফর, পূর্ণ মাত্রা শয়ন কালে এক এক বার।

অতিরিক্ত পারা সেবন জন্য যদ্যপি মুখে দুর্গন্ধ হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, প্রত্যহ প্রাতঃকালে এক এক বার এক মাত্রা করিয়া ছয় দিন পর্য্যন্ত, তাহার এক সপ্তাহ পরে ল্যাকিসিস্, এক মাত্রা করিয়া রাত্রিতে ছয় দিন পর্য্যন্ত, তাহার এক সপ্তাহ অন্তর পুনর্ব্বার ল্যাকিসিস, ঐ রূপে ব্যবহার করিবেক।

পথ্যব্যবস্থা—যদ্যপি এই রোগ মাঢ়ীর কোন পীড়া জন্য হয়, তাহা হইলে, যে কোন প্রকার উদ্ভিজ্জ দ্রব্য লবণ ভিন্ন অন্য দ্রব্যের দ্বারা প্রস্তুত হইয়া থাকে এবং লঘু ও সহজে পরিপাক-করা যায় এমত দ্রব্য ভক্ষণ করিবে।

---

### শিরা যাতনা জন্য পীড়া।

লক্ষণ—এই যাতনা চক্ষুর নীচে তীব্র জ্বরের সহিত এবং কখন কখন কর্ণের সম্মুখে বোধ হয়, সেই স্থান হইতে মুখ-মণ্ডলের অর্দ্ধেক আক্রমণ করে, গণ্ড দেশের অস্থি সকল, নাসিকা, চোয়াল কিম্বা কর্ণের নিকটস্থ অস্থি গণকে যাতনার

সহিত বিদ্ধ করে কিম্বা ঘাড়ের শিরা টানিয়া ধরে এবং উভয় চোয়াল আঁটিয়া ধরে, চক্ষুর পাতা টানে, কিম্বা চক্ষুতে অত্যন্ত যাতনা বোধ হয়, মুখ রক্ত বর্ণ এবং প্রদাহ বিশিষ্ট হয়, যাতনা উপস্থিত হইবার পূর্ব্বে বদনের সেই দিক শুড়্ শুড়্ করে এবং কোন পদার্থ ভিতরে চালিত হইতেছে এমত বোধ হয় এবং রোগী সেই দিক ক্রমাগত রগ্ড়াইতে থাকে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি এই পীড়া দ্বারা আক্রান্ত দিক শীতল এবং স্তম্ভিত হয় আর কর্ণের নিকটস্থ অস্থিতে যাতনা বোধ, ভিতরে পিপীলিকা গমনের মত বোধ হয়, এবং সন্ধ্যাকালে কিম্বা বিশ্রামের সময়ে যাতনা অধিক হয়, চক্ষুঃ দিয়া অশ্রু পাত হয়, এবং মুখ রক্ত বর্ণ থাকে তাহা হইলে।

ঔষধ—প্ল্যাটিনা, পূর্ব্ববৎ।

পূর্ব্বোক্ত লক্ষণ বিদ্যমান্ থাকিয়া যদ্যপি স্তম্ভিত হওয়া এবং শুড়্ শুড়্ করা না থাকে এবং বদনের দক্ষিণ দিক পীড়ায় আক্রান্ত হয় তাহা হইলে,

ঔষধ—লাইকোপোডিয়ম্, দুই মাত্রা করিয়া প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে সেবন করিবেক।

যদ্যপি তীর বিন্ধার ন্যায় যাতনা হয় এবং বদনের বাম দিক্ মাত্র আক্রমণ করে ও স্পর্শ মাত্রেই যাতনা বৃদ্ধি করে, এবং মস্তক, কর্ণ, নাসিকা, দন্ত প্রভৃতি স্থান পর্য্যন্ত আক্রমণ করে তাহা হইলে।

ঔষধ—কলোসিন্থিস্, পূর্ব্ববৎ।

যদি অগ্নির জ্বালার ন্যায় যাতনা বোধ হয় এবং চক্ষুর চারি

দিকে ও মস্তকের উভয় পার্শ্বে যাতনা থাকে, রোগী অত্যন্ত দুর্ব্বল হয়, পীড়িত স্থান শীতল-স্পর্শ হয়, এবং বাহ্য উত্তাপ দ্বারা কিঞ্চিৎ উপশম হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্ পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি পীড়া নির্দ্দিষ্ট সময়ে আক্রমণ করে কিঞ্চিৎ স্পর্শ মাত্রেই রোগ বৃদ্ধি হয়, পীড়িত স্থান স্তম্ভিত এবং শক্তি হীন হয়, রোগী অত্যন্ত অনর্থ বাক্য কহে এবং বদন পাণ্ডু বর্ণ ও কখন কখন রক্ত বর্ণ হয়, তাহা হইলে।

ঔষধ—চায়্না, যে সময়ে রোগ উপস্থিত থাকেনা সে সময়ে দিবসে তিন বার পূর্ণ মাত্রা সেবন করিবেক।

যদি এমত অসহ্য যাতনা হয় যে, রোগী জ্ঞান শূন্য হইয়া যায়, অত্যন্ত দুর্ব্বল এবং মূর্চ্ছিত পর্য্যন্তও হয়, শয্যায় শয়ন করিলে, বা প্রাতঃকালে বৃদ্ধি হয়, এবং অঙ্গ চালনা দ্বারা কিঞ্চিৎ উপশম বোধ হয় তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্ পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর।

যদাপি ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা হয়, কিঞ্চিন্মাত্র স্পর্শ দ্বারা বৃদ্ধি হয় এবং মস্তকের মধ্যস্থানহইতে মস্তকের উভয় পার্শ্বে কিম্বা অঙ্গ পর্য্যন্ত আক্রমণ করে এবং অগ্নি দাহের ন্যায় বোধ হয় ও পীড়িত দিক্ চক্চকিয়া ফুস্কুড়ির দ্বারা আবৃত হয়।

ঔষধ—স্পাইজিলিয়া, পূর্ণ মাত্রা তিন ঘণ্টা অন্তর সেবন করিবেক।

যদ্যপি এই পীড়া অজীর্ণ অর্থাৎ পক্বাশয়ের ভাবান্তর জন্য হয় তাহা হইলে, নক্স-বমিকা, পল্সেটিলা, ব্রায়োনিয়ার, মধ্যে যে কোন একটী ঔষধ পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর রোগের তরুণা-বস্থায় ব্যবহার করিবেক এবং রোগের প্রাচীনাবস্থায় প্রাতঃ-

কালে এবংসন্ধ্যাকালে এক এক বার দিবে, আরও এতাদৃশ লক্ষণে।

ঔষধ—ক্যামোমিলা, ইপিক্যাকুয়ানা, এবং লাইকোপোডিয়ম্ ও ঐ মতে ব্যবহৃত হইয়া থাকে।

ঐ রোগ কৃমি জন্য হইলে।

ঔষধ—বেলাডোনা, সিনা, পূর্ব্ববৎ।

এই উভয় ঔষধের অন্যতর একটী পূর্ণমাত্রায় প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে এক সপ্তাহ পর্য্যন্ত সেবন করিবেক।

যদ্যপি রোগী অত্যন্ত দুর্ব্বল হয় এবং রোগ শীঘ্র আরোগ্য হইবার উপক্রম না দেখা যায় তাহা হইলে।

ঔষধ—ফেরম্, সল্ফর্, ষ্ট্যানম্, পূর্ব্ববৎ।

ঐ রোগ গর্ভ রোগের সহিত সংশ্লিষ্টথাকিলে।

ঔষধ—নক্স-বমিকা, পল্সেটিলা, বা প্ল্যাটিনা অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর তরুণাবস্থায়, এবং পরেতে প্রাতঃকালে ও সন্ধ্যাকালে এক এক বার করিয়া সেবন করিবে। চায়্না, ইগ্নেশিয়া, এবং বেলাডোনা, ও এই প্রকার রোগে পূর্ব্বোক্ত মতে ব্যবহৃত হইয়া থাকে।

ঐ রোগ গ্রন্থি বাতের সহিত সংশ্লিষ্ট থাকিলে।

ঔষধ—নক্স-বমিকা, রস্-টক্সিকোডেন্ড্রন্, কলোসিন্থিস্, বা কষ্টিকম্, ইহার অন্যতর একটী ঔষধ রোগের তরুণাবস্থায় ছয় ঘণ্টা অন্তর পূর্ণ মাত্রায় এক এক বার এবং পরেতে বার ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

ঐ রোগ যদি অতিরিক্ত পারা ব্যবহার জন্য হইয়া থাকে, এবং কএসের দাঁতে নিয়ত দপ্ দপ্ করে ও অত্যন্ত যাতনা বোধ হয়, আহার করিলে, বিশেষতঃ রাত্রিতে বৃদ্ধি বোধ হয়, কপালের শিরা ফুলিয়া উঠে ও রাত্রিতে অস্থিরতা হয়, তাহা হইলে।

ঔষধ—চায়্না, অৰ্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার করিয়া সেবন করিবেক।

উক্ত কারণে এই রোগ উৎপন্ন হইলে যদ্যপি দাঁত চাপিতে অত্যন্ত কষ্ট বোধ হয় ও শয্যাতে কি উষ্ণ গৃহে গমন করিতে যাতনা বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—হেপার্, পূর্ব্ববৎ।

মুখের অস্থিতে, চোয়ালে, এবং সমস্ত দন্তে দপ্ দপ্ করা, টানিয়া ধরা বা দগ্ধ হওয়ার ন্যায় যাতনা বোধ হয়, চক্ষুঃ রক্তবর্ণ এবং ফোলা দেখায়, কর্ণে এবং কর্ণের পশ্চাদ্ভাগে কাম্ড়ায়, রাত্রিতে অনিদ্রা, প্রাতঃকালে ঢুলানি, শীতল জলে, বা শীতল দ্রব্য প্রয়োগে, যাতনা বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, তরুণকালে পূর্ব্ববৎ, এবং প্রাচীনাবস্থায়, প্রাতঃকালে ও সন্ধ্যাকালে, এক এক বার করিয়া সেবন করিবে।

এই রোগে যদ্যপি পারা দ্বারা দন্ত শূল এবং মাঢ়ী ফুলিয়া থাকে, ও অতি উষ্ণ কি শীতল কি লবণ দ্রব্য মুখে দিলে বদনের অস্থিতে দপ্ দপ্ করা বা ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—কার্বে-বেজিটেবিলিস্, পূর্ব্ববৎ।

যদ্যপি বাহ্য আঘাত জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে, জ্বর লক্ষণ, অস্থিরতা, ইত্যাদি বিদ্যমান্ থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধ প্রয়োগের দ্বারা জ্বর লক্ষণের কিঞ্চিৎ লাঘব হইলে, যদি আঘাত, ছেঁচা ঘা কিম্বা কাটা, বা মাংস উড়িয়া যাওয়ার ন্যায় হয় তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, পূর্ণ মাত্রা প্রাতঃকালে ও স্বায়ংকালে এক এক বার চারি দিবস পর্য্যন্ত, তাহার চারি দিবস পরে যদি আবশ্যক হয় পুনর্ব্বার ঐ রূপে চালাইবে।

পথ্যব্যবস্থা—যখন বাহ্যিক প্রদাহ প্রবল থাকে তৎকালে জ্বর কালীন বিহিত পথ্য বিধির অনুগামী হইবে। কোন প্রকার মাদক দ্রব্য বা শোণিত উত্তেজক বা গরম মসলা দ্বারা প্রস্তুত দ্রব্য কদাচ ব্যবহার করিবেক না, যখন এই পীড়া দুর্ব্বল শরীরে উপস্থিত হয় তৎকালে রোগীর বল রক্ষার নিমিত্ত সহজে পরিপাক হয় এবং বলকারক যে দ্রব্য তাহা পথ্য দেওয়া বিধেয় এই পীড়া দ্বারা আক্রান্ত স্থানে শীতল জল অথবা বরফ প্রয়োগ করিলে আরাম বোধ হয়, এবং কোন কোন অবস্থায় উষ্ণ জলে বস্ত্র ভিজাইয়া পীড়িত স্থানে প্রয়োগ করিলে যাতনার লাঘব হয়, উপরে তুলি দ্বারা ক্লোরোফরম্ লাগাইলে উপশম হইবে।

ঘাড়ের বেদনা অর্থাৎ ফিক্।

এই বেদনা বাত হইতে উৎপন্ন হয় এবং ঘাড়ের মাংসপেশী সকলকে অত্যন্ত যাতনা বিশিষ্ট করে, ইহা প্রায় অত্যন্ত বায়ুতে ঘাড় অনাবৃত থাকিয়া বায়ু প্রবেশ জন্য এবং হঠাৎ ঘাড় ফিরাইতে উৎপন্ন হয়।

ঔষধ—একোনাইট্, পরেতে বেলাডোনা, পূর্ণমাত্রা উপর্য্যুপরি সেবন করাইলে আরোগ্য হইবে।

যদ্যপি ইহাতেও আরোগ্য না হয়, কুকিউলস্, কিম্বা ব্রায়োনিয়া, উক্ত রূপে বা স্বতন্ত্র স্বতন্ত্র ব্যবহার করিবেক।

## গলার পীড়া।

লক্ষণ—গলার ভিতর প্রদাহ, গিলিতে কষ্ট, নিঃশ্বাস প্রস্বাসের ব্যাঘাত, স্বরের পরিবর্ত্তন, এবং জ্বর লক্ষিত হয়, এই রোগের প্রথমাবস্থায় গলা চাপিয়া ধরা, ও গলায় ঘা থাকার ন্যায় বোধ হয়, এবং কখন কখন ঢোক গিলিতে বাধা হয়, যদ্যপি ইহার আশু প্রতীকার করা না হয়, তবে ক্রমে বৃদ্ধি হইয়া জিহ্বা ফুলিয়া উঠে, গলার ভিতরে এবং জিহ্বার গুঠলি দ্বয়ে ক্ষুদ্র ক্ষুদ্র হরিদ্রা বর্ণ ফুষ্কুড়ি হয়। রোগীর পিপাসা বৃদ্ধি, ও নাড়ী উন্নতা, কঠিনা এবং দ্রুতগামিনী হয়, কখন গণ্ডদেশ এবং চক্ষুঃ ও ফুলে, এই রোগের যদ্যপি শীঘ্র দমন করা না হয় তাহা হইলে গলায় ঘা হইয়া পুঁজ নির্গত হয় তখন যাতনার কিঞ্চিৎ উপশম বোধ হয়। এই পীড়া যখন পচা ভাব ধারণ করে তখন ভয়ানক হইয়া উঠে।

## চিকিৎসা।

যখন জ্বর বিদ্যমান্ থাকে, পিপাসা, উষ্ণতা, ও পীড়িত স্থান রক্ত বর্ণ হয়, গিলিতে কষ্ট বোধ, কথা কহিতে যাতনার বৃদ্ধি হয় তৎকালে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি গিলিবার সময় অতিশয় যাতনা বোধ হয় এবং সেই যাতনা কর্ণ পর্য্যন্ত বিস্তীর্ণ হয়, গলা চাপিয়া ধরে, পুনঃ পুনঃ ঢোক্ গিলিতে ইচ্ছা হয়, গলা শুষ্ক, অতিশয় পিপাসা, কিন্তু পানীয় দ্রব্যের ভয় থাকে, আর পানীয় পান করিলে নাসিকার

দ্বার দিয়া নির্গত হয়, গলার ভিতর পিচ্ছিল, কিঞ্চিৎ শ্বেত বর্ণ শ্লেষ্মা জড়িত থাকে, তাহা হইলে।

ঔষধ —বেলাডোনা, পূর্ণমাত্রা পূর্ব্ববৎ।

যদ্যপি জিহ্বার নিম্নের গুঠলিতে এবং গলাতে গিলিবার সময় অত্যন্ত যাতনা বোধ হয় এবং কর্ণের সম্মুখের গুঠলি পর্য্যন্ত সেই যাতনার বিস্তার হয়, গলা জ্বালা করে, গলাতে কঠিন শ্লেষ্মা একত্রিত হয়, ঘাড়ের মাংসপেশী এবং গুঠলী ফুলে পুনঃ পুনঃ মাঢ়ী ফুলে, মুখ লালাতে পরিপূর্ণ হয় এই সকল যাতনা রাত্রিতে, ও সন্ধ্যাকালে বৃদ্ধি হয় ও রাত্রিতে ঘর্ম্ম হয়, তৎপক্ষে।

ঔষধ—মর্কিউরিয়স্, অর্দ্ধ মাত্রা ছয় ঘণ্টা অন্তর অথবা বেলাডো-নার সহিত উপর্য্যুপরি ভাবে দিবেক।

যদ্যপি সমুদয় লক্ষণ নিদ্রা হইতে জাগরিত হইলে, কিম্বা গলার বহির্ভাগে চাপিলে বৃদ্ধি হয় এবং পূর্ব্বে উপরোক্ত ঔষধ দ্বারা কিঞ্চিৎ লাঘব বোধ হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, পূর্ব্ববৎ।

যদ্যপি জিহ্বার নীচের গুঠলিতে শ্বেত বর্ণ ফুস্কুড়ি উঠে এবং গলার ভিতর অত্যন্ত জ্বালা ও কাঁটা বিন্ধার ন্যায় যাতনা থাকে ও অতিরিক্ত পিপাসা হয় তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস পূর্ব্ববৎ।

যদি গলার বাহিরে ঘা থাকে এবং শেষোক্ত ঔষধ প্রয়োগ করায় উপশম বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—এসিডম্ নাইট্রিকম্, পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগ পাকস্থলির বিকার জন্য ঘটিয়া থাকে এবং গলার ভিতর ছড়িয়া যাওয়া ও ঢোক গিলিতে গলার

উপরিভাগ চাপিয়া ধরা বোধ হয় এবং আল্-জিহ্বা ফুলে, শুষ্ক কাশী থাকে প্রাতঃকালে মাথা ধরে ও পঞ্জরের নিম্ন ভাগে কাশীবার সময় যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর।

গলার ভিতর এবং জিহ্বার নীচের গুঠলি ঘোরাল লাল বর্ণ এবং সেই সেই স্থান অত্যন্ত ফুলা বোধ হয়, গলা শুষ্ক অথচ পিপাসা থাকে না, গিলিবার সময় ভিন্ন ও গলাতে অত্যন্ত যাতনা বোধ হয়, সন্ধ্যাকালে যাতনা বৃদ্ধির সহিত কম্প হয় এবং শ্লেষ্মা গলায় জড়াইয়া থাকে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগ স্ত্রীলোকের বা শিশুর হয়, এবং তরল ভিন্ন কোন প্রকার আহার্য্য দ্রব্য গিলিতে কষ্ট বোধ হয়, মুখ এবং গলা জ্বালা করে, গলা শুড়্ শুড়্ করে, স্বর ভঙ্গ থাকে, সন্ধ্যাকালে জ্বর বোধ হয়, মুখ বিশেষতঃ এক দিকের গণ্ড রক্ত বর্ণ হয় তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ব্ববৎ।

সর্ব্বদা গলার ভিতর শিপি দেওয়ার ন্যায় বোধ হয়, তালু এবং জিহ্বামুলের গুঠলি ফুলিয়া থাকে, গলার ভিতর কোন বাধা দায়ক পদার্থ থাকার ন্যায় বোধ হয়, কঠিন দ্রব্য অপেক্ষা জলীয় দ্রব্য গিলিতে কষ্ট বোধ হয়।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ব্ববৎ।

যদ্যপি বর্ষা বা অন্য কোন প্রকার শীতল সময় উপস্থিত হওয়াতে এই রোগ উপস্থিত হয় তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, এক এক মাত্রা প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে।

যদ্যপি আল্ জিহ্বা বৃদ্ধি হইয়া শ্লেষ্মার দ্বারা আবৃত বোধ

হয়, পুনঃ পুনঃ ঢোক গিলিতে ইচ্ছা হয়, এবং অনিদ্রা, অত্যন্ত অস্থিরতা, রোদন করিতে ইচ্ছা লক্ষিত হয়, তাহা হইলে।

ঔষধ—কফি, পূর্ব্ববৎ।

যদি পাকস্থলির বিকৃতি থাকে, জিহ্বা মলিন, হরিদ্রাক্ত পদার্থের দ্বারা আবৃত হয়, কোষ্ঠ বদ্ধ এবং কপালে, মাথা ধরা বোধ হয়, অনিদ্রা, গলা শুষ্ক, তালু রক্ত বর্ণ থাকে, গলায় ছড়িয়া যাওয়ার ন্যায় বোধ হয়, মস্তক নাড়িতে অথবা গলার উপরে চাপন দিলে সূচী বিন্ধার ন্যায় বোধ হয়, এবং কাশীলে ক্ষণিক উপশম বোধ হয় তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর।

যদি উক্ত ঔষধে সম্পূর্ণ আরোগ্য না হয় এবং সন্ধ্যাকালে অতিরিক্ত জ্বর বোধ হয়, গলার নীচে যাতনা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেন্ড্রন্, পূর্ব্ববৎ।

যদ্যপি খাদ্য দ্রব্য, অম্ল, লবণ, বা ঝাল বোধ হয়, এবং গিলিবার সময়ে কোঁৎ কোঁৎ করিয়া শব্দ হয় তাহা হইলে।

ঔষধ—ককিউলস্, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর।

---

### গলার ভিতর পাকা।

গলার ভিতর ফুলিলে চিকিৎসিত না হইয়া যদ্যপি ক্রমশঃ বৃদ্ধি হইয়া স্ফোটকের ন্যায় হয় ও যাতনাতে হাঁ করাও দুঃসাধ্য বোধ হয় মুখে অত্যন্ত দুর্গন্ধ, এবং রোগীকে দুর্ব্বল করে, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধ মাত্রা প্রত্যেক ঘণ্টায় এক এক বার করিয়া দিবেক।

ফোড়া শীঘ্র পাকাইতে আবশ্যক হইলে।

ঔষধ—হেপার্, অৰ্দ্ধ মাত্রা দুই ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধ অপেক্ষা শীঘ্র পাকাইয়া ফাটাইবার নিমিত্তে।

ঔষধ—মাইলিশিয়া, পূর্ব্ববৎ।

ফোড়া ফাটিলে ছয় ঘণ্টা পরে ক্ষত শুখাইবার নিমিত্তে,

ঔষধ—মার্কিউরিয়স্, সল্ফর্, অথবা হেপার্, দ্বিগুণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার।

পথ্য ব্যবস্থা।

জ্বর বিদ্যমান্ থাকা কালীন জ্বরের পথ্যানুসারে পথ্য করিবেক, পরেতে সহজে পরিপাক হয় অথচ কোন প্রকার উগ্র মসলাদির দ্বারা প্রস্তুত না হয়, এমত দ্রব্য ভক্ষণ করিবেক রোগী কোন প্রকার তীব্র দ্রব্য মিশ্রিত জল দ্বারা কুল্‌কুচা করিবেনা প্রথম ফুলার সময়ে এক খানি রুমাল বা বস্ত্র খণ্ড শীতল জলে ভিজাইয়া গলার উপরে লগ্ন করিয়া দিবে তাহার উপর (ফ্ল্যানেল) বস্ত্র দিয়া বাঁধিয়া দিবে এবং তাহা যত বার গরম হইবে ততবার পুনঃ পুনঃ পরিবর্ত্তন করিয়া দিবে।

ফোড়া পাকাইবার নিমিত্ত গরম দুগ্ধ মুখে করিয়া রাখা এবং গলার বাহিরে মশিনার পোল্‌টিস্ দেওয়া উপকারী হয়।

---

ক্ষত বিশিষ্ট গলার বেদনা।

এই রোগ অত্যন্ত সংক্রামক এবং আর্দ্র ও গ্রীষ্ম সময়ে উপস্থিত হইয়া থাকে। ইহাতে প্রথমতঃ শীত বোধ, কম্প, পরে

উষ্ণতা, দুর্ব্বলতা, বমন, কখন কখন বিরেচনের সহিত বিদ্যমান্ থাকে, চক্ষুঃ প্রদাহ বিশিষ্ট ও জল পূর্ণ, গণ্ড দেশ রক্ত বর্ণ, নাসিকা ফুলিয়া পাতলা, কটু জল স্রাব হয়, নাড়ী অস্পষ্ট কিম্বা অতিদুর্ব্বলা এবং অসমান গতিবিশিষ্টা হয়, এবং যখন বাহ্য লক্ষণ অতি সামান্য থাকে তখন বিপদ জনক হয়, এবং বাহ্য লক্ষণ অতি তীব্র হইলেও যদি ছয়, সাত দিবস পরে ঘর্ম্ম হয় তখন ক্রমশঃই আরোগ্য চিহ্ন উপস্থিত হয়।

---

চিকিৎসা।

যখন জ্বর অত্যন্ত প্রবল থাকে তাহার হ্রাস করিবার নিমিত্তে।

ঔষধ—একোনাইট্, পূর্ণ মাত্রা তিন ঘন্টা অন্তর।

একোনাইট্, চারি মাত্রা প্রয়োগের পর যদি গলা শুষ্ক, গিলিতে বাধাজনক বোধ হয় এবং গলা ফোলা ও রক্ত বর্ণ দেখায়।

ঔষধ—বেলাডোনা, অর্দ্ধ মাত্রা পরিমাণে দুই ঘন্টা অন্তর দিবে।

পূর্ব্বোক্ত ঔষধ প্রয়োগের পর যদি গলা ভিজা বোধ হয়, ও শ্লেষ্মা উপস্থিত হয়, এবং রোগী পিত্ত বমন করে, তাহাহইলে

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা চারি ঘন্টা অন্তর।

যদি অতিরিক্ত শ্লেষ্মা স্রাব হয় এবং তাহাতে শ্বাস বদ্ধ হওয়ার উপক্রম হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

গলার ভিতরে ছোট ছোট ঘা লক্ষিত হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ণ মাত্রা দুই ঘন্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

উক্ত ঔষধ চারি বার প্রয়োগের পর, যদি আরোগ্য বোধ না হয়, তাহা হইলে শেষ মাত্রার চারি ঘণ্টা পরে।

ঔষধ—এসিডম্-নাইট্রিকম্, পূর্ব্ববৎ।

যদ্যপি রোগী অত্যন্ত দুর্ব্বল হইয়া যায়, বমন করে, এবং খা উজ্জ্বল দেখায়, বা মলিন হয়, দন্ত এবং জিহ্বা দিয়া কটাশিয়া বর্ণ দ্রব্য নির্গত হয়, নাড়ী অসমান, ও নিঃশ্বাস ফেলিতে কষ্ট, চর্ম্ম উষ্ণ, অত্যন্ত পিপাসা, অথচ রোগী একবারে অধিক জল পান করিতে পারেনা, ও গিলিতে অত্যন্ত কষ্ট প্রকাশ হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অৰ্দ্ধ মাত্রা প্রত্যেক ঘণ্টায় এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি অত্যন্ত ভয়ানক অবস্থা উপস্থিত হয়, তাহা হইলে ঐ রূপ মাত্রা ১০। ১৫। ২০। মিনিট্ অন্তর দিবেক।

যদ্যপি বাহিরে কিঞ্চিৎ চাপিলে যাতনা বৃদ্ধি হয়, এবং ঘাড় বিবর্ণ ও অত্যন্ত ফুলিয়া উঠে, আর ঘায়ের চাম্ড়া উঠিয়া যায় তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, অৰ্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর, অথবা (আর্সেনিকমের) সহিত উপর্য্যুপরি রূপে দিবেক।

যদ্যপি ঘা গলিতে আরম্ভ হয় এবং রোগী ক্রমশঃ দুর্ব্বল হইতে থাকে ও দুর্ব্বল কারক ঘর্ম্ম হয় তাহা হইলে।

ঔষধ—চায়্না অন্যান্য ঔষধ প্রয়োগের ছয় ঘণ্টা পরে অৰ্দ্ধ মাত্রা পরিমাণে চারি ঘণ্টা অন্তর দিবেক।

এই রোগ জন্য অতিসার নিবারিত হওয়ার পর যদি মুখে এবং গলাতে ছোট ছোট ঘা দেখা যায় তাহা হইলে।

ঔষধ—ৰাক্স-বমিকা, পূর্ণ মাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধের শেষ মাত্রার ছয় ঘণ্টা পরে যদি জলবৎ দুর্গন্ধ পুঁজ অতিরিক্ত পরিমাণে ঘা দিয়া নির্গত হয়, এবং রোগী এমত দুর্ব্বল হয় যে নাড়ী বোধ হওয়া দুঃসাধ্য হয়, তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, অর্দ্ধ মাত্রা প্রত্যেক ঘণ্টায় দিবেক।

যখন এই রোগের সহিত অতিসার বিদ্যমান্ থাকে তখন;

ঔষধ—সিকেল্, পূর্ণমাত্রা, প্রত্যেক ঘণ্টায় দুই বার করিয়া দিবেক

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধ ব্যবহারের পর রোগী কিঞ্চিৎ বলাধান হয় এবং ঘায়ের চর্ম্ম পরিষ্কৃত হইয়া যায় অথচ শীঘ্র শুখাইবার উপক্রম দেখা না যায় তাহা হইলে।

ঔষধ—এসিডম্-নাইট্রিকম্, পূর্ণমাত্রা দিবসে তিন বার করিয়া দিবেক।

উক্ত প্রকার অবস্থাতে থাকিয়া যদ্যপি মন্দ ধাতু বিশিষ্ট রোগী হয় তাহা হইলে।

ঔষধ—সলফর্, পূর্ব্ববৎ।

অপিচ পূর্ব্বোক্ত উভয় ঔষধ অপেক্ষা, এসিডম্-সল্ফুরিকম্ এবং সিপিয়া, উক্ত ব্যবস্থা মতে অধিক উপকারক।

### পথ্য ব্যবস্থা।

সাগুদানা, যব, তণ্ডুলের মণ্ড মাত্র দেওয়া উচিত কিন্তু যদি রোগী অত্যন্ত দুর্ব্বল হইয়া থাকে তাহাকে মাংসের ক্বাথ প্রভৃতি বল কারক দ্রব্য দিবেক, রোগীকে সর্ব্বদা পরিষ্কার পরিচ্ছদে এবং পরিষ্কৃত স্থানে রাখিবে।

## স্বর ভঙ্গ।

বায়ু-প্রবাহ-প্রণালীতে কোন প্রকার রোগ জন্য এই পীড়া উপস্থিত হইয়া থাকে ইহা প্রায় সামান্য কফ জন্য শ্লেষ্মা-বাহক-সূক্ষ্ম-ত্বক আশ্রয় করে, তজ্জন্য এই রোগ শ্লেষ্মার সহিত সম্বন্ধ রাখে।

## চিকিৎসা।

যদ্যপি ঘন পীত বর্ণ বা তরল শ্লেষ্মা, নাসিকা ও মুখ হইতে নির্গত হয় এবং সম্পূর্ণ স্বর বসিয়া যায় তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা স্বায়ং এবং প্রাতঃকালে এক সপ্তাহ সেবন করিবেক।

তাহাতে যদি আরোগ্য না হয় অথবা যদি কিঞ্চৎ উপশম হয়, নাসিকা দ্বারা জলবৎ শ্লেষ্মা নির্গত হয়, এবং গলার ভিতর শুড় শুড় বা জ্বালা করে এবং রাত্রিতে অতিরিক্ত ঘর্ম্ম হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, অর্দ্ধ মাত্রা বার ঘণ্টা অন্তর দিবেক।

যদি শুষ্ক কাশী থাকে এবং নাসিকা সুখাইয়া বন্ধ থাকে ও প্রাতঃকালে বৃদ্ধি বোধ হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা রাত্রিতে এবং প্রাতঃকালে, এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি বক্ষঃস্থলের ভিতর চিন্ চিন্ করে নিঃস্বাস ফেলিতে কষ্ট, পুনঃ পুনঃ অতিশয় হাঁচি হয় মস্তকে শ্লেষ্মা বোধ না থাকে কিন্তু নাসিকা দ্বারা শ্লেষ্মা নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—রস-টক্সিকোডেণ্ড্রন্, পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদি গলায় শ্লেষ্মা একত্রিত হয়, রাত্রি এবং স্বায়ংকালে কাশী বৃদ্ধি ও সন্ধ্যাকালে জ্বর বোধ হয় তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ণ মাত্রা রাত্রিতে এবং প্রাতঃকালে তিন দিবস পর্য্যন্ত দিবেক। এই ঔষধ শিশুর পক্ষে বিশেষ উপকারী।

অতি মৃদু গভীর স্বর হইলে।

ঔষধ—ড্রোসেরা, পূর্ব্ববৎ (যে পর্য্যন্ত লক্ষণের অন্তর না হয়)

যদি ক্রমশঃ আরোগ্য হইতে থাকে এবং স্বর ভঙ্গের সহিত গলার ঘড় ঘড়ানি থাকে বা যদি শীঘ্র আরোগ্য হইবার উপক্রম বোধ না হয় ও স্বর প্রায় বদ্ধ হইয়া যায়, বিশেষতঃ শীত বা বর্ষা কালে এই রোগ উপস্থিত হইলে।

ঔষধ—সল্ফর্, পূর্ণমাত্রা রাত্রিতে এবং প্রাতঃকালে দুই দিবস পর্য্যন্ত ব্যবহার করিয়া এক দিবস পরে পুনর্ব্বার ঐ রূপে ব্যবহার করিবেক।

### প্রাচীন স্বর ভঙ্গ।

যদ্যপি স্বর ভঙ্গ বহু দিবসের হয় এবং প্রাতঃকালে ও সন্ধ্যাকালে ও কথা কহিতে বৃদ্ধি বোধ হয় তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, পূর্ণমাত্রা স্বায়ং ও প্রাতঃকালে এক এক বার দিবেক।

যে রোগী অতিরিক্ত পরিমাণে পারা সেবন করিয়াছে তাহার পক্ষে,

ঔষধ—হেপার্, ঐরূপ।

এতৎসম্বন্ধে অন্য ঔষধ কষ্টিকম্, ক্যাল্কেরিয়া, ল্যাকিসিস্ উক্ত প্রকারে ব্যবহার করিবেক।

পথ্যব্যবস্থা—কোন প্রকার মাদক দ্রব্য, বা রক্ত উষ্ণ কারক দ্রব্য, ব্যবহার করিবেক না। দুগ্ধ, ও কাঁচা ঘৃত এবং দধি ইত্যাদিও বর্জ্জন করিবে, বিশেষতঃ রাত্রিকালের বায়ু এবং হঠাৎ শীত হইতে গ্রীষ্ম বা গ্রীষ্ম হইতে শীতে প্রবেশ করা, ও চীৎকার করিয়া কথা বলা এবং চরণ আর্দ্র রাখা কর্ত্তব্য নহে, গলাকে অল্প বস্ত্র দ্বারা আবৃত রাখিবেক, যাহারা দাড়ি না কামায় তাহাদের প্রায় এরোগ হয় না।

---

## কফ রোগ।

এই রোগ সাধারণ লোকে বিজ্ঞাত আছেন অতএব ইহার বিশেষ লক্ষণ লিখিবার প্রয়োজন নাই।

## চিকিৎসা।

এই রোগ প্রথমে উপস্থিত হইলে যদ্যপি তাহার সহিত কম্প এবং মাথাধরা থাকে তাহা হইলে।

ঔষধ—কর্পূরের আরক, এক ফোটা অর্দ্ধ তোলা চিনির মধ্যে দিয়া দশ মিনিট্ অন্তর এক এক বার সেবন করিবেক। এইরূপ তিন বারের পর এক ঘণ্টায় দুই বার এবং পরেতে চারি ঘণ্টার মধ্যে দুই বার সেবন করিবেক।

যদি নাসিকার অন্তরস্থ, সূক্ষ্ম-চর্ম্ম ফোলে এবং তাহার মধ্যে উষ্ণতা এবং যাতনা বোধ হয় ও জ্বর বিদ্যমান্ থাকে তাহা হইলে।

ঔষধ—এঁকোনাইট্, অর্দ্ধ মাত্রা তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি রাত্রিতে নাসিকা শুষ্ক বোধ হয় এবং মাথা ভার ও সন্ধ্যাকালে মুখে উষ্ণ বোধ হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

যদি রাত্রিতে নাক বন্ধ হইয়া নিদ্রাকালে মুখ দিয়া বায়ু সঞ্চালন জন্য শুষ্ক হইয়া পিপাসা হয় এবং কপালে জ্বালা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—লাইকোপোডিয়ম্, পূর্ব্ববৎ। এই ঔষধ, সকল প্রকার কফেতেই উপকার জনক হয়।

যদ্যপি এই রোগ দৈশিক দোষ জন্য হয় এবং নাসিকা দিয়া অতিরিক্ত শ্লেষ্মা স্রাব হইয়া নাসিকা ফোলে, কিম্বা রক্তবর্ণ হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্ অর্দ্ধমাত্রা স্বায়ং এবং প্রাতঃকালে চারি দিবস পর্য্যন্ত।

যখন নাসিকা দ্বার মাত্র কেবল আক্রান্ত হয়, এবং কিঞ্চিৎ চালিত হইলে মাথা ধরা বৃদ্ধি হয় কিম্বা প্রাগুক্ত ঔষধে কিয়দংশ উপকার করে বা না করে, তখন উক্ত ঔষধের শেষ মাত্রার ছয় ঘণ্টা পরে।

ঔষধ—হেপার্, পূর্ণমাত্রা রাত্রি এবং প্রাতঃকালে এক এক বার করিয়া দিবে।

যদ্যপি নাসিকা দিয়া অতিরিক্ত স্রাব হয়, চক্ষুর পাতা এবং চক্ষুঃ রক্তবর্ণ হয়, ও তদ্দ্বারা অতিরিক্ত কটু জল স্রাব হয়, মস্তকে বিকৃতি বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ইউফ্রেশিয়া, পূর্ব্ববৎ কিন্তু প্রাগুক্ত ঔষধের ছয় ঘণ্টা পরে।

যদ্যপি মাথা ধরা হ্রাস না হয় মস্তক ও চক্ষুতে উষ্ণতা বোধ হয়, ঘ্রাণেন্দ্রিয়ের অল্পতা বা আধিক্যতা হয় তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর

যদি এক দিনান্তর নাসিকা বন্ধ হয় এবং অতি-প্রবাহিত বায়ু জন্য এই উপসর্গ উপস্থিত হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—ন্যাট্রম্-মিউরিএটিকম্, পূর্ণ মাত্রা রাত্রি এবং প্রাতঃকালে এক সপ্তাহ পর্য্যন্ত।

নাসিকা এবং নাসিকারন্ধ্র অত্যন্ত ফোলে, অতিরিক্ত জলবৎ শ্লেষ্মা স্রাব হয়, ও ঘ্রাণের অল্পতা হয় তৎ পক্ষে।

ঔষধ—ক্যালি-বাইক্রোম্যাস্, পূর্ব্ববৎ।

যদি নাক বন্ধ থাকে এবং জলবৎ শ্লেষ্মা নির্গত হয় এবং অগ্নির উত্তাপে যাতনার হ্রাস হয় পশ্চাদ্ভাগে বেদনা বোধ ও অত্যন্ত দুর্ব্বলতা থাকে তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, ইপিক্যাকুয়ানা, ডল্কেমেরা, ক্রমান্বয়ে অর্দ্ধ মাত্রা তিন ঘণ্টা অন্তর সেবন করিবেক।

যদ্যপি গাঢ়, দুর্গন্ধ, সবুজ, হরিদ্রাক্ত, থানা থানা রক্তের সহিত মিশ্রিত শ্লেষ্মা নির্গত হয়, আস্বাদন এবং ঘ্রাণ বোধের অভাব, মাথা ধরা, হাঁচি, সন্ধ্যার সময়ে শীত বৃদ্ধি, ও চক্ষুঃ দিয়া জল স্রাব হয় তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, প্রাতঃ এবং স্বায়ংকালে পূর্ণমাত্রা সেবন করিবেক।

যাহাদের পুনঃ পুনঃ কফরোগ উপস্থিত হয় তাহাদের পক্ষে।

ঔষধ—গ্র্যাফাইটিস্, ও সল্ফর্, উক্ত মতে ব্যবহার করিবেক।

## মস্তকে কফ বদ্ধ হইলে মাথাধরা।

যদ্যপি মাথাধরা মস্তকের কফ বদ্ধ জন্য উৎপন্ন হয় তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পল্সেটিলা, এবং চায়না, প্রথমোক্ত ঔষধ অর্দ্ধ মাত্রায় ছয় ঘণ্টা অন্তর দুই বার দিয়া যদ্যপি কিছু উপশম না হয়

তাহার তিন ঘণ্টা পরে দ্বিতীয় ঔষধ ঐ রূপে ব্যবহার করিবে, তাহাতেও উপশম না হইলে শেষোক্ত ঔষধ ঐরূপে চারি দিন পর্য্যন্ত ব্যবহার করিবেক।

## নিঃশ্বাস ফেলিতে কষ্ট।

যদ্যপি মস্তকে কফ বদ্ধ জন্য নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ হয় তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, ব্রায়োনিয়া, এবং সল্ফর ইহার মধ্যে প্রথমোক্ত ঔষধ পূর্ণ মাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক, এই রূপে তিন মাত্রা শেষ হওয়ার দুই ঘণ্টার মধ্যে যদি আরোগ্য বোধ না হয়, আর দুই ঘণ্টা পরে দ্বিতীয় ঔষধ ঐ রূপে ব্যবহার করিবেক। তাহার দ্বিতীয় মাত্রার দুই ঘণ্টা মধ্যে উপশম বোধ না হইলে, তৃতীয় ঔষধ পূর্ব্ববৎ তিন দিবস পর্য্যন্ত ব্যবহার করিবেক।

## মস্তকে কফ বদ্ধ ধাতু।

যাহার কফ হইলেই মস্তকে প্রায় বদ্ধ হয় তাহার পক্ষে এবং শিশুর দাঁত উঠার সময়ে মস্তকে কফ বদ্ধ হইয়া নিঃশ্বাস প্রশ্বাসের কষ্ট বোধ হয় তৎ পক্ষে, আরও সামান্যতঃ সময়ের পরিবর্ত্তন মাত্রে যাহার ধাতুতে এই রোগ উপস্থিত হয় তাহার পক্ষে,

ঔষধ—ক্যাল্কেরিয়া, অর্দ্ধ মাত্রা শয়ন কালীন দুই দিবস যাবৎ সেবনান্তে চারি দিন পরে অবস্থা বিবেচনায় পুনর্ব্বার ঐ রূপে ব্যবহার করিবেক।

যদ্যপি উক্ত ঔষধে উপশম বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, ঐ রূপে ব্যবহার করিবেক।

যদ্যপি এই প্রকার ধাতু পাকস্থলির বিকৃতি জন্য হয়, এবং রোগী নম্র ও মৃদু স্বভাব বিশিষ্ট হয় তাহা হইলে,

ঔষধ—পল্‌সেটিলা, প্রত্যহ পূর্ণ মাত্রা শয়ন কালীন এক এক বার দিবেক।

এতদ্ভিন্ন নিয়ত উক্ত নিয়ম মতে সল্ফর্, সেবন করিলে আরোগ্য হইবে।

পথ্য ব্যবস্থা—দুগ্ধ, ঘৃত, বা গরম ঘৃতপক্ব দ্রব্যাদি এক কালীন বর্জ্জন করিবে এবং পাকস্থলিকে ভারায়িত না করে এমত লঘু পাক দ্রব্য ভোজন করিবে, হঠাৎ সময়ের পরিবর্ত্তন সময়ে বা শোঁতা অথবা প্রবল প্রবাহিত বায়ু মধ্যে বিচরণ করিবে না, আর বায়ুর গমনাগমন পথ অবরুদ্ধ থাকে এমত কুঠরিতে বাস করিবে না।

## কাশ রোগ।

লক্ষণ—এই রোগে জ্বরের সহিত বা তদ্ব্যতিরেকে কাশ বিদ্যমান্ থাকে, শ্লেষ্মা উত্থিত হয়, অথবা শুষ্ক কাশী হইয়া থাকে। এই রোগ যদ্যপিও প্রথমতঃ বিশেষ অপকার-জনক হয় না, কিন্তু ক্রমশঃ এতদ্দ্বারা যন্ত্রণা উৎপন্ন হইতে পারে।

নিদান—শারীরিক বায়ু-প্রবাহক-প্রণালী মধ্যে অথবা ফুস্-ফুস্ যন্ত্রের রোগ জন্য, কিম্বা সামান্য কফ ইত্যাদি হইতে উদ্ভূত হয়।

## সামান্য কাশীর চিকিৎসা।

অত্যন্ত কাশী যদ্যপি জ্বর লক্ষণের সহিত সংশ্লিষ্ট থাকে এবং প্রশ্বাস টানিবার সময় কিম্বা কাশীর সময় বক্ষঃস্থলের ভিতর যাতনা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণ মাত্রা ছয় ঘণ্টা অন্তর।

আর্দ্র শ্লেষ্মা উঠা, এবং কিঞ্চিৎ হিম লাগিলে অতিরিক্ত শ্লেষ্মা উঠা, অথবা নিঃশ্বাস প্রশ্বাসের প্রণালীতে শ্লেষ্মা আগত হওয়া, স্বর ভঙ্গ এবং কখন কখন উজ্জ্বল রক্ত মিশ্রিত শ্লেষ্মা রাত্রিকালে উঠা, দীর্ঘশ্বাস টানিলে ঘং ঘং করিয়া কাশী হওয়ার পক্ষে।

ঔষধ—ডল্কেমেরা, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

রাত্রি কালে অল্প শুষ্ক কাশী এবং শরীর অল্প চালিত হইলে কাশী বৃদ্ধি হয়, দিবারাত্রে শুষ্ক কাশী হয়, গলার ভিতর শুড়্ শুড়্ করে, এবং সাদা গাঢ় শ্লেষ্মা উঠে, পেটে অত্যন্ত যাতনা হয়, স্বর ভঙ্গ হয়, মাথা ধরা থাকে, কাশীর পর হাঁচি হয়, এবং ঘাড়ের দুই দিকে বেদনা বোধ থাকে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, অর্দ্ধ মাত্রা তিন ঘণ্টা অন্তর, ঐ রূপ চারি মাত্রা দেওয়ার পর কিঞ্চিৎ উপশম বোধ হইলে।

যদ্যপি, উপরোক্ত লক্ষণাক্রান্ত হইয়া রাত্রিতে শয়ন কালীন বৃদ্ধি বোধ হয় এবং বসিয়া থাকিলে কিঞ্চিৎ উপশম হয়, ও গলা শ্লেষ্মা জন্য ঘড়্ ঘড়্ করে তাহা হইলে।

ঔষধ—হায়ো-সায়েমস্, ঐ রূপ।

যদ্যপি গলার ভিতর ধুলা কিম্বা পাখা থাকার ন্যায় বোধ হইয়া অল্প বা গাঢ় কাশী হয়, মস্তকে শ্লেষ্মা বদ্ধ থাকে

রাত্রিতে শয়ন কালীন, বা আহারের পর, বা প্রাতঃকালে বৃদ্ধি বোধ হয়, এবং রোগী যদি কোমল স্বভাবান্বিত হয় তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ণ মাত্রা প্রত্যহ দিবসে তিন বার করিয়া দিবেক।

যদ্যপি শুষ্ক কাশী, রাত্রিতে বৃদ্ধি হয়, এবং উক্ত ঔষধে আরোগ্য না হয় তাহা হইলে।

ঔষধ—কোনিয়ম্, পূর্ণ মাত্রা পূর্ব্বোক্ত প্রকারে দিবেক।

যদ্যপি শ্লেষ্মা জন্য শুষ্ক, স্বর ভঙ্গ বিশিষ্ট কফ হইয়া প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে বৃদ্ধি হয়, কিম্বা দিবসে উপস্থিত হইয়া রাত্রিতে অল্প হয়, মুখ শুষ্ক এবং উষ্ণ বোধ হয়, কিঞ্চিন্মাত্র শ্লেষ্মা অতি কষ্টে উঠে, গলা শুড়্ শুড়্ করে, এবং বিশেষতঃ স্বর ভঙ্গ হয়, ও পাকস্থলির নীচে অর্থাৎ বাম পঞ্জরের নিম্ন ভাগে বেদনা বোধ হয়, আহারের পর, ও পুস্তকাদি পাঠ করিতে কিম্বা অনুধাবন করিবার সময় বৃদ্ধি হয়, এবং কখন কখন বমন হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণ মাত্রা তিন ঘণ্টা অন্তর (উপশম হওয়া কাল পর্য্যন্ত)

অতিশয় কম্পান্বিত শ্লেষ্মা জন্য কাশী, সন্ধ্যার প্রাক্কালে এবং রাত্রিতে বৃদ্ধি হয়, এবং কাশিতে কাশিতে বমি হয়, গন্ধকের ধুমার ন্যায় নিঃশ্বাস প্রশ্বাস অবরোধ করে, প্রথমে শুষ্ক থাকিয়া পরেতে, কিঞ্চিৎ হরিদ্রা বর্ণ, ঈষৎ শ্বেত বর্ণ শ্লেষ্মা উঠে এবং তাহাতে লবণ কিম্বা তিক্ত আস্বাদন বোধ হয়, কিম্বা শ্লেষ্মার সহিত রক্ত মিশ্রিত থাকে, বক্ষঃস্থলের ভিতর শ্লেষ্মা জন্য সাঁই সাঁই বা ঘড়্ ঘড়্ শব্দ হয়, কাশী উপস্থিত হইবার সময়

আঘাত লাগার ন্যায় উদরে যাতনা বোধ হয়, কাশিতে কাশিতে আপনিই প্রস্রাব হইয়া যায়, তৎপক্ষে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

শুষ্ক কাশী কথা কহিতে বৃদ্ধি হয়, রাত্রিতে যাতনা দায়ক হয়, কিন্তু দিবসে, ও প্রাতঃকালে, বা সন্ধ্যাকালে, উপস্থিত হয়, শয়ন কালীন কাশী হয়, সময়ে সময়ে নিঃশ্বাস প্রশ্বাস বদ্ধ হইবার উপক্রম হয়, কিন্তু অল্প পরিমাণে তিক্ত কাশ উঠে, অপিচ যদি বালকের উৎকাশী হইয়া স্বর ভঙ্গ, পিপাসা, গলা শুষ্ক ও সন্ধ্যার সময় জ্বর বোধ হয় তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি কাশী, শীত কালে, বা যখন পূর্ব্ব দিক হইতে বায়ু বহে তজ্জন্য হয় এবং শুষ্ক কাশী, স্বরভঙ্গ হয়, বা না হয়, গলা শুড়্ শুড়্ করে কিঞ্চিৎ আহার বা পান করিলে ও দ্বিতীয় প্রহর রাত্রিতে বৃদ্ধি বোধ হয়, বক্ষঃস্থলের ভিতর কণ্টক বিদ্ধের ন্যায় যাতনার সহিত মস্তকের উভয় পার্শ্বে অত্যন্ত মাথাধরা থাকে এবং দিবা রাত্রিতে কিঞ্চিৎ শুভ্র বা হরিদ্রা বর্ণ কাশ উঠে তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

শুষ্ক অল্প কাশী, সন্ধ্যার প্রাক্কালে এবং দুই প্রহর রাত্রির পূর্ব্বে বৃদ্ধি হয়, কাশী হইবার পূর্ব্বে বক্ষঃস্থলের ভিতর শুড়্ শুড়্ করে, স্বরভঙ্গ থাকে, ঘনশ্বাস হয়, প্রাতঃকালে চেতন হইলে কিঞ্চিৎ কাশী ও মুখ তিক্ত হয়, কখন কখন বমন হয়, তলপেট বেদনা করে, উরু দেশে যাতনা বোধ হয়, কাশের

সহিত উজ্জ্বল রক্ত মিশ্রিত থাকে এবং পার্শ্বে বেদনা হয় তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেনড্রন্, পূর্ণমাত্রা প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক এক বার করিয়া দিবেক।

কফ জন্য কাশী, বিশেষতঃ রাত্রিতে বৃদ্ধি হয়, কাশিবার সময় মস্তকে এবং পক্বাশয়ে আঘাত বোধ হয়, কাশীর পর বমনেচ্ছা এবং বমিও হয়, শুষ্ক কাশী, কিম্বা অতিরিক্ত গাঢ় কাশী, নিঃশ্বাস প্রশ্বাস অবরোধের ন্যায় কষ্ট দায়ক হয় তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধ শিশুর পক্ষে বিশেষ উপকারী।

উক্ত প্রকার লক্ষণ সকলের উক্ত ঔষধের দ্বারা কিঞ্চিৎ লাঘব হইলে সম্পূর্ণ আরোগ্য করিবার নিমিত্ত।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ব্ববৎ।

যদ্যপি কফ জন্য কাশী হয় তাহার সহিত স্বরভঙ্গ, নাসিকা দিয়া জলস্রাব, কিম্বা অতিসার থাকে, অথবা শুষ্ক কাশী, গলায় বা বক্ষঃস্থলে উত্তেজনা হইয়া উদ্ভব হয়, কথা কহিতে বৃদ্ধি বোধ হয়, এবং শিশুর পক্ষে ঐ রূপ হইয়া যদি নাসিকা দিয়া রক্ত পড়ে, বমন হয়, ও মাথাধরা থাকে তাহ হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্ অর্দ্ধমাত্রা প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে এক এক বার করিয়া দিবেক।

শুষ্ক স্বরভঙ্গ বিশিষ্ট কফ্, যাতনাতে প্রায় নিঃশ্বাস অবরোধ করে, এবং কাশিতে কাশিতে অবশেষে, চক্ষু দিয়া জল ঝরে, শরীরের কোন স্থান অনাবৃত থাকিলে কাশী আক্রমণ করে,

রাত্রিতে বৃদ্ধি হয়, কথা কহিতে বা মস্তক ঘুরাইতে, অথবা শিঁড়ির উপর চড়িতে, কাশী আরম্ভ হয়, এবং স্বরভঙ্গ থাকে তাহা হইলে।

ঔষধ—হেপার্, পূর্ণমাত্রা দিবসে তিন বার করিয়া দিবেক।

বায়ু-প্রবাহক-প্রণালিতে শ্লেষ্মা জড়িত ও তাহাতে জ্বালা বোধ হয়, সন্ধ্যার সময় অথবা শয়ন করিলে কাশী হয়, এবং গন্ধকের ধূমার ন্যায় নিঃশ্বাস প্রশ্বাস অবরোধ করে, নাসিকা দিয়া কটু পাতলা শ্লেষ্মা নির্গত হয়, হাঁচি এবং সামান্যতঃ সর্ব্বাঙ্গে জ্বালা থাকে তাহা হইলে, এবং শ্লেষ্মার সহিত রক্ত মিশ্রিত থাকিলে ও বৃদ্ধ ব্যক্তিগণের এই উপসর্গে গলা হইতে শ্লেষ্মা ছাড়া কঠিন বোধ হইলে কিম্বা ফুস্ ফুস্ যন্ত্র শক্তিহীন বোধ হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধমাত্রা দুই ঘণ্টা অন্তর দশ মাত্রা দিয়া যদি কিঞ্চিৎ উপশম বোধ হয় পরে (এন্টিমোনিয়ম্-টার্টেরিকম্) চারি ঘণ্টা অন্তর ব্যবহার করিবেক।

যদি প্রাচীন কাশীর সহিত স্বরভঙ্গ থাকে, গভীর কাশীর সময় পঞ্জরের মধ্যে এবং বক্ষঃস্থলের মধ্যে যাতনা বোধ হয় হাসিলে বৃদ্ধি হয়, তিক্ত শ্লেষ্মা উঠে, রাত্রিতে বৃদ্ধি হয়, ভুক্ত দ্রব্য বমন হয়, নাসিকা বা মুখ দিয়া রক্ত পড়ে তাহা হইলে।

ঔষধ—ড্রোসেরা, পূর্ণমাত্রা সন্ধ্যার সময় এবং প্রাতঃকালে এক এক বার করিয়া এক সপ্তাহ পর্য্যন্ত দিবেক।

শুষ্ক কাশী দিবারাত্রে সমভাবে কষ্ট দায়ক থাকে, গাঢ় নিঃশ্বাস টানিলে বা আহার করিলে কাশী উঠে, বমন উদ্রেক হয়, আপনি প্রস্রাব হইয়া যায়, উদরে বক্ষঃস্থলে এবং মাজায় বেদনা বোধ হয় কিঞ্চিৎ শ্বেতবর্ণ বা ঈষৎ হরিদ্রাবর্ণ দুর্গন্ধ

যুক্ত মিষ্ট বা লবণবৎ শ্লেষ্মা উঠে কিঞ্চিৎ জ্বর বোধ থাকে তৎ পক্ষে।

ঔষধ—সল্ফর্ পূর্ব্ববৎ।

গলার ভিতর পাখা থাকার ন্যায় শুড়্ শুড়্ করিয়া রাত্রিতে কিম্বা সন্ধ্যাকালে কাশী উঠে এবং গাঢ় হরিদ্রা বর্ণ কাশ নির্গত হয় তৎপক্ষে।

ঔষধ—ক্যাল্কেরিয়া পূর্ব্ববৎ।

শুষ্ক কাশী, গলার ভিতর শুড়্ শুড়্ করিয়া, হাসিতে, কথা কহিতে বা পান করিতে উদ্ভূত হয় এবং বক্ষঃস্থলের ভিতর ছড়িয়া যাওয়ার ন্যায় যাতনা বোধ হয়, স্বরভঙ্গ, জ্বর ও মৃত্যু আশঙ্কা থাকে, রক্ত মিশ্রিত শ্লেষ্মা এবং যক্ষ্মার ন্যায় কাশ উঠে তৎ পক্ষে।

ঔষধ—ফস্ফরস্।

আশু নিবারণের উপায় (মিসৃরি বা বাবলার আঠা) মুখে রাখিয়া কাশীর সময় গলা ভিজাইবার নিমিত্তে চুসিবেক।

## পথ্য ব্যবস্থা।

যদ্যপি কাশীর সহিত জ্বর বা অজীর্ণ রোগ থাকে তাহা হইলে তৎকালে জ্বর কালীন পথ্যের ন্যায় পথ্য দিবে জ্বর লক্ষণের হ্রাস হইলে সহজে পরিপাক হয় এমত দ্রব্য আহার করিবে, কোন উগ্র দ্রব্য, দুগ্ধ, ঘৃত, মাংসাদি, শাক, অম্ল, মাস-কলাইর দাইল প্রভৃতি ভক্ষণ করিবেক না, স্নানে বা পানে, কেবল শীতল জল মাত্র ব্যবহার করিবে।

### শিশুর উৎকাশী।

লক্ষণ—এই রোগ শিশু কালে প্রায় সকলকেই আক্রমণ করে, অনেকের পক্ষে ইহা অল্পেতেই আরোগ্য হয় কিন্তু বহুতর বিষয়ে ইহা অত্যন্ত কষ্ট দায়ক হইয়া মারাত্মক হইয়া উঠে, শিশুর নিঃশ্বাস প্রশ্বাস কালীন শাঁই শুঁই শব্দ হইয়া, বুকে শ্লেষ্মা একত্রিত হয়, পরেতে বমি হইয়া কিঞ্চিৎ কাল যাতনার লাঘব হয়।

---

### প্রথম অবস্থার চিকিৎসা।

যখন বালকের জ্বর লক্ষণ বিদ্যমান থাকে তৎকালে।

ঔষধ—একোনাইট্, দুইটী করিয়া ক্ষুদ্র বটিকা তিন ঘণ্টা অন্তর এক এক বার দিয়া জ্বর লক্ষণের লাঘব হইলে।

যদি তরল শ্লেষ্মা সহজে উঠে তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, তিনটি ক্ষুদ্র বটিকা পরিমাণে ছয় ঘণ্টা অন্তর এবং অতি শিশু হইলে এক একটি বটিকা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদি সরল কাশী, অশ্রুপাত, চক্ষুর দুর্ব্বলতা, হাঁচি, কিঞ্চিৎ স্বরভঙ্গ, বমন উদ্রেক, এবং রাত্রিতে অতিসার থাকে তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদি শুষ্ক কাশী রাত্রিতে বৃদ্ধি হয়, আর যদি বালকের গলরোগ থাকে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, তিনটী ক্ষুদ্র বটীকা চারি ঘণ্টা অন্তর এবং অতি শিশুর প্রতি একটী ক্ষুদ্র বটিকা ঐ রূপ।

ঐ রূপ লক্ষণাক্রান্ত হইয়া অতি তরল কাশী থাকে এবং

রাত্রিতে বৃদ্ধি হয় তৎ পক্ষে।

ঔষধ—হেপার্, পূর্ণমাত্রা রাত্রিতে এবং প্রাতঃকালে এক এক বার করিয়া।

যদি কাশীর সহিত বমন হয় এবং অর্দ্ধ রাত্রি হইতে প্রাতঃকাল পর্য্যন্ত কাশী হয়, রোগীর মুখ নীলবর্ণ হয় এবং মুখ ও নাসিকা দিয়া রক্ত পড়ে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদি শেষোক্ত লক্ষণ অর্থাৎ রক্ত পড়া অধিক হয় তাহা হইলে।

ঔষধ—আর্নিকা, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদি নিঃশ্বাস প্রশ্বাস অবরোধের ন্যায় হইয়া অত্যন্ত যাতনা বোধ হয় এবং রোগীর মুখ নীলবর্ণ হয় তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা পূর্ব্ববৎ।

দ্বিতীয় অবস্থার চিকিৎসা।

যখন বালক অত্যন্ত দুর্ব্বল হইয়া যায় এবং কপালে শীতল ঘর্ম্ম হয়, অত্যন্ত পিপাসা, আপনিই প্রস্রাব হওয়া, বমন, কিঞ্চিৎ জ্বর, নাড়ী ক্ষীণা, দুর্ব্বলা, এবং দ্রুতগতি বিশিষ্টা থাকে তৎকালে।

ঔষধ—বেরাট্রম্ দুইটি ক্ষুদ্র বটিকা প্রত্যেক বার কাশীর আক্রমণ হইবার পর, দুই ঘণ্টা অন্তর দিবেক।

যখন পূর্ব্বোক্ত ঔষধ দিয়া অন্যান্য উপসর্গ নিবারিত হইয়া কেবল বমনোদ্রেক মাত্র থাকে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্ পূর্ব্ববৎ।

যদ্যপি কাশী ও বমন, অত্যন্ত যাতনা দায়ক হয় এবং পূর্ব্বোক্ত ঔষধ দিয়া নিবারিত না হয়, তাহা হইলে।

ঔষধ—কোনিয়ম্ অর্দ্ধমাত্রা রাত্রি এবং প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

প্রত্যেক বার আক্রমণের পর রোগী জ্ঞান শূন্য হইয়া যায়, বক্ষঃস্থলের ভিতর সদত শ্লেষ্মায় শাঁই শুঁই করিতে থাকে তৎ পক্ষে।

ঔষধ—কুপ্রম্ অর্দ্ধমাত্রা অর্দ্ধ ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি বালকের কৃমি দোষ থাকে অথবা কাশীর সময় ধনুষ্টঙ্কারের ন্যায় শরীরে টান্ হয় তাহা হইলে।

ঔষধ—সিনা, পূর্ব্ববৎ।

যখন আহারের পর কাশিতে কাশিতে বমন হইয়া ভুক্ত দ্রব্য উঠিয়া যায় তৎকালে।

ঔষধ—ফেরম্-মেটালিকম্, পূর্ণমাত্রা প্রত্যেক বার বমনের পর এক এক বার।

## তৃতীয় অবস্থার চিকিৎসা।

এই রোগ যদ্যপি প্রাচীন বা বহু দিন স্থায়ী হয় তাহা হইলে, (সল্ফর্) বা (সিপিয়া) উপর্য্যুপরি বা স্বতন্ত্র স্বতন্ত্র রূপে পূর্ণমাত্রায় প্রত্যহ প্রাতঃকালে খালিপেটে দিবেক।

---

## পথ্য ব্যবস্থা।

যদ্যপি জ্বর বিদ্যমান্ থাকে তাহা হইলে পাতলা যবের মণ্ড, বা অন্নমণ্ড, ব্যবস্থা করিবেক, এবং জ্বর লক্ষণ নিরাকৃত

হইলে, লঘু-পাক দ্রব্য পথ্য দিবেক। ক্রমশঃ বল বৃদ্ধি জন্য মাংসের.ক্বাথ ও দেওয়া যায়।

### বক্ষঃস্থলে রক্ত বদ্ধ।

লক্ষণ—বক্ষঃস্থলে ভার বোধ কিম্বা চাপিয়া ধরা বোধ হয়, ও দপ্ দপ্ করে, হৃৎপিণ্ড থর্ থর্ করিয়া কাঁপে, অস্থিরতা, এবং কিঞ্চিৎ দীর্ঘ শ্বাসের সহিত, কষ্টে নিঃশ্বাস প্রশ্বাস হয়। এই রোগ প্রায় যৌবনাবস্থার পূর্ব্বে বা তৎ কালের কিঞ্চিৎ পরকাল পর্য্যন্ত ও দেখা যায়।

রোগের কারণ। পৈতৃক দোষ জন্য বা অত্যন্ত শীত বা উষ্ণতা শরীরে প্রবেশ, মাদক দ্রব্য ব্যবহার, তাম্রকুট সেবন, দৌড়ান বা নৃত্য করা, ইত্যাদি কারণ হইতে ও অতিরিক্ত শারীরিক পরিশ্রম উচ্চৈঃস্বরে বাক্য কথন, বা গান করা, বা হঠাৎ ঘর্ম্মের অবরোধ জন্য, নিশ্চেষ্ট স্বভাব প্রযুক্ত, বা রজস্বলা কালীন বা অর্শঃ হইতে স্রাবের হঠাৎ নিবারণ জন্য হইয়া থাকে।

### চিকিৎসা।

যখন অতিরিক্ত পিপাসা উষ্ণতা হৃৎকম্প এবং অত্যন্ত কাশী থাকে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা আট ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধ প্রয়োগের দুই দিবস পরে, যদি অত্যন্ত উষ্ণতা, বক্ষঃস্থলে যাতনা, পুনঃ পুনঃ দীর্ঘ শ্বাস টানিতে ইচ্ছা থাকে, বা কাশের সহিত রক্ত মিশ্রিত হইয়া নির্গত হয় তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

জ্বর লক্ষণের কিঞ্চিৎ শান্তি হইলে বক্ষঃস্থলে দপ্ দপ্ করা, হৃৎকম্প, রাত্রিতে কিঞ্চিৎ কাশী, আন্তরিক উষ্ণতা, এবং অতিরিক্ত পিপাসা থাকে তৎপক্ষে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণমাত্রা আট ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি এই রোগ, নিশ্চেষ্টতা দোষ জন্য কিম্বা আভ্যাসিক মদ্যপান জন্য বা হঠাৎ অর্শঃ নিবারণ করাতে উপস্থিত হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রিকালে শয়ন সময়ে এক এক বার করিয়া সেবন করিবেক।

যদ্যপি উক্ত ঔষধে, সম্পূর্ণ রূপে আরোগ্য বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ব্ববৎ।

বক্ষঃস্থলে নিঃশ্বাস অবরোধের ন্যায় যাতনা বোধ হয়, জ্ঞান শূন্যতা এবং রোগীর বর্ণ উজ্জ্বল হয়, হৃৎপিণ্ড থর্ থর্ করিয়া কম্পান্বিত হয়, তৎপক্ষে।

ঔষধ—অরম্-মেটালিকম্, অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি বক্ষঃস্থলে রক্ত বদ্ধ হইয়া বাহ্য উত্তাপ থাকে, প্রশ্বাসে কষ্ট বোধ হয়, হৃদয় থর্ থর্ করে, সন্ধ্যার পূর্ব্বে রোগের লক্ষণের বৃদ্ধি হয়, যদি স্ত্রী লোকের রজোবদ্ধ জন্য বা সাধারণতঃ অর্শঃ হইতে স্রাব বদ্ধ জন্য হয় তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা খালিপেটে প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

বক্ষঃস্থলের ভিতর গুরুতর ভার বোধ ও চাপিয়া ধরা,

এবং কাশিলে বৃদ্ধি, শয়ন করিলে নিঃশ্বাস ফেলিতে কষ্ট, আর যদি অর্শঃ নিবারণ জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে, এবং (নক্স-বমিকা কিম্বা পল্সেটিলা,) দ্বারা আরোগ্য না হয় তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, দ্বিগুণমাত্রা প্রত্যহ খালিপেটে প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

যদি এই রোগ বহুকাল স্থায়ী হয়, এবং হাসিতে, কথা কহিতে, শীঘ্র হাঁটিতে, বক্ষঃস্থলে যাতনা বোধ হয়, ও হৃদয় থর্ থর্ করিয়া কাঁপে এবং বক্ষঃস্থল হইতে গলা পর্য্যন্ত উত্তাপ বোধ হয় তাহা হইলে।

ঔষধ—ফস্ফরস্, পূর্ণমাত্রা রাত্রিতে এবং প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

---

### পথ্য ব্যবস্থা।

যে প্রকার কফ্, কাশীর বিষয়ে লিখিত হইয়াছে সেই রূপ, এবং যে কোন ক্রিয়া দ্বারা এই রোগ বৃদ্ধি করায় তাহা বর্জ্জন করিবেক, রোগী স্থির হইয়া সংযত ব্যবহারে চলিবে।

---

### রক্ত বমন রোগ।

এই রোগে অধিক কিম্বা অল্প পরিমাণে শ্লেষ্মার সহিত মিশ্রিত রক্ত, কাশিবার সময়ে উঠে। এই রোগ নানা প্রকার হইয়া থাকে, প্রথমতঃ শারীরিক বায়ু-রন্ধ্রের আচ্ছাদক-সূক্ষ্ম-চর্ম্ম হইতে রক্ত উত্থিত হয়। দ্বিতীয়তঃ ফুস্ফুস্ যন্ত্রের বিকৃতি হইলে, এবং তৃতীয়তঃ ঐ যন্ত্রের গহ্বরের রক্তস্থলী ফাটিয়া যক্ষ্মার অবস্থায় উপস্থিত হইয়া থাকে। যখন এই রোগ

বিজ্ঞাত কারণ হইতে উদ্ভূত জানা যায় তৎ কালে রোগী উচ্চ কথা বলা, বা অধিক কাল ঐ রূপে বাক্য কথন, কোন ব্যক্তিকে আহ্বান করা, গান করা, ফুৎকার দ্বারা যন্ত্র বাদ্য করা, বাহু দ্বারা অধিক পরিশ্রম করা, দৌড়ান, অথবা উপরে উঠা, অর্থাৎ যে কোন প্রকারে নিঃশ্বাস প্রশ্বাসের আধিক্যতা হয় বা বক্ষঃস্থল ক্লান্ত হয় এতাদৃশ কর্ম্ম এক কালীন বর্জ্জন করিবেক।

লক্ষণ—এই রোগ, নিঃশ্বাস প্রশ্বাসে বাধা দায়ক না হইয়া প্রকাশিত হয়, অথবা ইহার প্রকাশের পূর্ব্বে শুষ্ক কাশী বক্ষঃস্থল চাপিয়া ধরা, কম্প, হস্ত পদাদির অগ্রভাগের শীতলতা, অত্যন্ত দৌর্ব্বল্য, এবং নাড়ীর উচ্চ গতি, পরেতে অত্যন্ত কষ্ট দায়ক কাশী, নাড়ী তীব্র গতি বিশিষ্টা, পরিষ্কৃত রক্ত বমন, এবং যক্ষ্মার ন্যায় লক্ষণ উপস্থিত হইলে বক্ষঃস্থলে বেদনা, ও প্রবল জ্বর উপস্থিত হয়।

নিদান—তীব্র বীর্য্য মাদক দ্রব্য সেবন, অসাধারণ পরিশ্রমের দ্বারা শরীরকে উত্তাপিত করা, অত্যন্ত উষ্ণ সেবন, শুষির যন্ত্র বাজান (অর্থাৎ ফুৎকার দ্বারা যে যন্ত্র বাজাইতে হয়) কোন স্থান হইতে হঠাৎ পতন, ফুস্ ফুস্ যন্ত্রে আঘাত, নাসিকার দ্বারা কটু বাষ্পের ঘ্রাণ গ্রহণ করা, কফ কিম্বা কাশী, অত্যন্ত মনোবেগ, রজঃ বা অর্শঃ বা অন্য প্রকার স্রাবের অবরোধাদি।

---

চিকিৎসা।

যদ্যপি অত্যন্ত রক্ত উঠিতে থাকে তাহা হইলে বাহুর উপরিভাগে, (রোগী সহ্য করিতে পারে এমত করিয়া) এক খানি রুমাল কষিয়া বাঁধিয়া দিবেক, এবং সেই দিগের উরু দেশেও

সেইরূপ বস্ত্র বাঁধিবেক, রক্ত বন্ধ হইলে, রোগীকে হেলান দিয়া বসাইবেক এবং ক্রমশঃ বন্ধন খুলিয়া দিবেক, কোন প্রকার মানসিক অত্যাচার করিবেক না, আহারের পূর্ব্বে নিদ্রা যাওয়া, এ রোগের পক্ষে উপকারক হয়।

যদ্যপি স্ত্রীলোকের মাসিক রজঃস্রাব বা অর্শঃ দিয়া রক্তস্রাব বন্ধ জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে, এবং সন্ধ্যার পূর্ব্বে অথবা রাত্রিকালে কম্প বোধ হয়, ও গাঢ় থানা থানা রক্ত উঠে, বক্ষঃস্থলের নিম্নে যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক সপ্তাহ পর্য্যন্ত দিবেক।

তাহার চারি দিন পরে পুনর্ব্বার উক্ত প্রকারে এক সপ্তাহ পর্য্যন্ত চলিবেক, উক্ত ঔষধের ঐ রূপ দুই সপ্তাহ সম্পূর্ণ হইলে তাহার চারি দিবস পরে।

ঔষধ—ককিউলস্, সিপিয়া, বা সল্ফর্, ক্রমাণ্বয়ে ঐ রূপে দিবেক।

যদ্যপি গলার ভিতর শুড়্ শুড়্ করিয়া থানা থানা রক্ত উঠে, এবং পুনঃ পুনঃ দীর্ঘ শ্বাস টানিতে ইচ্ছা হয় তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ব্ববৎ।

যদ্যপি অর্শঃ দ্বারা স্রাব বন্ধ হইয়া এই রোগ উৎপন্ন করায় কিম্বা কোন প্রকার হঠাৎ রিপু প্রবল হওয়াতে হইয়া থাকে এবং শুষ্ককাশী, মাথাধরা, গলাতে অত্যন্ত শুড়্ শুড় করা ইত্যাদি লক্ষণ বিদ্যমান্ থাকে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা সন্ধ্যা এবং প্রাতঃকালে, পল্সেটিলার ব্যবস্থানুসারে দিবেক।

যদ্যপি বাহ্য আঘাত দ্বারা কিম্বা বক্ষঃস্থলে অতিশয়

ঘুঁসা লাগিয়া বা কোন ভারি বোঝা তুলিতে বা শুষির যন্ত্র বাজাইতে এই রোগ উপস্থিত হয়, বক্ষঃস্থলের ভিতর জ্বালা, পশ্চাদ্ভাগে এবং ঘাড়েতে ছেঁচা ঘায়ের ন্যায় বেদনা বোধ হয়, এবং গাঢ় বর্ণ রক্ত, কিম্বা রক্তের দলা অতি কষ্টে নির্গত হয়, উত্তাপ এবং অত্যন্ত দৌর্ব্বল্য থাকে তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, এবং এসিডম্-সল্‌ফরিকম্, অর্দ্ধমাত্রা দুই ঘণ্টা অন্তর। প্রথমে আর্ণিকা ঐ মাত্রায় দিয়া পরেতে দ্বিতীয় ঔষধ ছয় ঘণ্টা পরে দিবেক।

---

ঐরূপ অত্যন্ত কঠিন রোগের চিকিৎসা।

যদ্যপি পুনঃ পুনঃ সময়ে সময়ে এই রোগ আক্রমণ করে এবং প্রত্যেক বার আক্রমণের পূর্ব্বে কম্প, নাড়ীর তীব্র গতি, হৃদয় থর্ থর্ করিয়া কম্পন এবং বক্ষঃস্থলে জ্বালা বোধ হয়. মুখ রক্ত হীন দেখায়, শয়ন করিলে অস্থিরতা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—একোনাইট্ অর্দ্ধমাত্রা দুই ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যখন অস্থিরতা এবং হৃৎপিণ্ডের থর্ থরানি পূর্ব্বোক্ত ঔষধ দ্বয় দেওয়াতেও বৃদ্ধি বোধ হয়, অত্যন্ত অস্থিরতা ও জ্বালা থাকে, তৎকালে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধমাত্রা প্রত্যেক ঘণ্টায় কিম্বা উপরোক্ত ঔষধের সহিত পূর্ব্বোক্ত মতে উপর্য্যুপরি রূপে দিবেক।

যদ্যপি রক্ত বমন এক বার হইয়া পুনর্ব্বার উপস্থিত হয় তাহা হইলে।

ঔষধ—সল্‌ফর্ পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

### রক্ত বমনের পরের চিকিৎসা।

এই রোগ উপস্থিত হইয়া পরেতে কোন প্রকার ভয়ানক রোগ উপস্থিত না হয় তজ্জন্য।

ঔষধ—ফস্‌ফরস্‌ পুর্ণমাত্রা রাত্রি এবং প্রাতঃকালে এক সপ্তাহ পর্য্যন্ত সেবন করিয়া তাহার চারি দিন পরে সল্ফর্‌, দ্বিগুণ মাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার চারি দিবস পর্য্যন্ত।

পথ্য ব্যবস্থা—শারীরিক এবং মানসিক স্থৈর্য্য রক্ষা করিবে অধিক কথা কহিবে না এবং নিরামিষ-ভোজী হইবেক কোন প্রকার উগ্র দ্রব্য ব্যবহার করিবে না।

### হাঁফ্‌ অর্থাৎ শ্বাসকাশ।

নিঃশ্বাস ফেলিতে কষ্ট, রোগ সময়ে সময়ে উপস্থিত হয়, বক্ষঃস্থলে চাপিয়া ধরে, কাশী হয়, এবং গলা শাঁই শুঁই করে ইত্যাদি। প্রকার ভেদ—প্রথমতঃ অল্প অথবা কিছুমাত্র শ্লেষ্মা থাকে না, দ্বিতীয়তঃ অধিক শ্লেষ্মা উঠে।

---

### চিকিৎসা।

যখন এই রোগ তীব্র রূপে তরুণাবস্থায় থাকে, আর যখন রোগী গাঢ় নিদ্রা হইতে নিঃশ্বাস বন্ধ হওয়ার উপক্রম হইয়া জাগরিত হয়, অতি কষ্টে ঘন শ্বাস বহে এবং বক্ষঃস্থলের ভিতর শাঁই শুঁই করে এবং বদন শীতল ও পাণ্ডুবর্ণ, নিঃশ্বাস প্রশ্বাসের সময় গলার ভিতর ধুলা থাকা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পুর্ণমাত্রা যদি আবশ্যক হয় তবে অর্দ্ধ ঘন্টা অন্তর, এক এক বার কিম্বা অল্প কষ্ট দায়ক হইলে এক কিম্বা দুই ঘন্টা

অন্তর, পরেতে ক্রমশঃ উপশম বোধ হইতে আরম্ভ হইলে সময়ের বৃদ্ধি করিয়া দিবেক।

যদ্যপি উক্ত ঔষধের দুই মাত্রায় কিছু মাত্র উপশম বোধ না হয়, এবং আসন্ন মৃত্যু উপস্থিত হওয়ার ন্যায় যাতনা হয় অথবা কিঞ্চিন্মাত্র শরীর চালিত হইলে যাতনা বৃদ্ধি হয়, বিশেষতঃ যদি শয়ন করিলে এই রোগের আক্রমণ কাল উপস্থিত হয় এবং বক্ষঃস্থলের ভিতর শাঁই শুঁই করে তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্ রোগের তীব্রাবস্থায় অর্দ্ধমাত্রা অর্দ্ধ ঘণ্টা অন্তর অথবা কিঞ্চিৎ লাঘবাবস্থায় দুই বা তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধের দুই তিন মাত্রার পর উপশম বোধ না হয় এবং রাত্রিতে অথবা প্রাতঃকালে নিঃশ্বাস প্রশ্বাসের বাধা উপস্থিত হয় পাঁজরের নীচে যাতনা এবং দক্ষিণ পার্শ্বে হেলন করিতে না পারা, পুনঃ পুনঃ কাশী, কথা কহিলে কিম্বা কিঞ্চিৎ চাপিলে রোগ বৃদ্ধি হয়।

ঔষধ—ব্রায়োনিয়া, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর।

যদ্যপি উক্ত ঔষধের দুই মাত্রায় উপশম বোধ না হয় এবং রাত্রিতে কণ্ঠাবরোধের উপক্রম ও বক্ষঃস্থলের নিম্নভাগে কঠিনতা বোধ হয় এবং তাহার পূর্ব্বে অসুখকর স্বপ্ন দর্শন হয়, আর যখন রোগের আক্রমণ কাল প্রাতঃকালে অথবা আহারের পর উপস্থিত হয়, পেট এবং পাকস্থলী কষিয়া ধরে, পেট ফাঁপে, হৃৎপিণ্ড থর্ থর্ করে এবং হেলান দিয়া থাকিলে অথবা পুনঃ পুনঃ স্থান পরিবর্ত্তন করিলে কিছু আরাম বোধ হয় তাহা হইলে,

ঔষধ—নক্স-বমিকা, স্বতন্ত্র বা উপর্য্যুপরি রূপে পূর্ব্ববৎ।

যদি গলার ভিতর গন্ধকের ধূম লাগার ন্যায় নিঃশ্বাস প্রশ্বাসের বাধা জন্মায়, বক্ষঃস্থল চাপিয়া ধরে এবং কামড়ায় ও

ঘড়্ ঘড়্ শব্দ হয়, অতিরিক্ত শ্লেষ্মা উঠে, রোগের আক্রমণ কাল সন্ধ্যাকালে বা রাত্রিকালে উপস্থিত হয় তবে।

ঔষধ—পলেসটিলা, রোগের তীব্রাবস্থায় পূর্ণ মাত্রা অর্দ্ধ ঘণ্টা অন্তর এবং লাঘবাবস্থায় দুই বা তিন ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদি রোগের আক্রমণ কাল রাত্রিতে হয়, গলার ভিতর শ্লেষ্মা একত্রিত হওয়া বোধ হইয়া রোগ উপস্থিত হয়, প্রশ্বাস টানিতে সাঁই সাঁই করে, স্বচ্ছ কাচের ন্যায় শ্লেষ্মা অতি কষ্টে উঠে, ঘাড়ে এবং মস্তকে বালিসের দ্বারা ঠেস্ না দিলে নিঃশ্বাস প্রশ্বাসে অশক্ত হয় অত্যন্ত দৌর্ব্বল্য থাকে তাহা হইলে।

ঔষধ—চায়্না অর্দ্ধ মাত্রা পূর্ব্বোক্ত রূপে দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধের তিন মাত্রায় উপকার বোধ না হয়, এবং নাসিকা, কর্ণ, ও হস্ত পদের অগ্রভাগ শীতল হয় তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম, পূর্ণ মাত্রা দুই ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি এই রোগ উগ্র স্বভাবান্বিত স্ত্রীলোকের হয় এবং রাত্রিতে শুষ্ক কাশী ও গোঙ্রানীর ন্যায় প্রশ্বাস, যাহা কখন কখন অতি গভীর বা ঘন অর্থাৎ শীঘ্র হয়, বায়ু-প্রবাহ-প্রণালীর উপরিভাগে ঠাসিয়া ধরা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা প্রয়োজন বশতঃ অর্দ্ধ মাত্রা অর্দ্ধ ঘণ্টা অন্তর অথবা অবস্থানুসারে, দুই বা তিন ঘণ্টা অন্তর দিবেক।

শীতলতা জন্য যদ্যপি রোগের আক্রমণ সময় উপস্থিত হয় এবং তরল শ্লেষ্মা উঠে, বক্ষঃস্থলের ভিতর ঘড়্ ঘড়্ করে ও নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ হয় তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

### প্রাচীন শ্বাস কাশ।

এই রোগ প্রাচীন হইলে এবং যদ্যপি আর্দ্র কাশ হয়; তাহা হইলে।

ঔষধ—ফস্‌ফরস্, পূর্ণমাত্রা রাত্রিতে এবং প্রাতঃকালে এক সপ্তাহ পর্য্যন্ত।

আরও সল্ফর্, ক্যাল্কেরিয়া, লাইকোপোডিয়ম্, ইহার অন্যতর যে কোন একটী ঔষধ উক্তরূপে, ক্রমাণ্বয়ে ব্যবহার করিবে।

### পথ্য ব্যবস্থা।

শ্বাস কাশের রোগী সর্ব্বতোভাবে উষ্ণবীর্য্য দ্রব্য, দধি, দুগ্ধ, শাক, অম্লাদি এক কালে বর্জ্জন করিবে, কেবল সহজে পরিপাক হয়, এবং সামান্য রূপে প্রস্তুত পাতলা দ্রব্য তাহাই ব্যবহার মাত্র করিবেক, একবারে অধিক ভোজন করিবেক না।

### যক্ষ্মা কাশ।

এই রোগ নানাবিধ দেখা যায়, কোন কোন ব্যক্তির এই রোগ উপস্থিত হইলে সহজে লক্ষণ দ্বারা জানিতে পারা যায়, এবং কাহারও কাহারও এমত লক্ষণ থাকে যে চিকিৎসকেও জানিতে পারেন্ না।

ইহার প্রথমাবস্থায় গলার ভিতর শুড়্ শুড়্ করিয়া কিঞ্চিৎ কাশী হয়, দৌর্ব্বল্য, কিঞ্চিৎ নিঃশ্বাসের অল্পতা এবং

আহারান্তে জ্বর বোধ, যদ্যপি শ্লেষ্মা উঠে তাহা স্বচ্ছ, এবং রক্ত মিশ্রিত, ও বক্ষঃস্থলের কোন স্থানে ও স্কন্ধ দেশে সদত বা কখন কখন যাতনা বোধ হয়।

দ্বিতীয়াবস্থায়, পূর্ব্বোক্ত লক্ষণ সকল বৃদ্ধি হয় অত্যন্ত দৌর্ব্বল্য, রাত্রিতে ঘর্ম্ম, জ্বরের বৃদ্ধি, ও পুঁজ মিশ্রিত কাশ উঠে, সেই কাশ জলে ফেলিলে ডুবিয়া যায়, এবং তাহার মধ্যে রক্ত মিশ্রিত থাকে, সময়ে সময়ে অধিক পরিমাণে রক্ত বমন হয়।

তৃতীয়াবস্থায়, অতিরিক্ত ঘর্ম্ম জন্য ক্রমশই শরীর দুর্ব্বল হইতে থাকে, অধিক পরিমাণে গোলাকৃতি, ছাইয়ের বর্ণ, কাশ উঠে তাহা জলে ফেলিলে ডুবিয়া যায়. পা এবং গুল্ফ ফুলে, নিশ্বাসে এমত কষ্ট বোধ হয় যে, কণ্ঠাবরোধ হইবার উপক্রম হয়।

চিকিৎসা।

প্রথমতঃ একোনাইট্, আর্সেনিকম্, কার্বো বেজিটেবি-লিস্, সল্ফর্, ডল্কেমেরা. প্রথম ও দ্বিতীয়াবস্থায় উপকার করিবেক। তৃতীয়াবস্থায়, ক্যাল্কেরিয়া, কার্বো বেজিটেবিলিস্, চায়্না, হেপার্, মর্কিউরিয়স্-বাইবস্, ফস্ফরস্, উপকার করিবে। উক্ত ঔষধ সকল পূর্ণ মাত্রায় ছয় কিম্বা বার ঘণ্টা অন্তর এক এক বার সেবন করিবেক।

পথ্যাব্যবস্থা

শ্বাস কাশের ন্যায়

হৃদ্রোগ, অর্থাৎ হৃৎপিণ্ড কম্পন ইত্যাদি।

নিদান—মনোবৃত্তির উত্তেজনা, তীব্রমদ্য পানাদি দ্বারা উৎপন্ন হয়।

চিকিৎসা।

যখন হৃৎপিণ্ড অত্যন্ত থর্ থর্ করে, বক্ষঃস্থলের ভিতর অত্যন্ত যাতনা বোধহয়, হস্ত পদাদি ভার জ্ঞান হয়, বাম পার্শ্বে ছেঁচা ঘায়ের ন্যায় বেদনা বোধ হয়, শয়ন কালীন এবং শিঁড়িতে উঠিবার সময় বাম পার্শ্বে অত্যন্ত যাতনা বোধ হয় তৎকালে।

ঔষধ—একোনাইট্, পূর্ণ মাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি বক্ষঃস্থলে ফিতা দিয়া কষিয়া বান্ধার ন্যায় বোধ হয়, এবং নিঃশ্বাস প্রশ্বাস অসমান গতিতে চলে, শ্বাস প্রশ্বাস খর্ব্ব হয়, নাড়ীর গতি দ্রুত এবং নাড়ী মোটা বা অতি সূক্ষ্ম হয় তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণ মাত্রা।

যদ্যপি প্রাতঃকালে এই রোগ আক্রমণের কাল নির্দ্দিষ্ট হয়, বমনেচ্ছা থাকে, বক্ষঃস্থলে উত্তাপ ও জ্বালা বোধ হয়, ও অনিদ্রা হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণ মাত্রা রাত্রি এবং প্রাতঃকালে এক এক বার চারি দিবস পর্য্যন্ত, তাহার চারি দিবস পরে পুনর্ব্বার ঐ ঔষধ ঐ মতে চালাইবে।

পূর্ব্বোক্ত ঔষধ সকল প্রয়োগের পর, সম্পূর্ণ আরোগ্য করিবার জন্য এবং যদ্যপি এই রোগ শিঁড়িতে উঠিতে বৃদ্ধি হয়,

মনেতে দুশ্চিন্তা ও ভয়ের উদয় হয়, অথবা যদি প্রাচীন ঘা হঠাৎ আরোগ্য করাতে হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর এবং পরেতে পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক সপ্তাহ পর্য্যন্ত দিবেক।

| | |
|---|---|
| যদ্যপি বিরক্তি জনক কার্য্য হইতে হয় ... | ক্যামোমিলা। |
| ভয় হইতে বা আনন্দ হইতে হইলে ... | বেরাট্রম্, কফি। |
| হঠাৎ ভয় জন্য হইলে ... ... | ওপিয়ম্, কিম্বা কফি। |
| যদ্যপি দুশ্চিন্তা জন্য হয় ... ... | ভিক্ত বাদাম রগ্ড়াইয়া, ঘ্রাণ লইবে। |
| যদ্যপি পেট ফাঁপাতে হয় ... ... | নক্স-বমিকা। |

এই রোগ হঠাৎ উপস্থিত হইলে কর্পূরের আরক পাঁচ ফোটা পরিমাণে অর্দ্ধ তোলা চিনির সহিত জলে মিশ্রিত করিয়া পাঁচ মিনিট্ অন্তর এক এক বার সেবন করিবেক।

যদি এই রোগের সহিত অজীর্ণ সম্বন্ধ থাকে তাহা হইলে, নক্স-বমিকা, পল্সেটিলা, বা ব্রায়োনিয়ার, মধ্যে যে কোন একটী ঔষধ অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর দিবে, যদি রক্ত ক্ষয় জন্য এই রোগ উপস্থিত হয় তাহা হইলে।

ঔষধ—চায়্না পূর্ণ মাত্রা রাত্রি এবং প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

পথ্য ব্যবস্থা।

যদি এই রোগ অজীর্ণ জন্য হয় তাহা হইলে সহজে পরিপাক হয় এমত দ্রব্যমাত্র পথ্য দিবেক, যাবতীয় মাদক দ্রব্যাদি অথবা গরম মসলা, যদ্দারা রক্তের উষ্ণতা জন্মায় তাহা বর্জ্জন

করিবেক। এবং যে কোন শারীরিক বা মানসিক অনিয়ম জন্য এই রোগ উৎপন্ন করায়, তাহা ত্যাগ করিবে, মৎস্য মাংসাদি ভক্ষণ করিবে না।

# প্লীহা রোগ।

## প্লীহা বৃদ্ধি।

লক্ষণ—বাম পার্শ্বের পঞ্জরের নীচে তীক্ষ্ণ যাতনা বোধ, অত্যন্ত জ্বর, প্লীহার বৃদ্ধি বা প্লীহা ফোলা।. যখন এই রোগ অত্যন্ত বৃদ্ধি হয় রক্ত বমন হইয়া থাকে, শারীরিক দৌর্ব্বল্য পাণ্ডু বর্ণত্ব চক্ষুর শ্বেত ভাগে রক্ত হীনতা, হস্ত পদাদির অগ্র ভাগের শীতলতা হইয়া থাকে।

---

### চিকিৎসা।

প্রথমে জ্বর নিবারণের নিমিত্তে বা মধ্যে মধ্যে প্রয়োগ করিবার জন্য।

ঔষধ—একোনাইট্, যদ্যপি জ্বর তীব্র থাকে তাহা হইলে, অর্দ্ধ মাত্রা দুই ঘণ্টা অন্তর অথবা লাঘবাবস্থায় পূর্ণ মাত্রা তিন বার প্রত্যেক চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি জ্বর ছাড়িয়া সময়ে সময়ে আইসে আর রোগী রক্ত বমন, বা অতিসার দ্বারা অত্যন্ত দুর্ব্বল হইয়া থাকে, আর যদি অতিরিক্ত কুইনাইন্ বা সীমুলক্ষার সেবন জন্য হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—চায়্না, পূর্ণ মাত্রা প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে এক এক বার দিবেক। রোগের তীব্রতা থাকিলে ছয় ঘণ্টা অন্তর এক এক বার।

যদ্যপি রোগীর প্লীহার স্থানে, জ্বালার ন্যায় যাতনা বোধ হয় এবং নাভিমূল দপ্ দপ্ করে জলবৎ কিম্বা রক্ত মিশ্রিত মল নিঃসৃত হয়, মলদ্বারে জ্বালা বোধ হয়, অত্যন্ত দুর্ব্বলতা এবং পায়ের পাতা, শোথঃ হইয়া ফোলে তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্ ১/৮ পূর্ব্ববৎ যদি পূর্ব্বোক্ত ঔষধের সহিত এই ঔষধ উপর্য্যুপরি ব্যবস্থা করা হয় তাহাহইলে উপরোক্ত ঔষধ দুই মাত্রা তদনন্তর এই ঔষধ দুই মাত্রা এই রূপে চলিবেক।

যখন বাম পার্শ্বে পঞ্জরের নিম্নে বেদনা বোধ হইয়া নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ হয় এবং অতিরিক্ত পরিমাণে রক্ত বমন হয় তৎকালে।

ঔষধ—আর্নিকা, পূর্ণমাত্রা ছয় ঘন্টা অন্তর, আর যদি আধিক্যতা হয়, তিন ঘন্টা অন্তর।

যদ্যপি এই রোগের সহিত অজীর্ণতা, কোষ্ঠ বদ্ধতা, বিদ্যামান্ থাকে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণ মাত্রা শয়ন কালীন এক এক বার দিবেক।

যখন প্লীহার দিকে কাম্‌ড়ায় বা খোঁচা দেওয়ার ন্যায় যাতনা বোধ হয় ও সেই যাতনা কিঞ্চিৎ অঙ্গ চালনা করিলে বৃদ্ধি হয় কিম্বা পঞ্জরের নীচে, বাম পার্শ্বে, নিয়ত কষিয়া ধরিয়া থাকে, এবং অজীর্ণতা ও কোষ্ঠ বদ্ধতা থাকে তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া পূর্ব্বোক্ত মতে সেবন করিবেক।

পথ্যাব্যবস্থা।

জ্বরের প্রবলতাকালে যবের ক্বাথ বা অন্নের ক্বাথ মাত্র দেওয়া কর্ত্তব্য পরেতে ক্রমশঃ জ্বরের লাঘব হইলে, অন্ন, কাঁচা

মুগ বা মসুরের দাইল, ডুমুর, মান্, বার্ত্তাকু বা পটোলের সামান্যমত প্রস্তুত করা তরকারি মাত্র পথ্য করিবেক। ভ্রষ্ট দ্রব্যাদি অর্থাৎ মুড়ি প্রভৃতি এবং ঘৃত বা তৈলের দ্বারা ভর্জ্জিত দ্রব্যাদি, দধি, দুগ্ধ, ঘৃত, প্রভৃতি এককালীন বর্জ্জন করিবেক। গরম মসলা পেঁয়াজ, আদা, হিঙ্গ, লঙ্কামরিচ ইত্যাদিও কোন মতে ব্যবহার করিবেক না, রোগীর প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে অল্প পরিমাণে পদ চালনাদি দ্বারা শ্রম করা উচিত কিন্তু তাহা কোন মতে অতিরিক্ত না হয়।

### প্রাচীন প্লীহা বৃদ্ধি রোগ।

এই রোগ প্রাচীন হইলে, ক্যাল্কেরিয়া, বা সল্ফর্, প্রত্যহ প্রাতঃকালে দ্বিগুণ মাত্রা পরিমাণে সেবন করিবেক।

আরও এই রোগের প্রাচীনাবস্থায়, লাইকোপোডিয়ম্, কার্বো বেজিটেবিলিস, প্ল্যাটিনা, পূর্ব্বোক্তরূপে ব্যবহৃত হইয়া থাকে।

### অজীর্ণ রোগ।

লক্ষণ—আহারে অনিচ্ছা, পেটে ভার বোধ, আহার করিলে যাতনা বৃদ্ধি, বমন বা বমনেচ্ছা, তিক্ত, অম্ল, বা কটু, জলবৎ পদার্থ গলায় উঠা, জিহ্বা আরক্তবর্ণ ও মধ্যস্থলে পশমের ন্যায় পদার্থ দ্বারা আচ্ছাদিত, কখন কোষ্ঠ বদ্ধ এবং কখন অতিসার হয় ও কোষ্ঠ বদ্ধ কালীন, শুষ্ক কঠিন মল নিঃসৃত হয়, নাড়ী তীব্রগতি বিশিষ্টা, প্রস্রাব কটু এবং শুষ্ক কাশী ইত্যাদি।

নিদান—অধিক পরিমাণে বা পুনঃ পুনঃ ঔষধ দ্বারা বিরেচন অর্থাৎ জোলাপ লওয়া, আহারের সময় অতিক্রম করা, অতি উষ্ণ বা শীতল দ্রব্য, কঠিন, তরল, দুষ্পাচ্য, অতি স্নেহযুক্ত অম্ল দ্রব্য, আহার বা পান করা।

চিকিৎসা।

যদি এই রোগের সহিত জ্বর এবং পিপাসা, পেট ভার, বমনেচ্ছা, পিত্ত বা শ্লেষ্মা বমন এবং পাকস্থলী টানিয়া ধরার ন্যায় বোধ হয় তাহা হইলে।

ঔষধ—একোনাইট্ আরক পূর্ণ মাত্রা তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি জিহ্বা শুভ্র শ্লেষ্মা দ্বারা আচ্ছাদিত থাকে, ক্ষুধা বোধ থাকেনা, কটু লালাবৎ পিত্ত বা শ্লেষ্মা বা চর্ব্বিত দ্রব্য বমন হয়, ও পাকস্থলিতে কাম্‌ড়ান বোধ হয়, তবে।

ঔষধ—এন্টিমোনিয়ম ক্রুডম্ আরক পূর্ব্ববৎ।

যদ্যপি রোগী ক্রমশঃ দুর্ব্বল হইতে থাকে এবং পাণ্ডুবর্ণ হয়, আহারে অনিচ্ছা এবং পিত্ত বা ভুক্ত দ্রব্য বমন করে, উদর চাপিলে যাতনা বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্ পূর্ণমাত্রা পূর্ব্ববৎ অথবা একোনাইটের সহিত উপর্য্যুপরিভাবে।

যদ্যপি এই রোগে, মস্তিষ্কসম্বন্ধীয় রোগের সহিত জ্ঞান শূন্যতা অথবা প্রলাপ, থাকে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা আরক তিন ঘণ্টা অন্তর পূর্ণমাত্রা স্বতন্ত্র বা একোনাইটের সহিত উপর্য্যুপরিভাবে দিবেক।

মুখ শুষ্ক, পিপাসা, জিহ্বা কটা বা শ্বেত বর্ণ, অম্লে ইচ্ছা, আহারে অত্যন্ত ইচ্ছা বা অনিচ্ছা, ভুক্ত দ্রব্য ও পানীয় বমন, পক্বাশয়ে যাতনা বোধ থাকে তবে।

ঔষধ—ব্রায়োনিয়া, আরক তিন বা চারি ঘণ্টা অন্তর পূর্ণমাত্রা পরিমাণে দিবেক।

যদ্যপি যকৃতের দক্ষিণ পার্শ্বে এমত বেদনা থাকে যে রোগী তৎপার্শ্বে শয়ন করিতে পারে না, গলাতে এবং মুখে তিক্ত বা অম্ল আস্বাদন বোধ হয়, পুনঃ পুনঃ উদ্গার, পিত্ত বমন, চক্ষুঃ ও চর্ম্ম কামলা রোগ গ্রস্থের ন্যায় দেখা যায়, এবং পাকস্থলিতে অত্যন্ত যাতনা থাকে তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-সোলিউবিলিস্, গুঁড়া একগ্রেন্ করিয়া চারি ঘণ্টা অন্তর।

যদি পাকস্থলী দপ্ দপ্ করে, মুখে তিক্ত বা অম্ল রস বোধ হয়, নিয়ত পিপাসা, কপালে, বিশেষতঃ ভ্রূর উপর মাথা ধরা বোধ হয়, আর ও উত্তাপ বিশিষ্ট শরীরে যদি শীতল জল পান জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, আরক (পূর্ণমাত্রা) তিন, চারি ঘণ্টা অন্তর দিবেক।

যখন অপরিপক্ব ভুক্তদ্রব্য, বা পিত্ত, বমন আরম্ভ হয় এবং মুখ বিস্বাদু বোধ হয়, তৎকালে।

ঔষধ—ইপিকাকুয়ানা, পূর্ব্ববৎ।

হস্ত পদাদির অগ্রভাগ শীতল, শক্তি হীনতা, পাণ্ডুবর্ণ মুখ, শীতল পানীয় দ্রব্যে অত্যন্ত ইচ্ছা, পিপাসা, বমনেচ্ছা, উদ্গার, এবং সমুদয় শরীরে শীত বোধ হয়, কম্প হইয়া পরেতে মুর্চ্ছা হয় তৎপক্ষে।

ঔষধ—বেরাট্রম, পূর্ণমাত্রা দুই তিন ঘণ্টা অন্তর।

# অজীর্ণ রোগের নৈদানিক চিকিৎসা।

যদ্যপি ঘৃতাদি ভোজন জন্য হইয়া থাকে .. পল্সেটিলা, সল্ফর্।
মাংসাদি ভক্ষণ জন্য হইলে ... আর্সেনিকম্, কার্বো বেজিটেবিলিস্।
মৎস্য ভক্ষণ দ্বারা হইলে ... কার্বো-বেজিটেবিলিস্
ব্রাণ্ডী প্রভৃতি মদ্য সেবন দ্বারা হইলে .. নক্স-বমিকা, আর্সেনিকম্, এবং কার্বো-বেজিটেবিলিস্।
পোর্ট আদি সুরা পান জন্য .. আর্সেনিকম্, কফি, নক্স-বমিকা।
যদি দুগ্ধ পান জন্য হয় .. ব্রায়োনিয়া, আর্সেনিকম্, ক্যাল্কেরিয়া, ও নক্স-বমিকা।
যদি পেঁয়াজ ভক্ষণ জন্য হয় .. থুজা।
আলু ভক্ষণ জন্য হইলে ... এলমিনা।
নিশ্চেষ্ট স্বভাব জন্য হইলে .. ব্রায়োনিয়া, ক্যাল্কেরিয়া, পল্সেটিলা ও নক্স-বমিকা।
শোক বা দুঃখ হইতে হইলে ... ব্রায়োনিয়া, ক্যামোমিলা, নক্স-বমিকা
রাত্রি জাগরণ জন্য হইলে বা অতিরিক্ত (পুস্তকাদি) পাঠ জন্য হইলে .. আর্নিকা, ল্যাকিসিস্, নক্স-বমিকা বা সল্ফর্।

## অম্লপিত্ত রোগ।

নাভিস্থলের মধ্যে কষিয়া ধরার ন্যায় যাতনা বোধ হইয়া পশ্চাদ্ভাগ পর্য্যন্ত ব্যাপ্ত হয়, শরীরকে সম্মুখ দিকে নত করায়, উদ্গার উঠে, বমনেচ্ছা, বা জলবৎ পাতলা অধিক পরিমাণে বমন হয়, এবং তদ্দ্বারা উপশম বোধ হয়। এই রোগ স্ত্রী পুরুষ উভয় জাতির যৌবনাবস্থায় ঘটিয়া থাকে।

লক্ষণ—নাভিস্থলে এ প্রকার টানিয়া ধরা যাতনা হয় যে পাকস্থলী পশ্চাদ্দিকে টানি লইতেছে বোধ হয়, দণ্ডায়মান্ হইলে যাতনা বৃদ্ধি এবং শরীর সম্মুখদিকে নোয়াইলে কিঞ্চিৎ উপশম বোধ হয়।

---

চিকিৎসা।

যদ্যপি উত্থিত জল ক্ষারবৎ হয় এবং পাকস্থলিতে এ প্রকার যাতনা হয় যে তাহার কোন কার্য্যই করিতেছে না বোধ হয় তাহা হইলে।

ঔষধ—এলমিনা, পূর্ণ মাত্রা দিবসে তিন বার করিয়া দিবেক।

যদ্যপি উত্থিত জল কিঞ্চিৎ মিষ্ট স্বাদু যুক্ত হয়, পুনঃ পুনঃ বমনেচ্ছা থাকে কিন্তু ক্ষুধার কোন পরিবর্ত্তন না হয় তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-সোলিউবিলিস্, পূর্ব্ববৎ।

---

প্রকারান্তর অর্থাৎ শূল ব্যাধি।

অতি অল্প পরিমাণে কটু জল গলায় উঠে এবং তাহাতে অপরিপক্ব-ভুক্ত-দ্রব্য মিশ্রিত থাকে, এবং ক্ষার-স্বাদু যুক্ত হয়, আর যখন ক্রমশঃ পাকস্থলিতে মোড়া দিয়া উদরস্থ দ্রব্য উঠাইবার চেষ্টা করে তখন ঐ জল অম্ল হয়। এই রোগ প্রায় আহারের তিন চারি ঘণ্টা পরে উপস্থিত হয়।

নিদান—এই রোগ ভুক্ত-দ্রব্য-প্রবাহ-প্রণালীর কোন প্রকার পীড়া জন্য উপস্থিত হয় না, কেবল সামান্য কফ, শ্লেষ্মাবমন, পাকস্থলী অল্প টানা, এই কএক প্রকার পীড়া অধিককাল থাকিলে ইহা উৎপন্ন করায়।

## চিকিৎসা।

যখন পাকস্থলিতে পাথর থাকার ন্যায় চাপিয়া ধরা যাতনা, অত্যন্ত কঠিন বেদনা বোধ হয়, উদ্গার উঠে, এবং মুখ দিয়া গলার ভিতর জ্বালার সহিত ঈষৎ-মিষ্ট জল উঠে, বমনেচ্ছা থাকে তৎকালে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি এই রোগ বহু দিন স্থায়ী হয় এবং পাকস্থলী হইতে গলা পর্য্যন্ত জ্বলিয়া উঠে, পুনঃ পুনঃ বমন করিতে ইচ্ছা হয়, মুখ দিয়া জল উঠে, আরও বিশেষতঃ যদি রাত্রি জাগরণ জন্য কোমলস্বভাবা স্ত্রীলোকের এই পীড়া হয় তবে।

ঔষধ—কষ্টিকম্, পূর্ব্ববৎ।

যদি বক্ষঃস্থলের নীচে খুঁড়িয়া ফেলা এবং সূত্র দ্বারা জড়ানের ন্যায় যাতনা বোধ হয়, মুখ বিস্বাদ্, তিক্ত হইয়া ঐরূপ জল উঠে, ক্ষুধা হীনতা হয়, এবং আহার করিলেই বমনেচ্ছা হয়, বিশেষতঃ এই রোগ বলবতী স্ত্রীলোকের হইলে।

ঔষধ—আর্ণিকা, পূর্ণমাত্রা প্রত্যহ তিন বার করিয়া দিবেক।

যখন এই রোগে উদরে অত্যন্ত জ্বালা, চাপিলে অতিশয় বেদনা বোধ, মোড়া দেওয়া, টানিয়া ধরা, অত্যন্ত অস্থিরতা, হস্ত পদাদির অগ্রভাগ শীতল বোধ হয়, নাড়ী ক্ষুদ্রা, বেগবতী এবং অসমান গতিবিশিষ্টা হয় তৎকালে।

ঔষধ—আর্সেনিকম্ পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর।

পেট কষিয়া ধরা, পাকস্থলিতে জ্বালা বোধ, ভুক্তদ্রব্য বমন লক্ষিত হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া পূর্ব্ববৎ।

যদ্যপি যৎকিঞ্চিৎ আহার করিলেই পাকস্থলীর মধ্যে ক্ষত থাকার ন্যায় জ্বালা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-সোলিউবিলিস্ পূর্ব্ববৎ।

গলার নীচে, বক্ষঃস্থলের মধ্যে, খুঁড়িয়া ফেলার ন্যায় যাতনা বোধ হয়, মুখ দিয়া লাল উঠে, তাহার সহিত অম্ল ও তিক্ত দ্রব্য মিশ্রিত থাকে, এবং পাকস্থলিতে পাথর দিয়া চাপার ন্যায় যাতনা বোধ হয়।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ। *

যখন বাম পার্শ্বের পশ্চাদ্দিকে চাপিয়া ধরার ন্যায় যাতনা বোধ হয়, এবং পাকস্থলিতে জ্বালা বোধ হইয়া মুখ দিয়া জল উঠে তৎকালে।

ঔষধ—সল্ফর্ পূর্ব্ববৎ।

## পথ্যব্যবস্থা।

প্রথমতঃ গরম দুগ্ধে খৈ দিয়া মিসৃরির সহিত আহার করিবে আহারের অন্যূন এক ঘণ্টা পরে জল পান করিবেক। পানের পক্ষে হিম জলের পরিবর্ত্তে ডাবের জল অধিক উপকারক। এবং এই ব্যবস্থামত তিন চারি দিবস চলিলে পরেতে দুগ্ধের সহিত সাগুদানা প্রভৃতি লঘু দ্রব্য মিসৃরি মিশ্রিত করিয়া, আহার করিলে, যদি সহ্য হয়, ক্রমশঃ ঐ রূপে অন্ন পথ্য দিয়া পরেতে, স্বাভাবিক মতে লঘু আহার দিবেক। দাইল মাত্রেই এ রোগের পক্ষে প্রায় অপকারী, অতএব তাহা বর্জ্জন করিবেক।

* আমি এই ঔষধ দ্বারা অনেকের বহু দিনের শূল ব্যাধি অরোগ্য করিয়াছি।

## কোষ্ঠ বদ্ধ।

ভুক্ত-দ্রব্য-প্রবাহক-প্রণালীর কোন স্থানে মল বদ্ধ হইলে তাহাকে কোষ্ঠ বদ্ধ কহে।

নিদান—প্রথমতঃ ক্ষুদ্র-অন্ত্রের শক্তিহীনতা জন্য মল, বৃহদন্ত্রে নীত হয় না। দ্বিতীয়তঃ ক্ষুদ্র-অন্ত্র হইতে বৃহদন্ত্রেনীত হইয়া তাহার দৌর্ব্বল্য জন্য নির্গত হইতে না পারায় কোষ্ঠ বদ্ধ রোগ উৎপন্ন করায়।

## চিকিৎসা।

পুনঃ পুনঃ জোলাপ দ্বারা বিরেচন করান নিতান্ত অবিধেয় কারণ কোন এক প্রকার ব্যবস্থায় বহু দিন পর্য্যন্ত এক মতে থাকিলে তাহা এক প্রকার স্বভাবসিদ্ধ হইয়া যায়।

যদ্যপি দক্ষিণ পার্শ্বের কুঁচকিতে ভার বোধ হয়, পা কোলে, পেটে বেদনা বোধ হয়, এবং পেট ফাঁপা থাকে তাহাহইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা প্রত্যহ তিন বার করিয়া সেবন করিবেক!

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধে আংশিক উপশম বোধ হয়, এবং এমত ভয়ানক লক্ষণ উপস্থিত হয় যে, পুনঃ পুনঃ কোষ্ঠে বেগ হইয়া মল এককালীন নিঃসরণ না হইয়া কুঁচ্‌কিতে বেদনা বোধ হয় ও শীতল স্পর্শ হয়, তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্‌ পূর্ব্ববৎ।

যদ্যপি কোষ্ঠ বদ্ধ স্বাভাবিক না হয়, কিম্বা অলস স্বভাব জন্য উৎপন্ন হইয়া থাকে, বিশেষতঃ বৃদ্ধ লোকের অতিসারের সহিত যদি এই রোগ উপর্য্যুপরি থাকে তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্‌, পূর্ণ মাত্রা ছয় ঘন্টা অন্তর দিবেক।

যদি এই রোগ বহুকাল স্থায়ী হয়, এবং পুনঃ পুনঃ বৃথা কোষ্ঠের উপরোধ হয় কিম্বা অতি কষ্টে মল নিঃসরণ হয় এবং পেট কাম্‌ড়ায় তাহা হইলে।

ঔষধ—লাইকোপোডিয়ম্, পূর্ণ মাত্রা বার ঘণ্টা অন্তর দিবেক।

যখন অত্যন্ত কোষ্ঠের বেগ হয় এবং অল্প পরিমাণে মল নিঃসরণ হয়, গুহ্য দ্বার চুল্‌কায় উদ্গার উঠাইবার জন্য বৃথা চেষ্টা, এবং পাকস্থলিতে কষ্ট বোধ হইয়া তলপেটে দুর্ব্বলতা বোধ হয় তৎকালে।

ঔষধ—প্ল্যাটিনা, পূর্ব্ববৎ।

যদ্যপি অতি কষ্টে কঠিন শুষ্ক ভগ্ন মল, নির্গত হয়, এবং কখন কখন তাহাতে রক্ত মিশ্রিত থাকে তাহা হইলে।

ঔষধ—এলমিনা, পূর্ণ মাত্রা প্রত্যহ সন্ধ্যা বা শয়ন কালে এক এক বার দিবেক।

যদ্যপি কোষ্ঠে বৃথা বেগ হয় এবং অতি কষ্টে কঠিন গুলির আকার মল নিঃসারিত হয়, এবং পেট কষিয়া ধরিয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—প্লম্‌বম্, পূর্ণ মাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যাহার স্বাভাবিক কোষ্ঠবদ্ধ হয় বা অর্শঃরোগ থাকে এবং কঠিন গুলির ন্যায় মল নিঃসারিত হয় এবং পুনঃ পুনঃ কোষ্ঠের বৃথা বেগ হয় তৎপক্ষে।

ঔষধ—সল্ফর্, দ্বিগুণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে।*

* আমি এই ঔষধ দ্বারা এমত এক ব্যক্তিকে আরোগ্য করিয়াছি যে তাহার প্রত্যহ রাত্রি শেষে পেট ফাঁপিত, প্রাতঃকালে মলত্যাগ জন্য চেষ্টিত হইয়া কোন মতেই মল হইত না, কিন্তু উঠিয়া আসিয়া বসিলে দুই তিন বার বাতকর্ম্ম হইয়া আপনিই বস্ত্র মধ্যে মল নিঃসৃত হইত কিন্তু বাতকর্ম্মের উপক্রম হইলে, যদ্যপি বহির্দেশে যাইত তাহা হইলেও বহু চেষ্টায় কিছুই হইত না।

**যদ্যপি কখন কোষ্ঠ বদ্ধ এবং কখন অতিসার হয় তাহা হইলে।**

ঔষধ—এণ্টিমোনিয়ম্-ক্রুডম্ এবং ফস্ফরস্ পূর্ণ মাত্রা বার ঘণ্টা অন্তর দিবেক।

**এই রোগ যদ্যপি বৃদ্ধের হয় এবং পূর্ব্ববৎ লক্ষণ সমুদয় বিদ্যমান্ থাকে তাহা হইলে।**

ঔষধ—ব্যারায়্টা, দ্বিগুণ-মাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

## পথ্য ব্যবস্থা।

যে সকল দ্রব্য অনায়াসে পরিপাক করা যায় এবং বলকারক হয়, এমত দ্রব্য, সম্ভবমত পরিমাণে প্রত্যহ ঠিক এক সময়ে আহার করিবেক। আহার্য্য দ্রব্য সুন্দর রূপ চর্ব্বিত না করিয়া গিলিবেক না, সন্ধ্যা এবং প্রাতঃকালে পরিপূর্ণ এক গ্লাস করিয়া শীতল জল পান করিবেক। রাত্রি জাগরণ করিবেক না, এবং প্রত্যূষে গাত্রোত্থান করিবেক।

## অর্শঃ।

অর্শঃ দুই প্রকার, অন্তর এবং বাহ্য। মল নিঃসরণের প্রণালির অভ্যন্তরের যে বলি হয় তাহা, এবং বহির্ভাগে যাহা হয়, সেই বলি হইতে রক্ত স্রাব হয়, কখন কখন আমও নিঃসারিত হয়, অন্তর্বলি হইতে প্রায় রক্ত স্রাব এবং বহির্বলি হইতেও রক্ত স্রাব হয়। সেই স্রাব অল্প কয়েক ফোটা হইতে অর্দ্ধ সের পর্য্যন্ত ও হইয়া থাকে।

নিদান—এই রোগ পিত্তাধিক্য ধাতুতে প্রায় হইয়া থাকে এবং যাহারা, উত্তম রূপে আহার ব্যবহার করে, ও অলস (অর্থাৎ) কোন কর্ম্মই করে না তাহাদের হয়, আর পৈতৃক দোষ ইহার একটী প্রধান কারণ, যদি মনে চিন্তা থাকে তাহাতে এবং পুনঃ পুনঃ ঔষধ দ্বারা বিরেচন করানতে, গুহ্যদ্বারে কৃমি থাকাতে, অথবা কোষ্ঠ বদ্ধ জন্য ও হইয়া থাকে। এই রোগ প্রায় মধ্যমাবস্থায় বা বৃদ্ধাবস্থায় হইয়া থাকে।

চিকিৎসা।

এই রোগে অস্ত্র দ্বারা বলিচ্ছেদন করা, (নাইট্রিক্ এসিডের দ্বারা) দগ্ধ করা অত্যন্ত বিপদজনক, কারণ উক্ত প্রকারে বলি নষ্ট করিলে যতবার নষ্ট হইবেক ততবার তাহা হইতে অধিক যাতনার সহিত উপস্থিত হইবেক।

যদ্যপি বলি ফুলিয়া থাকে ও তাহাতে উত্তাপ ও জ্বালা বোধ হয় এবং রক্ত অথবা আম নির্গত হয়, আর গুহ্য দ্বার দিয়া উষ্ণ জল নিঃসৃত হওয়ার ন্যায় বোধ হয় তাহা হইলে।

ঔষধ—একোনাইট্ পূর্ণ মাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

বলি ফুলিয়া যদি তাহাতে জ্বালা হয়, এবং দগ্ধ শূচীর দ্বারা বিদ্ধ হওয়ার ন্যায় যাতনা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, (ঐরূপ) পূর্ব্ববৎ।

যদ্যপি ঐ রূপ হইয়া পেট কষিয়া ধরে, গুহ্য দ্বারের উপরে ভার বোধ হয়, মাথা ধরা থাকে, ও গুহ্যদ্বারে জ্বালা থাকে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

যদ্যপি রোগী সবল হয়, গুহ্যদ্বার হইতে বিনা বেগে থানা থানা রক্ত স্রাব হয় এবং বলি থাকে, ও পশ্চাদ্ভাগে ছেঁচিয়া যাওয়ার ন্যায় বোধ হয় তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, পূর্ব্ববৎ।

যদ্যপি প্রত্যেক বার মল নিঃসরণের পর সামান্যতঃ কম্প বোধ হয়, অতি কষ্টে, অত্যল্প পরিমাণে মল নিঃসারিত হয়, এবং তৎকালে রক্ত ও স্রাব হয় তাহা হইলে।

ঔষধ—প্ল্যাটিনা, পূর্ণ মাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি বলি দিয়া প্রত্যেক বার রক্ত এবং আম নিঃসারিত হয়, এবং তাহার পর অত্যন্ত কাম্ড়ানি, বলিতে যাতনা, বলি দপ্ দপ্ করে, চুল্কায়, এবং জ্বালা করে, নাসিকা দিয়া রক্ত স্রাব হয়, পশ্চাদ্ভাগে কুঁচ্কিতে এবং হস্ত পদাদিতে, বাতের ন্যায় যাতনা বোধহয়, তাহা হইলে।

ঔষধ—এণ্টিমোনিয়ম্-ক্রুডম্, পূর্ব্ববৎ।

পূর্ব্বোক্ত ঔষধ দ্বারা, রক্ত বন্ধ হইলে, বলি নাশ করিবার নিমিত্ত।

ঔষধ—ক্যামোমিলা, * পূর্ব্বোক্ত প্রকারে।

---

পথ্য ব্যবস্থা।

এই রোগের চিকিৎসা কালীন কোন প্রকার মাদক দ্রব্য, বা গরম মসলাদি দ্বারা প্রস্তুত বা অত্যন্ত ঘৃতাদি সিক্ত দ্রব্য

* এই ঔষধ পিত্ত দোষ জন্য অর্শের বিশেষ উপকারক। এই ঔষধের সহিত সল্ফর্, উপর্য্যুপরি রূপে বিশেষ উপকারক, আমি সম্প্রতি ইহা দ্বারা দুই ব্যক্তিকে সর্ব্বতোভাবে আরোগ্য করিয়াছি।

এক কালীন বর্জ্জিত করিবেক। নিশ্চিন্ত হইয়া বসিয়া থাকা অথবা অত্যন্ত কোমল আসন ব্যবহার করাতে রোগের বৃদ্ধি হয়, অতএব তাহা কর্ত্তব্য নহে।

---

হারীষ।

মল-দ্বারের ভিতরের সূক্ষ্ম-চর্ম্ম কোষ্ঠের বেগের সময়-নির্গত হয়, এবং তাহা বৃদ্ধাঙ্গুষ্ঠে তৈল দিয়া তদ্দ্বারা অন্তরস্থ করিতে হয় তাহাকে হারীষ কহে।

চিকিৎসা।

যদ্যপি এই রোগ কোমল স্বভাবান্বিত ব্যক্তির হয় এবং তাহার সহিত কোষ্ঠবদ্ধতা থাকে তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর।

যদ্যপি এই রোগ উগ্র স্বভান্বিতব্যক্তি যিনি সর্ব্বদা উত্তম, আহারাদি করেন তাহার হয়, এবং কোষ্ঠের বদ্ধতা থাকে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিক., পূর্ব্ববৎ।

যদি এই রোগ শিশুর হয়, এবং পেট ফুলা, ও কোষ্ঠের অত্যন্ত বেগ থাকে, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, অর্দ্ধমাত্রা প্রত্যহ এক এক বার করিয়া দিবেক।

এই রোগ সর্ব্বতোভাবে আরোগ্য করিতে অসাধারণ,

ঔষধ—সল্ফর্, দ্বিগুণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া।

আরও ক্যাল্কেরিয়া, লাইকোপোডিয়ম্, সিপিয়া, প্লম্বম্, আর্সেনিকম্, সল্ফরের পর ঐ রূপে দিলে উপকার হয়।

# যকৃৎ।

## যকৃতের জড়তা।

লক্ষণ—কোষ্ঠবদ্ধতা, মলের সহিত অত্যল্প মাত্র পিত্ত মিশ্রিত থাকে, উদরস্ফীততা প্রভৃতি অজীর্ণের লক্ষণ প্রকাশিত হয়, শরীরের উপর মাটিয়া বর্ণ দেখা যায়, প্রস্রাব ঘোলা এবং পরেতে জমিয়া যায়, প্রাতঃকালে মুখ তিক্ত হয়, পিপাসা থাকে কখন উত্তাপ ও কখন শীত বোধ হয়, নাড়ী কঠিনা, এবং যকৃতের দিকে পূর্ণতা বোধ হয়।

## চিকিৎসা।

যখন যকৃতের উপর স্পর্শ করিলে যাতনা বোধ হয় রোগীর জিহ্বার উপর আচ্ছাদিত এবং মলিন দেখা যায়, উদ্গার উঠে, উদর স্ফীত হয়, পাণ্ডুবর্ণ বা কর্দ্দমের ন্যায় মল নির্গত হয় তৎকালে।

ঔষধ—মর্কিউরিয়স-সোলিউবিলিস্, পূর্ণমাত্রা প্রত্যহ তিন বার করিয়া।

অজীর্ণতা, উদারাধ্মান, কোষ্ঠবদ্ধ, বমনেচ্ছা এবং বমি হয়, কিম্বা দক্ষিণ পার্শ্বে টানিয়া ধরা ইত্যাদি লক্ষণ থাকে তাহা হইলে।

ঔষধ—ট্যারেক্সেকম্, পূর্ণমাত্রা দিবসে তিন, চারি, বার করিয়া।

এই রোগের পরমোপকারক।

ঔষধ—পডোফাইলম্ অমিশ্র আরক, পূর্ব্ববৎ।

এই রোগে আক্রান্ত হইলে রোগী প্রত্যহ অশ্বারোহণে বা পদ ব্রজে বা নৌকা যানে ভ্রমণ ও শারীরিক পরিশ্রম করিবেক।

তরুণ যকৃৎ বৃদ্ধি।

লক্ষণ—দক্ষিণ দিকের পঞ্জরের নীচে কষিয়া ধরে, বা জ্বালার ন্যায় যাতনা বোধ হয়, এবং সেই যাতনা বক্ষঃস্থলের অস্থি, দক্ষিণ দিকের ঘাড়ের পার্শ্বে, এবং দক্ষিণ চরণ পর্য্যন্ত ও ব্যাপ্ত হয়, দক্ষিণ দিকের হস্তের জড়তা বোধ হয়, এবং সেই যাতনা নিঃশ্বাস প্রশ্বাসের সহিত বৃদ্ধি হয় ও শুষ্ক-কাশী এবং জ্বর বিদ্যমান্ থাকে, কোষ্ঠ বদ্ধ, এবং মলের অস্বাভাবিক বর্ণ হয়, এইরূপ হইলে রোগী কেবল বাম পার্শ্বে ভিন্ন শয়ন করিতে পারে না। যদ্যপি যকৃতের অভ্যন্তর দিকে ফোলে, তাহা হইলে অনেক যাতনার অল্পতা হয়, এবং কেবল কষিয়া ধরা বোধ হয়, চক্ষুঃ হরিদ্রা বর্ণ হয়, এবং কখন কখন সম্পূর্ণ কামলা উপস্থিত হয়, প্রস্রাব রক্তবর্ণ হয়, মল কঠিন অথবা শুভ্র বা কটা বর্ণ হয়, মুখে তিক্ত রস বোধ হয়।

চিকিৎসা।

যখন এই রোগে অত্যন্ত জ্বর প্রবল থাকে এবং যকৃতের দিকে অসহ্য যাতনা বোধ হয়, রোগীকে অস্থির করে তৎকালে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা দুই বা তিন ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি অতিশয় পিপাসা থাকে রাত্রিতে অনিদ্রা এবং অস্থিরতা হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা অর্দ্ধমাত্রা পূর্ব্ববৎ।

যদ্যপি উক্ত ঔষধের দ্বারা উপশম বোধ না হয়, তাহা হইলে তাহার ছয় ঘণ্টার পর ঔষধ, মর্কিউরিয়স, এবং যদ্যপি যকৃৎ ফুলিয়া তাহাতে অত্যন্ত যাতনা বোধ হয়, ও জ্বর লক্ষণ

থাকে চর্ম্ম পীতবর্ণ হয়, তাহা হইলে এই ঔষধ ল্যাকিসিস্ নামক ঔষধের সহিত উপর্য্যুপরি রূপে পূর্ব্বোক্ত মতে দিবে।

যদ্যপি যকৃতের সামান্য প্রদাহ মাত্র উপস্থিত হয়, পাকস্থলী টানিয়া ধরে, পঞ্জরের নিম্নে রজ্জু দ্বারা কষিয়া ধরার ন্যায় বোধ হয়, চর্ম্ম পীতবর্ণ, মুখে তিক্ত স্বাদ্ থাকে, বিশেষতঃ যদি উক্ত লক্ষণ সকল, রাগ দ্বেষাদি জন্য হঠাৎ উপস্থিত হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি যকৃতের দিকে বিদ্ধ হওয়ার ন্যায় যাতনা বোধ হয় এবং দপ্ দপ্ করে, নিঃশ্বাস প্রশ্বাসের অল্পতা এবং কোষ্ঠ বদ্ধ থাকে ও যকৃৎ বৃদ্ধি ও কঠিন হয়, এবং রোগী যদি পিত্তাধিক্য ধাতু বিশিষ্ট হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা কিঞ্চিৎ উপশম হইয়া, যদি কিছু অবশিষ্ট থাকে তাহা হইলে সর্ব্বতোভাবে আরোগ্য করিবার নিমিত্ত।

ঔষধ—সল্ফর্, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার। এই রূপে চায় না দিলেও যথেষ্ট উপকার বোধ হয়।

### যকৃতের স্ফোটক।

যদ্যপি যকৃতে স্ফোটক হইয়া পাকে, এবং পুঁজ হয় তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, অথবা সল্ফর্, পূর্ণমাত্রা তিন, বা চারি ঘণ্টা অন্তর দিবেক।

এবং যদ্যপি পাকিয়া উদরের ভিতরে পাকস্থলীর দিকে, মুখ হইবার উপক্রম হয়, তাহা হইলে, কোন বিজ্ঞ অস্ত্র চিকিৎসাবিৎ ডাক্তারের দ্বারা কাটাইবে।

---

প্রাচীন যকৃৎ রোগ।

লক্ষণ—এই রোগ প্রাচীন হইলে, পূর্ব্বোক্ত তরুণাবস্থায় যে সকল লক্ষণ থাকে সেই সমস্ত লক্ষণ কিঞ্চিৎ সাম্যভাবে বিদ্যমান্ থাকে, বিশেষতঃ শীর্ণতা, এবং বল ক্ষয় হয়, ও কাশী হইয়া শ্লেষ্মা উঠে, এবং কখন কখন যকৃৎ নিয়ত বা সময়ে সময়ে বৃদ্ধি হয়, প্রস্রাব রক্তবর্ণ, চর্ম্ম, এবং চক্ষুঃ কিঞ্চিৎ হরিদ্রাক্ত, এবং জ্বর বোধ থাকে, নাড়ী দ্রুতও অসমান গতি বিশিষ্টা হয়,

এই রোগে নক্স-বমিকা, ব্রায়োনিয়া, আর্সেনিকম্, সল্ফর সিপিয়া, এবং বিশেষতঃ ক্যাল্কেরিয়া, ইহার অন্যতর একটী ঔষধ পূর্ণমাত্রায় প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে, এক সপ্তাহ পর্য্যন্ত সেবন করিবে। কিছু উপশম বোধ হইলে, শেষ মাত্রার চারি দিবস পরে, পুনর্ব্বার ঐ রূপে আরম্ভ করিবেক।

পথ্য ব্যবস্থা—প্রাচীন জ্বরের ন্যায়।

কামলা রোগ।

এই রোগেতে চর্ম্মাদি হরিদ্রা বা ঈষৎ পীতবর্ণ হইয়া থাকে, প্রথমতঃ চক্ষুতে দেখা যায়, এবং পরেতে সমুদয় শরীরে ব্যাপ্ত হয়, কঠিন এবং ঈষৎ শ্বেতবর্ণ মল নিঃসারিত হয়, প্রস্রাব আরক্তবর্ণ হয়, অজীর্ণ এবং কখন কখন যকৃতের দিকে বেদনা বোধ হয়, এই রোগ অত্যন্ত প্রবল হইলে ঘর্ম্মাদিও হরিদ্রাবর্ণ হয়।

নিদান—ইহার প্রধান কারণ যকৃতের পীড়া, অপাচ্য বিষবৎ দ্রব্য ব্যবহার, কফ লাগা, অত্যন্ত মানসিক পরিশ্রম, বলবান্ বিরেচক ঔষধ সেবন, অথবা কোষ্ঠাবরোধ বলা যাইতে পারে, আরও বহু দিন পর্য্যন্ত নিশ্চেষ্ট হইয়া থাকা মদ্যাদি পানে আশক্তি এবং পুনঃ পুনঃ ভেদক ঔষধ ব্যবহার করা ও ইহার প্রধান কারণ।

চিকিৎসা।

এই রোগের চিকিৎসাতে যদ্যপি রোগী পূর্ব্বে অধিক পারা ব্যবহার না করিয়া থাকে, তাহা হইলে বিশেষ উপকারক,

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর এবং অমিশ্র আরক পডোফাইলম্, ঐ রূপে পূর্ণমাত্রায় ব্যবহার করিলে বিশেষ উপকার দায়ক হয়।

যদ্যপি রোগী অধিক পরিমাণে পারা সেবন করিয়া থাকে অথবা কোন প্রকার অতিরিক্ত শারীরিক পরিশ্রম জন্য বা অজীর্ণ জন্য এই রোগ উৎপন্ন লক্ষিত হয়, এবং কখন রোগের লক্ষণ দেখা যায় ও কখন থাকে না বা সময়ে সময়ে উপস্থিত হয়, এমত হইলে।

ঔষধ—চায়্না, পূর্ণমাত্রা প্রত্যেক ঘণ্টায় প্রথমতঃ এক এক বার, এই রূপ চারি, পাঁচ বার প্রয়োগের পর দুই ঘণ্টা অন্তর।

যদ্যপ কোন রিপুর প্রবলতা জন্য বা অতিরিক্ত মনোবেগ জন্য হয় তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর ছয়মাত্রা দিয়া পরেতে আট ঘণ্টা অন্তর দিবে।

যদ্যপি কেবল মনোবেগ জন্য হয় এবং কখন কোষ্ঠাবরোধ ও কখন অতিসার হয় অথবা নিশ্চেষ্টতা বা অতিরিক্ত পাঠ বা মদ্যপান জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

এই রোগ অধিক দিন স্থায়ী হইলে সল্ফর, হেপার, এসিডম্-নাইট্রিকম্, বা ল্যাকিসিস্ দ্বিগুণমাত্রা সন্ধ্যা এবং প্রাতঃকালে ব্যবহার করিবেক।

পথ্য ব্যবস্থা—প্রাচীন জ্বর চিকিৎসার ন্যায়।

---

আমশূল।

লক্ষণ—শরীরের অভ্যান্তরস্থ যন্ত্রের মধ্যে বিশেষতঃ নাভিস্থলে অত্যন্ত কামড়ায়, পেট কষিয়া ধরে, কখন কখন বমি, এবং কোষ্ঠাবরোধ বা অতিসার হয়। এই যাতনা চাপিলে বৃদ্ধি হয়, ইহা অধিক কাল স্থায়ী হইলে ইহাতে অন্য প্রকার মহৎ রোগ উৎপন্ন করাইবার সম্ভব অতএব ইহাকে শীঘ্র দমন করা কর্ত্তব্য

নিদান—অম্ল, গুরুপাক দ্রব্য, গুড় ইত্যাদি মিষ্ট দ্রব্য, অধিক পরিমাণে ভক্ষণ করা, চরণ আর্দ্র থাকাতে কফ্ লাগা, শীতল পাণীয় উষ্ণ করিয়া পান করা কোষ্ঠাবরোধ, ক্রিমি ইত্যাদি।

---

চিকিৎসা।

যদ্যপি মাজার উপর দিকে কষিয়া ধরে আর এমত অত্যন্ত তীব্র কঠিন যাতনা পেটে বোধ হয় যে, রোগীকে সমস্ত

শরীর নোওয়াইতে হয়, পেট ফাঁপা, মাথা ধরা এবং কোষ্ঠ বদ্ধ থাকে তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, দ্বিগুণমাত্রা তীব্র যাতনায়, এবং সামান্য যাতনায় পূর্ণমাত্রা এক এক বার দুই ঘণ্টা অন্তর দিবেক।

যদি এই রোগ স্ত্রীলোকের রজস্বলা কালীন হয়, এবং মাজার উপরে ও পেট কষিয়া ধরে আর নাভিস্থল দিপ্ দিপ্ করে, বসিয়া থাকিলে এবং সন্ধ্যাকালে বৃদ্ধি বোধ হয়, ও গমনাগমন করিলে কিঞ্চিৎ শান্তি বোধ হয়, পেট ফাঁপা ও অতিসার থাকে, ও মুখ পাণ্ডুবর্ণ হয় তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগের সহিত জ্বর বোধ থাকে এবং মূত্র স্খলিতে কাম্ড়ানের ন্যায় যাতনা বোধ হয়, অত্যন্ত অস্থিরতা থাকে, পুনঃ পুনঃ প্রস্রাবের বেগ হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

পেটের মধ্যে ছুরি বিন্ধার ন্যায় যাতনা বোধ কখন কখন, উদর শূন্য বোধ হয়, অত্যন্ত অস্থিরতা থাকে বিশেষতঃ রাগ হইতে এই রোগ উৎপন্ন হইলে।

ঔষধ—কলোসিন্থিস্, অর্দ্ধমাত্রা পরিমাণে দুই ঘণ্টা অন্তর দিবেক।

যখন নাভির উপরে গদি থাকার ন্যায় বোধ হয়, কাম্ড়ানির যাতনা এমত থাকে যে সেই স্থান চাপিলে কিছু উপশম বোধ হয়, গমনাগমনে বৃদ্ধি হয়, উদরস্থ সমুদয় যন্ত্র টানিয়া নিম্নে নামান বোধ হয়, পশ্চাদ্ভাগে জ্বালার ন্যায় যাতনা হয়, অন্ত্রের নীচে, (কতকগুলিন শূচির উপর অস্ত্র নিহিত থাকার

ন্যায়) যাতনা বোধ হয়, আরও জলবৎ কিম্বা পুঁজের ন্যায় মল নিঃসারিত হয় তৎপক্ষে।

ঔষধ—বেলাডোনা, অর্দ্ধমাত্রা অর্দ্ধ ঘণ্টা অন্তর, এবং কিঞ্চিৎ উপশম বোধ হইলে এক ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধে যদ্যপি আংশিক উপশম বোধ হইয়া থাকে, এবং পেট টিপিলে কঠিন বোধ হয়, আন্তরিক/মোড়া দেওয়া যাতনা, অত্যন্ত মাথা ধরা, বমন এবং রোদনাদি লক্ষণ বিদ্যমান থাকে তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগ পাকস্থলীর বিকার জন্য উৎপন্ন হয়, এবং তাহার সহিত বমনেচ্ছা, বমন এবং অতিসার, অত্যন্ত কাম্ড়ানি, মাথা ধরা, মুখ পাণ্ডু বর্ণ ও চক্ষুর চতুষ্পার্শ্বে নীল-বর্ণ চিহ্ন থাকে, এবং সবুজ বর্ণ বা হরিদ্রাক্ত মল নিঃসৃত হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধমাত্রা অর্দ্ধঘণ্টা অন্তর এবং কিঞ্চিৎ উপশম বোধ হইলে এক ঘণ্টা অন্তর দিবেক।

## পথ্যাব্যবস্থা।

এই রোগে অজীর্ণ রোগের পথ্যব্যবস্থানুসারে পথ্য করিবেক যদ্যপি দুগ্ধ, কিম্বা শীতল দ্রব্য, যাতনা বৃদ্ধি করে, তাহা এককালীন বর্জ্জিত করিবেক।

## অতিসার।

লক্ষণ—অন্ত্র হইতে জলবৎ মল অধিক পরিমাণে নিঃসারিত হইলে তাহাকে অতিসার কহে।

নিদান—অম্ল, অপাচ্য দ্রব্য ভোজন, ঘর্ম্মের হঠাৎ অবরোধ, সময়ের হঠাৎ পরিবর্ত্তন, অধিক কাল পর্য্যন্ত বিরেচক-ঔষধ ব্যবহার করণ, অতিভোজন, বা কুভোজন, এবং ভোজনের অতিরিক্ত কালে অপ্রয়োজনীয় দ্রব্য ভোজন ইত্যাদি।

চিকিৎসা।

যদ্যপি অতিসারের সহিত পেট কাম্ড়ানি থাকে, বিশেষতঃ নাভিতে তাদৃশ যাতনা বোধ হয়, এবং জলবৎ পিচ্ছিল, ও হরিদ্রা বা ঈষৎ সবুজ বর্ণ মল, অধিক পরিমাণে রাত্রিতে নিঃসারিত হয়, ক্ষুধা হীনতা এবং অতিশয় পিপাসা, পাণ্ডুবর্ণত্ব ও দৌর্ব্বল্য থাকে তাহা হইলে।

ঔষধ—ডল্কেমরা, অর্দ্ধমাত্রা প্রত্যেক বার নিঃসরণের পর এক এক বার করিয়া।

যদ্যপি পূর্ব্বোক্ত লক্ষণ সকল বিদ্যমান্ থাকে এবং উক্ত ঔষধে কোন উপকার বোধ না হয়, ও কিঞ্চিৎ আহার বা পানের পর অতিশয় বৃদ্ধি হয়, মল আপনি নিঃসৃত হয়, ও তাহাতে ভুক্ত দ্রব্য মিশ্রিত থাকে, কিম্বা দুগ্ধ পানেতে এই রোগ উপস্থিত হয় তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ব্ববৎ।

এই রোগের তরুণাবস্থায় যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা ছয় ঘণ্টার পরে সম্পূর্ণ আরোগ্য বোধ না হয়, কিম্বা কিঞ্চিৎ উপশম বোধ হয়, আরও যদ্যপি পাকস্থলীর দোষ জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে, ক্ষুধা শূন্যতা, জিহ্বা শুভ্রবর্ণ পদার্থে

আচ্ছাদিত, বমনেচ্ছা, উদ্গার বা, কখন কোষ্ঠাবরোধ কখন অতিসার হয় তাহা হইলে।

ঔষধ—এন্টিমোনিয়ম্‌-ক্রুডম্‌, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি অজীর্ণ জন্য, বিশেষতঃ ফল, বা মূল ভক্ষণে অতিসার হয়, অধিক পরিমাণে মল নিঃসৃত হয়, কিঞ্চিৎ যাতনা থাকে, বা কিঞ্চিৎ মাত্র আহার করিলেই পুনর্ব্বার হয়, জলবৎ অপক্কভুক্তদ্রব্য মিশ্রিত কটাবর্ণ, (বিশেষতঃ রাত্রিতে) অধিক অপরিমাণে মল নির্গত হয়, পিপাসা, এবং অত্যন্ত দৌর্ব্বল্য থাকে তাহা হইলে।

ঔষধ—চায়্‌না, প্রত্যেক বার বিরেচনের পর অর্দ্ধ মাত্রা পরিমাণে দিবেক।

যদ্যপি মল নিঃসরণ কালীন যাতনা না থাকে, কিম্বা পশ্চাদ্ভাগে যাতনা বোধ হয়, রাত্রিতে কিম্বা আহার বা পানের পর, উদর ভঙ্গ হয়, ক্ষুধা না থাকে, কখন বা অতিরিক্ত ক্ষুধা হয়, পেট ফাঁপে, এবং কাম্‌ড়ায়, চক্ষুর দৃষ্টির হ্রাস হয়, আর যদ্যপি মলের সহিত, অপক্ক-ভুক্ত-দ্রব্য নিঃসৃত হয়, তাহা হইলে।

ঔষধ—ফেরম্‌, স্বতন্ত্র বা পূর্ব্বোক্ত ঔষধের সহিত উপর্য্যুপরি রূপে পূর্ব্ববৎ দিবেক।

যদ্যপি মল জলবৎ পিত্ত মিশ্রিত, সবুজ বা পীতবর্ণ বা পিচ্ছিল হয়, এবং পাকস্থলী ভার বোধ হয়, পেট কাম্‌ড়ায় এবং কঠিন বোধ হয়, মুখে তিক্ত আস্বাদন থাকেও পিত্ত বমন হয় তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, অর্দ্ধমাত্রা প্রত্যেক বার বিরেচনের পর।

যদ্যপি ভুক্ত দ্রব্য সুচর্ব্বিত না হওয়াতে এই রোগ উপ-

স্থিত হইয়া থাকে, এবং বমনেচ্ছা, বমন, দুর্ব্বলতা থাকে, ও বদন পাণ্ডুবর্ণ হয়, বিশেষতঃ এই রোগ শিশুর হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ণমাত্রা প্রত্যেক বার বিরেচনের পর।

পূর্ব্বোক্ত ঔষধে কিঞ্চিৎ উপশম বোধ হইলে, যদ্যপি আহারের দোষে অর্থাৎ অধিক পরিমাণে অম্ল, ফল, বা গুরু-পাক দ্রব্য ভোজন করিলে হইয়া থাকে বিশেষতঃ যদ্যপি প্রত্যেক বারের মল, বর্ণে বিভিন্ন হয় তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি জলবৎ পিচ্ছিল, ফোঁপ্‌ড়া বিশিষ্ট পিত্ত মিশ্রিত বা ঈষৎ সবুজবর্ণ, বা রক্ত মিশ্রিত মল নির্গত হয়, এবং বিরে-চন কালীন জ্বালা বোধ হয়, ও হারীষ নির্গত হয়, শীত বোধ, কম্প, শীতল ঘর্ম্ম, দৌর্ব্বল্য থাকে, এবং মলের সহিত অপক্ব-ভুক্ত-দ্রব্য মিশ্রিত থাকে তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-করোসাইবস্, অর্দ্ধমাত্রা পূর্ব্ববৎ।

প্রত্যেক বার অল্প পরিমাণে পিচ্ছিল এবং রক্ত মিশ্রিত মল অত্যন্ত বেগের সহিত নির্গত হয়, অতিশয় দৌর্ব্বল্য থাকে, নাভিস্থলে অত্যন্ত কাম্‌ড়ায়, কোষ্ঠাবরোধ, এবং অতিসার উপর্য্যুপরি হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা, চারি ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

অতিশয় পেট কাম্‌ড়ানির সহিত, যদি হাত পা কাম্‌ড়ায়, এবং পূর্ব্বোক্ত মত অতিসার হয় তাহা হইলে।

ঔষধ—লোসিস্থিস্ পূর্ণমাত্রা প্রত্যেক ঘণ্টায় (যে পর্য্যন্ত পেট কাম্‌ড়ানি থাকে) এক এক বার করিয়া এবং পরেতে তিন ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

আহারের দোষে অর্থাৎ অম্ল, ফল, শীতল পানীয়, ইত্যাদি ব্যবহারে যদি উৎপন্ন হয়, এবং অত্যন্ত পেট কাম্‌ড়ানির সহিত জলবৎ পিচ্ছিল ঈষৎ সবুজ বর্ণ দুর্গন্ধ যুক্ত মল, জ্বালার সহিত নির্গত হয়, অতিশয় পিপাসা দৌর্ব্বল্য ও ক্ষীণতা থাকে, রাত্রিতে বা আহারের পর রোগ বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধমাত্রা প্রত্যেক অর্দ্ধ বা এক ঘণ্টা অন্তর।

এই ঔষধ শিশুর পক্ষে বিশেষ উপকারী।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধের, তিন, চারি, মাত্রা সেবনের পর, কিছু উপশম বোধ না হয়, বিশেষতঃ যদ্যপি, সাময়িক দোষে হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্, পূর্ব্ববৎ স্বতন্ত্র রূপে অথবা পূর্ব্বোক্ত ঔষধের সহিত উপর্য্যুপরি প্রকারে দিবেক।

যদ্যপি এই রোগ ভয় হইতে, বা উত্তাপ কালীন শীত জন্য হয় তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, অর্দ্ধমাত্রা প্রত্যেক বার বিরেচনের পর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি অতিসার বহুকাল স্থায়ী হয়, এবং বিশেষতঃ রাত্রিতে বৃদ্ধি হয়, আরও যদ্যপি, দুগ্ধ অসহ্য হয় তাহা হইলে, এবং যুবকদিগের অর্শঃ থাকিলে, বা শিশুর পক্ষে।

ঔষধ—সল্ফর্, অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধে, আরোগ্য বোধ না হয়, এবং কিঞ্চিৎ উপশম হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগ বহুকাল অবস্থিত হয়, এবং মলের

সহিত, অপক্ব-ভুক্ত-দ্রব্য মিশ্রিত থাকে, তাহা হইলে, এবং যদ্যপি সময়ে সময়ে আপনি বিরেচন হয় তাহা হইলে।

ঔষধ—এসিডম্ ফস্‌ফরিকম্, পূর্ণমাত্রা আট ঘণ্টা অন্তর।

যদ্যপি এই রোগ পুনঃ পুনঃ বিরেচক ঔষধ সেবন জন্য উৎপন্ন হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—হেপার্,এসিডম্-নাইট্রিকম্, কার্বো-বেজিটেবিলিস্, ইহার অন্যতর একটী ঔষধ, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক সপ্তাহ পর্য্যন্ত, সেবন করিয়া পুনর্ব্বার ছয় দিন পরে ঐ রূপ, ক্রমশঃ এই ব্যবস্থানুসারে চালাইবেক। মর্করি সেবনের দোষ জন্য হইলে, এই ঔষধ বিশেষ বিধেয়।

যদ্যপি ম্যাগ্নেশিয়া, (সল্ট) অধিক পরিমাণে ব্যবহার করাতে অতিসার হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি (রুবার্ব) অতিরিক্ত পরিমাণে ব্যবহার করাতে, এই রোগ উৎপন্ন হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, ক্যামোমিলা, কলোসিন্থিস্, নক্স-বমিকা, ইহার অন্যতর একটী ঔষধ উক্ত প্রকারে সেবন করিবেক।

পথ্যব্যবস্থা।

যখন এই রোগের প্রবলতা থাকে, তৎকালে সহজে পরিপাক হয়, এমত পেয় দ্রব্য পথ্য করিবেক, যদ্যপি রোগীর দুগ্ধ সহ্য হয়, তাহা হইলে কিঞ্চিৎ পরিমাণে, দেওয়া যাইতে পারে, সাগুদানা, অরোরুট বা আতপ চাউলের মণ্ড, এবং ব্যবহার্য্য হইলে, মাংসের ক্বাথ এক এক বারে অল্প পরি-

মাণে ব্যবহার করিবেক। রোগের তীব্রতার কিঞ্চিৎ হ্রাস হইলে, জ্বর চিকিৎসার ন্যায় ক্রমশঃ এক বেলা করিয়া অন্ন পথ্য দিবেক, উদ্ভিজ্জ পদার্থ, বিশেষতঃ গোল আলু, প্রভৃতি এক কালীন নিষেধ, কাঁচা ফল বা অম্ল, বা কটুদ্রব্য মাত্র সর্ব্বতো ভাবে বর্জ্জন করিবেক, মাংস, বা মৎস্যের ঝোলের সহিত অন্ন বিধেয়, বায়ু পরিবর্ত্তন করা এরোগের পক্ষে বিশেষ উপকারী।

## আমাশয়।

লক্ষণ—পুনঃ পুনঃ কোষ্ঠের বেগ, প্রত্যেক বার মল ত্যাগ কালীন মোচড়ানি, উদরে যাতনা, অল্প বা অধিক পরিমাণে সন্ধ্যার প্রাক্‌কালে জ্বর বোধ, এবং কেবল আম, বা কেবল রক্ত, অথবা উভয় মিশ্রিত বিরেচন হয়। এই আমাশয় শ্বেত ও রক্ত ভেদেতে দুই প্রকার। অর্থাৎ প্রথমতঃ ক্ষুধা বিহীনতা কোষ্ঠাবরোধ, পেট ফাঁপা, বমনেচ্ছা, ইত্যাদি থাকিয়া পরেতে চর্ম্মের উষ্ণতা, নাড়ীর তীব্রগতি, পেটে বেদনা, এবং বিরেচনের বৃদ্ধি আরম্ভ হয়, পরেতে কেবল আম মাত্র নির্গত হয়, তখন তাহাকে শ্বেত আমাশয় কহে। এবং পরেতে তৎ পরিবর্ত্তে রক্ত নির্গত হয়, তাহাকে রক্তামাশয় কহে। যখন জ্বর বিদ্যমান্ থাকে, তখন পুনঃ পুনঃ বিরেচন হয়। যদ্যপি এই রোগকে উপযুক্ত সময়ে দমন করা না হয়, তাহা হইলে অন্ত্রনালের মধ্যে ঘা হইয়া বা সূক্ষ্মত্বক্ গলিয়া ক্রমশঃ রোগীকে অবসন্ন করে। যদ্যপি যাতনা সকল হঠাৎ নিবৃত্তি হইয়া যায় এবং হস্ত পদাদির অগ্রভাগ শীতল হয়, ও নাড়ী অতি ক্ষীণ হয়, তাহা হইলে অসাধ্য লক্ষণ বিবেচনা করিবেক।

নিদান—ভিজা বা শোঁতা মৃত্তিকাতে শয়ন করা, পোলাও প্রভৃতি নানাবিধ উত্তম খাদ্য অতিরিক্ত পরিমাণে ভোজন করা, অতিরিক্ত পানদোষ, (মদ্য পানাদি) জলীয় ফল, তরবুজ, লেবু, শশা, প্রভৃতি এবং অপক্ব অম্ল ফল, ভক্ষণ করা, কোষ্ঠ-বদ্ধতা বা কৃমি দোষ, অন্যায্যরূপে অর্শঃ দমন করা ইহার কারণ বলা যাইতে পারে।

চিকিৎসা।

যদ্যপি রোগের প্রারম্ভ কালে অতিরিক্ত জ্বর বোধ থাকে, এবং নাড়ী দ্রুত গতি বিশিষ্টা, চর্ম্ম শুষ্ক এবং উষ্ণ থাকে, পেট কামড়ায়, মোচড়ানির সহিত পুনঃ পুনঃ অত্যল্প পরিমাণে নিঃসৃত হয়, এবং ঘাড়ে ও মাথায় বাতের বেদনার ন্যায় বোধ হয়, পিপাসা থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা অবস্থা বিবেচনায় দুই বা চারি ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

অত্যন্ত দুর্ব্বলতা থাকে, কৃষ্ণবর্ণ রক্ত মিলিত দুর্গন্ধ মল নির্গত হয়, তলপেটে অত্যন্ত জ্বালার ন্যায় যাতনা থাকে, প্রস্রাব অবরোধ বা আপনি প্রস্রাব নিঃসরণ হওয়া, মল দ্বারে এবং অভ্যন্তরে জ্বালা করে, জিহ্বা ফাটা, শুষ্ক, ও কৃষ্ণবর্ণ, হিক্কা, অত্যন্ত পিপাসা, পিত্ত বা শ্লেষ্মা বমন, বা উকি, অত্যন্ত দুশ্চিন্তা, এবং অস্থিরতা, প্রলাপ বা বোধ শূন্যতা, পাণ্ডুবর্ণত্ব, নাড়ী অতি ক্ষীণা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, দ্বিগুণ মাত্রা দুই ঘণ্টা অন্তর কিঞ্চিৎ উপশম বোধ হওয়া পর্য্যন্ত, এবং পরেতে ক্রমশঃ অধিক কাল অন্তর দিবেক।

যদ্যপি মুখ রক্তবর্ণ এবং উষ্ণ হয়, রোগ আংশিক বা সম্পূর্ণ প্রবল রূপ ধারণ করে, জিহ্বা ঈষৎ শ্বেতবর্ণ, ও তাহার পার্শ্ব শুষ্কবৎ, পেটের মধ্যে কাম্ড়ানির ন্যায় যাতনা, পুনঃ পুনঃ কোষ্ঠের বেগ, এবং বৃথা উদ্বেগ, অত্যল্প পরিমাণে আমরক্ত নিঃসরণ হওয়া, গুহ্য দ্বারে অত্যন্ত বেগ, অতিশয় পিত্ত বমন, সন্ধ্যাকালে জ্বর বোধ, অতিশয় পিপাসা এবং নিদ্রা শূন্যতা থাকিলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণ মাত্রা পূর্ব্ববৎ।

যদ্যপি উদরের মধ্যে এমত টানিয়া ধরা যাতনা বোধ হয় যে রোগী হেঁট হইয়া থাকিতে বাধ্য হয়, অত্যন্ত অস্থিরতা, পুনঃ পুনঃ বিরেচন, প্রথমতঃ ঈষৎ পীতবর্ণ, পরেতে রক্ত মিশ্রিত জলবৎ আম নির্গত হয়, প্রত্যেক বার বিরেচনের পর যাতনা থাকে না, এবং কিঞ্চিৎ আহার করিবামাত্র পুনর্ব্বার যাতনা উপস্থিত হয়, তলপেটে ভার থাকে, তাহা হইলে।

ঔষধ—কলোসিন্থিস্, পূর্ণমাত্রা রোগের তীব্রাবস্থায় প্রত্যেক ঘণ্টায় এবং পরেতে অবস্থান্তর হইলে ক্রমশঃ অধিক কাল অন্তর দিবেক।

যদ্যপি কেবল রক্ত বা আম মিশ্রিত রক্ত নিঃসারিত হয় ও তাহার সহিত সূক্ষ্ম চর্ম্মের ন্যায় পদার্থ মিশ্রিত থাকে, অধিক পরিমাণে আম এবং অল্প ভাগ রক্ত, বা রক্তের ভাগ অধিক, আমের ভাগ অল্প, কিম্বা কেবল স্বচ্ছ আম নির্গত হয়, তল পেটে টানিয়া ধরে, বেগের সহিত হারীষ নির্গত হয়, এবং শূলবৎ বেদনা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—কুল্চিকম্, পূর্ব্ববৎ

যদ্যপি মূত্র-স্থলীতে বেগ বোধ হয়, পুনঃ পুনঃ প্রস্রাবের বেগ হয়, অত্যল্প মাত্র অতি কষ্টে প্রস্রাব হয়, রক্ত বা আম

মিশ্রিত রক্ত নিঃসরণ কালীন উদরে জ্বালাবৎ যাতনা বোধ হয়, অত্যন্ত প্রবল জ্বর থাকে, মুখ শুষ্ক, পিপাসা, অস্থিরতা ও নাড়ী কঠিনা এবং ক্ষুদ্রা হয় তাহা হইলে।

ঔষধ—ক্যান্থারাইডিস্, পূর্ব্ববৎ।

রক্ত মিশ্রিত আম, বা কেবল আম, পুনঃ পুনঃ অতিশয় বেগের সহিত এক বারে অত্যল্প মাত্র নিঃসৃত হয়, কিম্বা যৎ কালীন শূলবৎ যাতনা নিবারিত হইয়া, কেবল চাপিয়া ধরার ন্যায় যাতনা অবশিষ্ট থাকে, সায়ং কালীন জ্বর বোধ, পিপাসা, মূত্রস্থলী কষিয়া ধরা, তলপেটে টানিয়া ধরা, মানসিক উদ্বেজনা থাকিলে,

ঔষধ—ক্যাপ্‌সিকম্, পূর্ব্ববৎ।

দুর্গন্ধ যুক্ত বিরেচন, অত্যন্ত দৌর্ব্বল্য, আর যদ্যপি গুহ্যদ্বারে মল ত্যাগের পর জ্বালা বোধ হয়, আন্তরিক জ্বালার ন্যায় রোগীর যাতনা থাকে এবং শরীরের উপরে শীতল বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, পূর্ব্ববৎ এবং ইহাতে আরোগ্য বোধ না হইলে, চায়্‌না, উক্ত রূপে দিবেক।

যদ্যপি আহারে নিতান্ত অনিচ্ছা থাকে, বমন, এবং বমনেচ্ছা হয়, কপালে মাথা ধরা বোধ হয়, অত্যন্ত মল ত্যাগের বেগ বোধ হয়, এবং যদ্যপি হস্ত পদাদির, কাম্‌ড়ানি থাকে ও রোগের কিঞ্চিৎ উপশম বোধ হইলে দৌর্ব্বল্য থাকে তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ব্ববৎ।

যদ্যপি পুনঃ পুনঃ রক্ত মিশ্রিত আম, অল্প পরিমাণে নিঃসৃত হয়, কিম্বা ঈষৎ সবুজবর্ণ, দলারক্ত মিশ্রিত হইয়া অত্যন্ত

পেট কাম্ড়ানির সহিত ও অসহ্য বেগের সহিত আম নির্গত অথবা কেবল রক্তস্রাব হয়, আরও যদি অতিশয় দুর্গন্ধ পিত্ত মিশ্রিত আম নিঃসৃত হয়, পাকস্থলীতে কষ্ট বোধ হইয়া পুনঃ পুনঃ বমন হয় এবং পেটের ভিতর অতিরিক্ত রূপে শূলবৎ বেদনা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-করোসাইবস্, পূর্ণমাত্রা অবস্থা বিবেচনায়, এক ঘন্টা অন্তর এবং পরেতে কিঞ্চিৎ উপশম হইলে দুই বা তিন ঘন্টা অন্তর দিবেক।

পেটের ভিতর ছিন্ন করার ন্যায় যাতনা বোধ হয়, মধ্যে মধ্যে কিঞ্চিৎ শান্তি বোধ মাত্র, অত্যন্ত কোষ্ঠের বেগ, জ্বালা, এবং কাঁচা মাংস খণ্ডের ন্যায় রক্ত মিশ্রিত আম নির্গত হয়, কখন কখন নিবিড় সবুজবর্ণ আম, রক্ত মিশ্রিত থাকে, প্রত্যেক বার বিরেচনের পর এবং পূর্ব্বে বেগ থাকে, অথবা বিরেচনের পর অধিক বেগ হয়, নিশ্চেষ্ট থাকিলে কিঞ্চিৎ শান্তি এবং গমনাগমনে বৃদ্ধি বোধ হয় বিশেষতঃ রাত্রিতে বৃদ্ধি হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-সোলিউবিলিস্, পূর্ব্ববৎ।

কঠিন মল খণ্ডের সহিত রক্ত মিশ্রিত হইয়া, পুনঃ পুনঃ অল্প পরিমাণে আম নির্গত হয়, অত্যন্ত কোষ্ঠে বেগ থাকে, নাভিস্থলের চতুষ্পার্শ্বে কাটিয়া ফেলার ন্যায় যাতনা বোধ হয়, অত্যন্ত উত্তাপ, অতিশয় পিপাসা এবং বিরেচনের পর গুহ্যদ্বারের অভ্যন্তরে টানিয়া ধরার ন্যায় যাতনা, প্রস্রাব বন্ধ এবং বৃথা প্রস্রাবের বেগ ও রাত্রি শেষে এবং প্রাতঃকালে রোগের বৃদ্ধি হইলে।

ঔষধ—নক্স-বমিকা, দ্বিগুণমাত্রা অবস্থা বিবেচনায় এক বা দুই ঘন্টা অন্তর এবং হ্রাসাবস্থায় পূর্ণ মাত্রা ঐ রূপে।

পীতবর্ণ আম, রক্ত মিশ্রিত হইয়া তলপেটে যাতনার সহিত পুনঃ পুনঃ অল্প পরিমাণে, নির্গত হয়, নাভিস্থলে জড়াইয়া ধরা এবং ছিন্ন করার ন্যায় যাতনা বোধ হয়, পুনঃ পুনঃ শীত বোধ, এবং রাত্রিতে রোগের বৃদ্ধি হইলে।

ঔষধ—পল্‌সেটিলা, পূর্ণ মাত্রা প্রত্যেক ঘণ্টায় বা দুই ঘণ্টা অন্তর দিবেক।

অত্যন্ত দৌর্ব্বল্য এবং বেগের সহিত রক্ত মিশ্রিত আম, অথবা রক্তের ন্যায় আম কিঞ্চিৎ পরিমাণে, নির্গত হয়, এবং পুনর্ব্বার নির্গত হইবে এমত বোধ হয়, অসাধারণ জ্বর বোধ, রাত্রিতে ঘর্ম্ম ও শরীরে কম্প হইলে।

ঔষধ—পিট্রোলিয়ম্‌, পূর্ণমাত্রা দুই ঘণ্টা অন্তর কিঞ্চিৎ উপশম হইলে তিন বা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি মল দ্বারে অত্যন্ত বেগ থাকে অথচ কিছুই নির্গত হয় না বা কিঞ্চিৎ মাত্র রক্ত মিশ্রিত আম নির্গত হয়, এবং অধিক কাল বেগ দিয়া যৎকিঞ্চিৎ মাত্র আম নির্গত হয়, বা কিছুই নির্গত হয় না, নিয়ত পিপাসা, অতিশয় উত্তাপ, এবং নাড়ীর গতি অসমান থাকিলে।

ঔষধ—এসিডম্‌-নাইট্রিকম্‌, পূর্ণমাত্রা দুই ঘণ্টা অন্তর পূর্ব্ববৎ।

যদ্যপি কেবল রক্ত মাত্র নির্গত হয়, অন্ত্র মধ্যে এবং পাকস্থলীতে নিয়ত ছেদন করার ন্যায় যাতনা বোধ হয়, উদ্গার উঠে, জ্বর বোধ থাকে, মল ত্যাগ কালীন গুহ্যদ্বার জ্বালা করে এবং পরেতে শূলবৎ যাতনা থাকে তাহা হইলে।

ঔষধ—প্লম্‌বম্‌, পূর্ব্ববৎ।

যখন আমাশয় কালীন যন্ত্র কার্য্যের হ্রাস অবস্থা প্রাপ্ত হয়, অর্থাৎ বিকার চিহ্ন লক্ষিত হয়, রোগী অত্যন্ত দুর্ব্বল হয়,

রাত্রিকালে আপনিই (কোন যাতনা ব্যতিরেকে) আম নির্গত হইয়া যায়, প্রস্রাবের অধারণতা, নাসিকা দ্বার দিয়া রক্ত স্রাব, সন্ধ্যাকালে শীত বোধের পর উষ্ণতা, অতিশয় পিপাসা থাকিলে।

ঔষধ—রস্-টক্সিকোডেন্ড্রন্, পূর্ব্ববৎ।

যদ্যপি অন্যান্য ঔষধে কিঞ্চিন্মাত্র উপশম বোধ হইয়া তদবস্থায় থাকে, এবং রোগ প্রাচীনাবস্থা প্রাপ্ত হয়, অত্যন্ত শূলবৎ যাতনা থাকে, অতিরিক্ত বেগের সহিত রক্ত মিশ্রিত আম নির্গত হয়, কিম্বা কেবল আম নির্গত হইবার পূর্ব্বে তল-পেটে ছেদনের যাতনা হয়, বিশেষতঃ যে রোগীর অর্শঃ থাকে তৎপক্ষে।

ঔষধ—সল্ফর্ দশটীক্ষুদ্র বটিকা অৰ্দ্ধ ছটাক জলের সহিত এক কালীন সেবন করিবেক।

যদ্যপি জলবৎ মলের অংশ, আমের সহিত নির্গত হয়, বমন ও অসাধারণ দুর্ব্বলতা, পা কাম্ড়ায়, প্রস্রাব বন্ধ হয়, শীতল ঘর্ম্ম নির্গত হয়, দিন অপেক্ষা রাত্রিতে অধিক বার বিরেচন হয়, এবং প্রত্যেক বার বিরেচনের পর শূলবৎ যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্, অৰ্দ্ধমাত্রা প্রত্যেক ঘণ্টায়, কিঞ্চিৎ উপশম বোধ হইলে ক্রমশঃ অধিক কাল অন্তর দিবেক।

আমাশয় রোগ হঠাৎ অন্যায্য উপায় দ্বারা দমন করা হইলে তাহার।

চিকিৎসা।

যদ্যপি কোন ঔষধ দ্বারা হঠাৎ আমাশয় নিবারিত হইয়া অত্যন্ত যাতনা, নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট, বমনেচ্ছা, উকি, পেট

কষিয়া ধরা, মল এবং মুত্রের অবরোধ, মুখ, জিহ্বা, হস্ত, পদাদির অগ্রভাগ শীতল, শরীরের নানা স্থানে খেঁচনি, ও তাহা বাক্য বা কোন প্রকার ক্রিয়া দ্বারা বৃদ্ধি হয়, এবং যদ্যপি প্রদাহ বিশিষ্ট কোন প্রকার লক্ষণ উপস্থিত থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অৰ্দ্ধমাত্রা দুই ঘণ্টা অন্তর, এবং কিঞ্চিৎ উপশম হইলে তিন বা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি অঙ্গগ্রহ বা শীতল ঘর্ম্ম প্রবল হয় তাহা হইলে।

ঔষধ—কুপ্রম্, অৰ্দ্ধমাত্রা পূর্ব্ববৎ।

যদ্যপি অন্ত্র মধ্যে কোন প্রকার প্রদাহ বিশিষ্ট শূলবৎ যাতনা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ।

যদ্যপি শূলবৎ অত্যন্ত যাতনা থাকিয়া পেট কষিয়া ধরে তাহা হইলে।

ঔষধ—কলোসিন্থিস্, পূর্ব্ববৎ প্রত্যেক ঘণ্টায়।

যদ্যপি হস্ত পদাদির অগ্রভাগ শীতল হয় এবং উকি হয় ও না হয়, অথবা শীতল নিঃশ্বাস বহে তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, অৰ্দ্ধমাত্রা অৰ্দ্ধ ঘণ্টা অন্তর দিবেক।

পথ্যব্যবস্থা।

যবের ক্বাথ বা যবের মণ্ড এবং সহজে পরিপাক হয় এমত দ্রব্য ব্যবস্থা করিবেক, বিশেষতঃ অত্যন্ত দুর্ব্বলাবস্থায় মাংসের কাথ এক এক বারে অল্প পরিমাণে দিবেক। এতদ্ভিন্ন উদ্ভিজ্জ ফল মুলাদি, কষ্টেতে পরিপাক হয়, এমত দ্রব্য, অম্ল, শাক প্রভৃতি এবং মাদক দ্রব্যাদি এক কালীন বর্জ্জন করিবেক। এই

রোগ শিশুর হইলে পেটের উপরে এক খানি অল্প পরিসর ফ্লানেল জড়াইয়া দিবেক।

---

ভেদ বমি অর্থাৎ ওলাউঠা।

লক্ষণ—বমনেচ্ছা, বমন, তণ্ডুল ধোওয়া জলের ন্যায় বিরেচন। প্রথমতঃ হঠাৎ বমনেচ্ছা, পেট কষিয়া ধরা আরম্ভ হইয়া পরেতে অতিসার এবং বমন আরম্ভ হয়, ক্রমশঃ শরীর, বিশেষতঃ হস্ত পদাদির অগ্রভাগ, শীতল হয়, ঘনশ্বাস, অত্যন্ত তৃষ্ণা, পা কাম্‌ড়ান এবং কখন কখন হাতও কাম্‌ড়ায়, উদরের মাংসপেশী টানিয়া ধরা, চক্ষুঃ বসিয়া যায়, নাড়ী ক্ষীণা, কখন কখন কদাচিৎ বোধ হয়, পাতলা জলবৎ দুর্গন্ধ বা পিত্ত বিশিষ্ট বিরেচন, কৃষ্ণবর্ণ পিত্ত বমন, অস্থিরতা ইত্যাদি।

নিদান—ক্রিমি, অখাদ্য, অপরিপাচ্য দ্রব্য, ফল, বা অপক্ব উদ্ভিজ্জ দ্রব্য ভক্ষণ, সময়ের পরিবর্ত্তন, জলীয় প্রদেশে বাস বা জলীয় সময়, হঠাৎ শীতল-স্পর্শ দ্বারা ঘর্ম্মের অবরোধ, অতিরিক্ত পরিশ্রম, এবং অতিরিক্ত শ্রান্তি, অত্যন্ত উত্তাপিত সময়ে অতি শীতল পানীয় দ্রব্য ব্যবহার, এবং বালকের দন্ত উঠিবার সময়, বা স্ত্রীলোকের গর্ভ সময়ের জন্য ও হইয়া থাকে।

---

আতিসারিক ভেদ।

লক্ষণ—প্রথমতঃ অপক্ব-ভুক্ত-দ্রব্য, নির্গত হয়, কিঞ্চিৎ পরে হরিদ্রাক্ত কটাশিয়া বর্ণ, বা জলবৎ ভেদ হয়, এবং অল্প ঘটিকা বা কিয়দ্দিবস পরে, যব বা চাউলের ক্বাথের ন্যায় নির্গত হয়, চরণে দুর্ব্বলতা বোধ, মোচ্‌ড়ানি, জিহ্বা পরিষ্কৃত, বা

ঈষৎ আচ্ছাদিত, এবং কখন কখন, এমত আঠাল বোধ হয় যে তাহার উপর অঙ্গুলি দিলে বদ্ধ হয়, প্রত্যেক বার, ভেদের পূর্ব্বে, পেট ডাকিয়া এবং চালিত হইয়া ভেদ হয়, সেই ডাক কখন কখন, বায়ু নিঃসরণের শব্দের ন্যায়, বা কখন কখন জলের গতির শব্দের ন্যায় বোধ হয়, রোগীর মুখ নীলবর্ণ দেখায়। হস্ত, জিহ্বা শীতল স্পর্শ হয়, শিরার বল হ্রাস হয়, এবং নাড়ী দুর্ব্বল হয়, আরও কিয়ৎ কাল পর্য্যন্ত চিকিৎসিত না হইলে পরেতে বমি হয়, এবং অন্যান্য লক্ষণ সকল বৃদ্ধি হইয়া ক্রমশঃ বিকার প্রাপ্ত হইয়া মৃত্যু হয়।

### আতিসারিক ভেদের চিকিৎসা।

প্রথমতঃ পরিষ্কৃত কর্পূরের আরক পাঁচ ফোটা করিয়া অর্দ্ধতোলা পরিমাণ চিনির সহিত প্রত্যেক বার ভেদের পর এক এক বার (তিন বা চারি মাত্রা, পর্য্যন্ত) দিবেক এবং রোগীকে কম্বল প্রভৃতি মোটা পশমের বস্ত্র দ্বারা আবৃত করিয়া রাখিবেক। যদ্যপি জ্বর আসিয়া ঘর্ম্ম হয়, শীঘ্র আরোগ্য হইবে।

আর যদ্যপি উক্ত প্রকারে শীঘ্র উপশম বোধ না হয়, জিহ্বার উপর আঠার ন্যায় বোধ হয়, এবং বাহুর ঊর্দ্ধ বা অধঃ বা কক্ষায়, বা হস্তে খেঁচনি আরম্ভ হয় তাহা হইলে।

ঔষধ—এসিডম্-ফস্ফরিকম্, ৩০ পূর্ণ মাত্রা প্রত্যেক বার বমন বা বিরেচনের পর দিবে।

ভেদ বা বমনের পর।

যদ্যপি ভেদ কালীন, বমনেচ্ছা, এবং শূলবৎ যাতনা থাকে, এবং জিহ্বার উপর, শ্বেত বা কটাবর্ণ হয় তাহা হইলে।

ঔষধ—ফস্ফরস্, পূর্ব্ববৎ।

যদ্যপি জিহ্বার উপর, হরিদ্রাবর্ণ হয়, এবং কষ্টের সহিত অতিসার হয়, তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্, ১২ পূর্ণমাত্রা প্রত্যেক বার ভেদের পর, এক এক বার করিয়া দিবেক।

উক্ত সমস্ত ঔষধ, রোগের তীব্রতা সময়ে, উক্ত প্রকারে, দিবেক এবং কিঞ্চিৎ সাম্য হইলে, দ্বিতীয় বার বমন বা বিরেচনের পর দিবেক।

রসাশ্রিত ভেদ।

লক্ষণ—এই প্রকার ভেদে, পুনঃ পুনঃ বা নিয়তই, বমন হয়, এবং অন্যান্য, প্রকার ভেদের লক্ষণ ও থাকে, প্রথমতঃ পাকস্থলীর মধ্যে যে ভুক্ত দ্রব্য বা পীত দ্রব্য থাকে, তাহা উঠিয়া পড়ে, উঠিবার পূর্ব্বে, উকি না হইয়া এক কালীন হঠাৎ ঝোঁকের সহিত উঠে, কখন কখন বমনের পূর্ব্বে বমনেচ্ছা হয়, রোগ আরম্ভ কালীন প্রায় অতিসার থাকে না, অথবা এক কি দুই বার ভেদ হয়, ও প্রস্রাবের অল্পতা হয়, এই প্রকার ভেদ প্রায়, অতিশয় ভয়ানক হয় না, উদ্ভিজ্জ দ্রব্য বা গুরুপাক দ্রব্য, ভোজন জন্য পেট ফাঁপিয়া ইহা উপস্থিত হয়।

### রসাশ্রিত ভেদের চিকিৎসা।

**এই রোগ প্রথমতঃ আরম্ভ হইলে।**

ঔষধ—কর্পূরের আরক, এক ফোটা করিয়া, কিঞ্চিৎ পরিষ্কৃত চিনির সহিত পাঁচ মিনিট্ অন্তর দিবেক।

**যদ্যপি শীঘ্র উপশম বোধ না হয়, তাহা হইলে।**

ঔষধ—বেরাট্রম্, ১২ পূর্ণমাত্রা প্রত্যেক বার বমনের পর দিবেক এবং পরেতে, আবশ্যক হইলে, (ইপিক্যাকুয়ানা) ঐ মতে দিবেক।

**যদ্যপি উক্ত দুই ঔষধ প্রয়োগের পর, বমন বন্ধ হইয়া অন্যান্য লক্ষণ সকল বিদ্যমান্ থাকে, এবং পাকস্থলীতে ভার বোধ, ও অন্ত্র মধ্যে এবং মস্তকে যাতনা থাকে, তাহা হইলে।**

ঔষধ—নক্স-বমিকা, ৩০ উক্ত প্রকারে দিবেক।

**যদ্যপি এই রোগ রাগ হইতে উৎপন্ন হয় তাহা হইলে।**

ঔষধ—ক্যামোমিলা, ১২ ঐ রূপে।

**পূর্ব্বোক্ত ঔষধ সকল প্রয়োগের পরেতেও যদি আরোগ্য বোধ না হয়, তাহা হইলে পুনর্ব্বার (বেরাট্রম্ বা লক্ষণানুসারে অন্যান্য ঔষধ দিবেক।)**

### অঙ্গগ্রহ বিশিষ্ট ভেদ।

লক্ষণ—এই ভেদঅঙ্গ গ্রহ, বা খেঁচনি দ্বারা লক্ষিত হয়, তাহার বিশেষ লক্ষণ এই যে হস্তের এবং চরণের অঙ্গুলিতে, খেঁচনি, বা খিল ধরে, পা কাম্ড়ায়, চরণে এবং হস্তের মাংসপেশী সকল টানিতে থাকে, এবং ঐ রূপ খেঁচনি, বাহুতে, উরুদেশে, এবং কখন কখন কেবল বক্ষঃস্থলে, ঘাড়ে চোয়ালে, হয়, এই লক্ষণ উপস্থিত হওয়ার পূর্ব্বে বমন হয়, সাধারণতঃ

অতিসার বা বমন কিছুমাত্র থাকে না, পেট কঠিন হইয়া ফুলিয়া উঠে, দন্ত চাপিয়া থাকে, ও কড়্ মড়্ করে, শ্বাস রোধ হওয়ার উপক্রম হয়, অতি কষ্টে গিলিতে পারে, এবং এই সকল লক্ষণ হঠাৎ অন্তর্হিত হয় তৎকালে, রোগী কিঞ্চিৎ উপশম বোধ করে কিন্তু পুনর্ব্বার পূর্ব্ববৎ আসিয়া উপস্থিত হয়।

---

চিকিৎসা।

প্রথমতঃ কর্পূরের আরক পূর্ব্বের ন্যায় কিঞ্চিৎ চিনির সহিত এক ফোটা করিয়া পাঁচ মিনিট্ অন্তর দিবেক, অথবা তীব্র হইলে দুই ফোটা করিয়া দুই বা তিন মিনিট্ অন্তর, উক্ত ঔষধ দ্বারা অঙ্গ গ্রহ নিবারণের পর পুনর্ব্বার না হয়, অথবা প্রথমতঃ নিবারণ জন্য।

ঔষধ—কুপ্রম্, পূর্ণমাত্রা অর্দ্ধ বা এক ঘণ্টা অন্তর দিবেক, আবশ্যক হইলে (বেরাট্রম্,) ১২ ঐ রূপে দিবেক।

শুষ্ক ভেদ।

লক্ষণ—এই প্রকার রোগে বমন বা অতিসার কিছুই থাকে না, শরীরের বলের সামান্যতঃ হ্রাস না করিয়া ইহার প্রথম উদ্যমে, শরীরের কোন স্থান বিশেষে, অঙ্গুলির অগ্র ভাগে কৃষ্ণবর্ণ লক্ষিত হয় এই রোগের প্রবলাবস্থা উপস্থিত হইলে হঠাৎ শরীরের শক্তি নাশ হইয়া যায়, প্রস্রাব বদ্ধ হয়, জিহ্বা নীল বা ঈষৎ কৃষ্ণবর্ণ হয়, চক্ষুঃ, শিবনেত্রবৎ অর্দ্ধ নিমীলিত হইয়া, স্থির হইয়া থাকে, সমুদয় শরীর শীতল, আঠাল, ঘর্ম্মে আবৃত হয়, জ্বর এবং নাড়ী, বোধ থাকে না।

চিকিৎসা।

অন্যান্য প্রকারের ন্যায় এ প্রকারেও প্রথমতঃ

ঔষধ—কর্পূরের আরক দিবেক কিন্তু ইহা এক বা দুই ফোটা করিয়া প্রত্যেক বার পাঁচ মিনিট্ অন্তর দেওয়া কর্ত্তব্য এবং পরেতে ঔষধ বেরাট্রম্, অর্দ্ধ বা এক বা দেড় ঘণ্টা অন্তর পূর্ণমাত্রায় দিবেক।

যদ্যপি অঙ্গ গ্রহ এবং বমন সম্পূর্ণরূপে নিবারিত থাকিয়া, রোগী শীতল, নীলবর্ণ, ও নাড়ী শূন্য হইয়া থাকে, অর্থাৎ ঘোরতর বিকারগ্রস্ত হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—কার্বো-বেজিটেবিলিস্, পূর্ণ মাত্রায় পূর্ব্ব রূপে দিবেক।

এই ঔষধ প্রয়োগে যদ্যপি নাড়ী বোধ হয়, এবং পুনর্ব্বার অঙ্গগ্রহ, বমন, বা ভেদ আরম্ভ হয়, তাহা হইলেপরেতে লক্ষণানুসারে বেরাট্রম্, কুপ্রম্, বা অন্যতর ঔষধ দিবেক।

প্রখর ভেদ।

লক্ষণ—এই প্রকারে পূর্ব্বোক্ত প্রকার সকলের চিহ্নিত লক্ষণ উপস্থিত হয়, এবং নিবারিত না হইলে, ঘোরতর বিকার গ্রস্ত হইয়া মৃত্যু উপস্থিত হয়। এই রোগে রোগী মস্তকে ভার বোধ করে, বা মূর্চ্ছিত হয়, বক্ষঃস্থলে ক্লেশ থাকে হস্ত পদাদি বল হীন হইয়া যায়, এবং পরেতে শরীরের উত্তাপ, নাড়ী ক্ষীণা ও বেগবতী হয়, বমনেচ্ছা উকি বা বমন হয়, জলবৎ বা পিত্ত ভেদ হয়, প্রস্রাব অবরোধ, জিহ্বা শীতল, স্বরের বিকৃতি, বদন হরিদ্রাক্তবর্ণ, চক্ষুর চতুষ্পার্শ্ব নীলবর্ণ রেখার দ্বারা ঘেরা, শক্তিহীনতা, অঙ্গগ্রহ, প্রথমতঃ চরণে পরে হস্তে, এবং ক্রমশঃ বাহু ও উরুতে বোধ হয়, চরণাদি

শীতল হয়, চক্ষুঃ বসিয়া যায়, পরেতে অতিসার ও অঙ্গগ্রহাদি কিছুই থাকে না, ঘোরতর বিকার প্রাপ্ত হয়, শীতল ঘর্ম্ম হয়, নাড়ী বসিয়া যাওয়া ইত্যাদি হইয়া থাকে।

চিকিৎসা।

যদি রোগী বলবান্ হয়, তাহা হইলে, প্রথমতঃ।

ঔষধ—বেরাট্রম্, ১২ পূর্ণ মাত্রা পূর্ব্ব প্রকারে তিন বার দিয়া বেরাট্রম্, ৩০ ঐ রূপে দিবেক।

যদ্যপি এই প্রকার বা অন্য প্রকার ভেদ রোগে অন্ত্র মধ্যে অত্যন্ত জ্বালা ও শূলবৎ বেদনা, অতিশয় দৌর্ব্বল্য, বা অস্থিরতা থাকে তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, উক্ত রূপে উক্ত প্রকারে সময়ান্তরে দিবেক।

আন্ত্রিক রসাশ্রিত ভেদ রোগ।

লক্ষণ—এই রোগে প্রথমতঃ ভুক্ত-দ্রব্য বমন হয়, এবং মল নিঃসারিত হয়, পরেতে ক্রমশঃ পাতলা হইয়া জলবৎ ও শেষে চাউল ধোওয়া জলের ন্যায় নির্গত হয়, যদ্যপিও এই প্রকারে ঊর্দ্ধ বমন, এবং অধো-নিঃসারণ বিশেষ লক্ষণ, কিন্তু পরেতে অঙ্গগ্রহ, শরীর, অতিশয় শীতল, নীলবর্ণত্ব, নাড়ী হীন হইয়া সম্পূর্ণ বিকার প্রাপ্ত্যনন্তর অত্যল্প সময়ের মধ্যে প্রাণ বিয়োগ হয়।

---

## চিকিৎসা।

এই প্রকারের প্রথমে, কর্পূরের আরক, এক ফোটা করিয়া পাঁচ মিনিট্ অন্তর দিলে প্রায় আরোগ্য হয়।

যদ্যপি অতিরিক্ত পরিমাণে জলবৎ ভেদ হয় তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্ ১ঃ প্রথমতঃ পূর্ণমাত্রা তিন চারি বার এক ঘণ্টা অন্তর দিয়া পরেতে বেরাট্রম্ ৩০ ঐরূপে দিবেক।

## আমাশয়াশ্রিত ভেদ রোগ।

লক্ষণ—এই প্রকারে প্রথমতঃ তলপেটে বেদনার সহিত ভেদ আরম্ভ হয়, অধিক পরিমাণে জলবৎ বিরেচন, পরেতে তণ্ডুল ধৌত জলের ন্যায় হইয়া থাকে, কিছু কাল পরে, পরিমাণে অল্প হয় এবং ভেদের সহিত আম মিশ্রিত হইয়া নির্গত হয়, পরেতে তাহা রক্ত যুক্ত হয়, এই রোগ যদি কিছু দিন স্থায়ী হয়, তাহা হইলে, তণ্ডুল ধৌত জলের পরিবর্ত্তে রক্ত মিশ্রিত আম বা কেবল রক্ত নির্গত হয়, ইহার দ্বিতীয়াবস্থায় বা রোগ উপস্থিত হইবার পূর্ব্বে পা কাম্ড়ানি থাকে।

## চিকিৎসা।

এই রোগে বিশেষতঃ বালকের ভেদ হইলে, কদাচই কর্পূরের আরক ব্যবস্থা করিবেক না, যদি কর্ত্তব্য হয় তাহা হইলে এক ফোটার চতুর্থাংশ মাত্র পোনের মিনিট্ বা অর্দ্ধ ঘণ্টা অন্তর ব্যবস্থা করিবেক।

পরেতে বেরাট্রম্, ১২ বা ৩০ পূর্ণমাত্রা প্রত্যেক বার ভেদের পর এক এক বার করিয়া দিয়া ক্রমশঃ ভেদের অল্পতা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-বাইবস্, ১২ প্রথমতঃ পূর্ণমাত্রায় এক বা দুই ঘণ্টা অন্তর দিয়া পরেতে মর্কিউরিয়স্-বাইবস্, ৩০ ঐ রূপে দিবেক, পরেতে আম চিহ্ন দূর হইলে। ঔষধ সল্ফর্. ৩০ ঐ রূপ।

যদ্যপি তৎকালে প্রদাহ বিশিষ্ট জ্বর বিদ্যমান্ থাকে তাহা হইলে উক্ত ঔষধ দেওয়ার পূর্ব্বে দুই তিন মাত্রা একোনাইট্ দিবেক।

ভেদ রোগের অবস্থান্তরের বিশেষ চিকিৎসা।

এই রোগে চারি অবস্থা ঘটিয়া থাকে প্রথমত: আক্রমণ, দ্বিতীয়তঃ সম্পূর্ণ প্রকাশ, তৃতীয়তঃ বিকার, চতুর্থতঃ প্রতিকৃতি।

প্রথমাবস্থায় অর্থাৎ যে সময়ে জলবৎ ঈষৎ শ্বেতবর্ণ ভেদ হয়, কিন্তু তাহা অধিক পরিমাণে হয় না, কখন কখন বমনেচ্ছা থাকে, পাত্লা মল সংযুক্ত বিরেচন হয়, কিম্বা অল্প পরিমাণে অতিসার বা দুই এক বার বমন হয়, তৎকালে, প্রধান ঔষধ কর্পূরের আরক, ফস্ফরস্, এসিডম্-ফস্ফরিকম্, এবং বেরাট্রম্।

দ্বিতীয় অবস্থায় যখন পুনঃ পুনঃ অধিক পরিমাণে চাউল ধোওয়া জলের ন্যায় ভেদ হয়, কিম্বা ঐ প্রকার বমন হয়, বা হস্ত পদাদিতে খেঁচনি থাকে বা জিহ্বা শীতল বা শরীরের কোন কোন অংশ কৃষ্ণবর্ণ হয়, অথবা চক্ষুর চতুর্দ্দিকে নীলবর্ণ হয়, বমন অথবা উদরে মোচ্ড়ানি এবং জলবৎ ভেদ হয়, অথবা

বমন ও বিরেচন তুল্যতারূপে থাকে জলবৎ ভেদ হয়, আমের সহিত রক্ত মিশ্রিত থাকে, এবং এই অবস্থার শেষে আরোগ্য বা বিকার প্রাপ্ত হয়, এমত সময়ে প্রধান ঔষধ কর্পূরের আরক বেরাট্রম্, কুপ্রম, ফস্-ফরস্, এসিডম্—ফস্ফরিকম্ এবং আর্সেনিকম্।

তৃতীয় অবস্থায় নাড়ী বোধ হয় না, চর্ম্ম, শীতল, নীলবর্ণ এবং জড় জড় হয়, স্বর বসিয়া যায়, প্রস্রাব এবং অন্যান্য মলাদি এক কালীন বদ্ধ, চক্ষুঃ, বসিয়া যাওয়া ও উপরে তোলা, অথবা স্থির হইয়া এক দৃষ্টে থাকা, এই অবস্থা দুই ঘণ্টা হইতে দুই দিবস পর্য্যন্ত থাকে, ইহার পরিশেষে মৃত্যু বা আরোগ্য বা কোন প্রকার প্রদাহ বিশিষ্ট বা অন্যতর রোগ উৎপন্ন হয়, যদ্যপি এই অবস্থার পর কিঞ্চিৎ নাড়ীর বোধ, উষ্ণতা এবং বমন ও বিরেচন পুনর্ব্বার আরম্ভ হয় তাহা হইলে শুভ চিহ্ন জানা যায়, কিন্তু ইহার পরেও পুনর্ব্বার মৃত্যুর আশঙ্কা হইতে পারে, এই অবস্থার প্রধান ঔষধ, কুপ্রম্, আর্সেনিকম্, কার্বো-বেজিটেবিলিস্, এবং সিকেল্। আর যদ্যপি বিকারকাল কেবল আংশিক মাত্র হয়, অর্থাৎ বিকারের চিহ্নের পর পুনর্ব্বার ভেদ বমনাদি আরম্ভ হয়, তৎকালে ঔষধ, কর্পূরের আরক এবং বেরাট্রম্, এই সকল ঔষধ ব্যবহারের পক্ষে ওলা-উঠার চিকিৎসা বিষয়ে যেরূপ মাত্রা এবং সময় পূর্ব্বে কথিত হইয়াছে তদনুসারে দিতে হইবেক।

চতুর্থ অবস্থায় প্রদাহ বা জ্বর উপস্থিত হয়, এই সময়ে সদৃশ-ব্যবস্থানুসারে চিকিৎসিত হইলে, অন্য কোন উপসর্গ থাকে না, কেবল কখন কখন প্রস্রাব বদ্ধ থাকে; এই কালে দ্বিতীয় অবস্থার ন্যায় লক্ষণ সকল উপস্থিত হইলে সেই অবস্থার ঔষধ

সকলের দ্বারা চিকিৎসা করিতে হইবেক, আর যদ্যপি প্রস্রাব করিতে অত্যন্ত কষ্ট হয়, তাহা হইলে ঔষধ ক্যান্থ্যারিস্ ৩০ পূর্ণমাত্রায় এক বা দুই ঘণ্টা অন্তর দিবেক।

জ্বর থাকা অবস্থায় বা আন্তরিক অন্য কোন প্রকার প্রদাহের অবস্থায়, ঔষধ, একোনাইট্, এক ঘণ্টা অন্তর পূর্ণমাত্রায় দিয়া পরেতে উপস্থিত লক্ষণানুসারে ঔষধ ব্যবস্থা করিবেক।

| | |
|---|---|
| যদ্যপি মস্তিষ্ক আক্রান্ত হইয়া থাকে তাহা হইলে ... | বেলাডোনা। |
| ফুস্-ফুস্ যন্ত্র আক্রান্ত হইলে ... | ব্রায়োনিয়া, এবং অবস্থা বিবেচনায় রস্-রেডিক্যান্স। |
| পাকস্থলী অথবা আন্ত্রিক যন্ত্র আক্রান্ত হইলে ... | নক্স-বমিকা, এবং ব্রায়োনিয়া। |
| মূত্রস্থলী আক্রান্ত হইলে ... | ক্যান্থ্যারিস্, আর ইহা অন্ত্রের শেষ ভাগে খেঁচনি, এবং জ্বালা থাকিলেও ব্যবহার করা যায়। |
| চতুর্থ অবস্থায় প্রধান ঔষধ সর্ব্বোৎকৃষ্ট ... .. | রস্-রেডিক্যান্স। |
| যদি অত্যন্ত দৌর্ব্বল্য থাকে, তাহা হইলে ... .. | চায়্না। |

সর্ব্বতোভাবে রোগীকে আরোগ্য করিতে শেষ ঔষধ সল্ফর্ পূর্ণমাত্রা দীর্ঘ কাল অর্থাৎ আট বা বার ঘণ্টা অন্তর এক এক বার করিয়া প্রত্যহ সেবন করিবেক।

# ভেদ রোগের লক্ষণানুসারে চিকিৎসা।

## প্রস্রাব।

| | |
|---|---|
| প্রস্রাব একক্কালীন বদ্ধ হইলে ... | কর্পূরের আরক, ক্যান্থ্যারিস্, বেরাট্রম্। |
| প্রস্রাব বদ্ধ হইয়া বৃথা বেগ থাকিলে ... | ক্যান্থ্যারিস্। |

প্রস্রাব অল্প পরিমাণে হইলে... { কার্বো-বেজিটেবিলিস্, কুপ্রম্, সিকেল্।

প্রস্রাবের অল্পতা হইলে ... কুপ্রম্, বেরাট্রম্।

## স্বর।

স্বর কর্কশ হইলে ... কার্বো-বেজিটেবিলিস্, কুপ্রম্, বেরাট্রম্।

সম্পূর্ণ স্বর বদ্ধ হইলে ... কার্বো-বেজিটেবিলিস্, কুপ্রম্।

## বক্ষঃস্থল।

বক্ষঃস্থলে যাতনা থাকিলে ... আর্সেনিকম্, বেরাট্রম্।

নিঃশ্বাস শীতল বহিলে ... কার্বো-বেজিটেবিলিস্, আর্সেনিকম্।

বক্ষঃস্থল চাপিয়া থাকিলে ... কুপ্রম্, এবং বেরাট্রম্।

বক্ষঃস্থলে কাম্‌ড়ানী থাকিলে ... { সাইকিউটা, কুপ্রম্, সিকেল্, বেরাট্রম্।

বক্ষঃস্থলের মাংসপেশিতে খেঁচনি থাকিয়া নিয়ত বমন হয় ও চক্ষুঃ উপরে তোলা থাকে। .. } কর্পূরের আরক, সাইকিউটা, বেরাট্রম্।

নিঃশ্বাস প্রশ্বাসের কষ্ট বোধ হইলে .. { কার্বো-বেজিটেবিলিস্, কুপ্রম্, আর্সেনিকম্।

## খেচনি বা খিল লাগা।

যদি বাহুতে খেঁচনি থাকে .. .. এসিডম্-ফস্‌ফরিকম্, সিকেল্।

হস্তে হইলে ... ... .. .. এসিডম্-ফস্‌ফরিকম্, সিকেল্

জঙ্ঘায় হইলে .. .. ... এসিডম্-ফস্‌ফরিকম্।

অঙ্গুলিতে হইলে .. .. .. সিকেল্, বেরাট্রম্, আর্ণিকা।
চরণ শীতল হইলে ... .. ..একোনাইট্, ফস্ফরস্, বেরাট্রম্‌।
উরুদেশে হইলে .. .. .. কর্পূরের আরক, বেরাট্রম্।
মাজায় হইলে .. .. .. .. কলোসিন্থ, ফস্ফরস্।
পায়ের ডিমে হইলে ... .. কর্পূরের আরক, কুপ্রম্, বেরাট্রম।
যদি তাহার সহিত পাকস্থলীতে জ্বালা থাকে ... ... } আর্সেনিকম্, ফস্ফরস্, কর্পূরের আরক।
পায়ের পাতায় থাকিলে ... .. কর্পূরের আরক, সল্ফর্।
গুল্‌ফে থাকিলে .. .. .. .. কাল্কেরিয়া, সল্ফর্।
পায়ের অঙ্গুলিতে থাকিলে .. সিকেল্, সল্ফর্, ক্যাল্কেরিয়া।

## নাড়ী।

যদ্যপি নাড়ী ক্ষীণা ও বেগবতী হয় { কার্বো-বেজিটেবিলিস্, নক্স-বমিকা, রস্-রেডিক্যান্স।
নাড়ী ক্ষীণা এবং মৃদু হয় .. .. .. কর্পূরের আরক, বেরাট্রম।
নাড়ী কদাচিৎ পাওয়া যায় { রস্-রেডিক্যোন্স, বেরাট্রম্, সিকেল্, এসিডম্-ফস্ফরিকম্।

## নানাবিধ মিশ্র লক্ষণানুযায়ী চিকিৎসা।

আন্তরিক জ্বালা, শিরো-লুণ্ঠন, মৃত্যুর আশঙ্কা থাকিলে ... ... ... } আর্সেনিকম্।
পক্বাশয়ে ও তলপেটে জ্বালা ... আর্সেনিকম্, কর্পূরের আরক।
মস্তিষ্ক এবং তলপেটের পীড়া ... বেলাডোনা।
বিকার কালীন অতিসারাদি কিছুই থাকে না .. } আর্সেনিকম্, কার্বো-বেজিটেবিলিস্, কুপ্রম্।

ভেদ না হইতেই প্রথমে বিকার ... কর্পূরের আরক বেরাট্রম্ ।
সামান্যতঃ সর্ব্বত্র খেঁচনি ... কর্পূরের আরক, কুপ্রম্, বেরাট্রম্

পথ্য ব্যবস্থা।

এই রোগ অতি ভয়ানক, অতএব ইহার প্রবলতা সময়ে কেবল অর্দ্ধ তোলা পরিমাণে এক এক বারে শীতল জল মাত্র দিবেক, এবং পরেতে রোগের কিঞ্চিৎ উপশম হইলে, যবের ক্বাথ বা আতপ চাউলের ক্বাথ, উপযুক্ত বোধ হইলে, বল রক্ষার জন্য তাহাতে মাংসের ক্বাথ মিশ্রিত করিয়া পথ্য দিবেক। কোন প্রকারে খাদ্য দ্রব্য দ্বারা পাকস্থলীকে ভারাক্রান্ত করিবে না, রোগের বিরতি হইলে উত্তম সুপক্ব অন্ন কেবল মৎস্যের ঝোলের সহিত মিশ্রিত করিয়া ক্রমশঃ পথ্য দিবেক। পরেতে ক্রমে ক্রমে আহারের পরিমাণ বৃদ্ধি করিয়া দিবেক, অর্থাৎ ক্রমশঃ দেশীয় প্রচলিত ব্যবহার অনুসারে প্রস্তুত তরকারি আদি ব্যবস্থা করিবেক। উত্তম রূপে আরোগ্য হওয়ার পরে অন্ততঃ আট দশ দিন অপেক্ষা করিয়া কাঁচা ডাল ব্যবহার করিবেক, দাইলের আবশ্যক হইলে প্রথমতঃ মসূর, অরহর, বা মাস-কলাইয়ের পরিষ্কৃত কাঁচা দাইল ব্যবহার করিবেক। এই পীড়াতে কোন প্রকারে বাহ্যিক কর্পূরাদি ব্যবহার করিবেক না, অর্থাৎ কর্পূরের সহিত অন্য দ্রব্য মিশ্রিত করিয়া কোন মতেই অঙ্গের কোন স্থানে প্রয়োগ করা বিধেয় নহে।

## ভেদবমির পরেতে যে উপসর্গ উপস্থিত হয় তাহার ব্যবস্থা ও চিকিৎসা

যদ্যপি, ভেদ বমন উপশম হওয়ার পর, উদর মধ্যে, ফাঁপিয়া মোড়া দেয়, শূলবৎ যাতনা থাকে, এবং অতিসার বিদ্যমান্ থাকে, তাহা হইলে।

ঔষধ—কার্বো-বেজিটেবিলস্, পূর্ণমাত্রা একথা দুই ঘণ্টা অন্তর, এবং পরেতে কিছু উপশম বোধ হইলে, ছয় বা আট ঘণ্টা অন্তর।

রোগের প্রখর অবস্থার কিঞ্চিৎ লাঘব হইলে, যদ্যপি জলবৎ বিরেচন হয়, এবং অন্ত্র মধ্যে যাতনা বোধ হয়, নাভি স্থলে ভার বোধ হয়, পেট ডাকে, এবং জল পান করার কিঞ্চিৎ পরে বমনের উদ্রেক হয়, তাহা হইলে।

ঔষধ—ফস্ফরস্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি জিহ্বা আঠাল থাকে, এবং মুখ বিবর্ণ হয়, ও জলবৎ বা আঠাল মল নির্গত হয়, অথবা তাহার বর্ণ ঈষৎ সবুজ হয়, এবং প্রস্রাব সমভাবে না হয় তাহা হইলে।

ঔষধ—এসিডম্-ফস্ফরিকম, অর্দ্ধমাত্রা দুই ঘণ্টা অন্তর।

ভুক্ত-দ্রব্য-প্রবাহ-প্রণালী মধ্যে যদি দুর্ব্বলতা থাকে, এবং নিয়ত তরল মল অথবা যাহাদিগের অর্শঃ, বা কোন প্রকার চর্ম্ম রোগ থাকে, এমত অবস্থায় সর্ব্বতোভাবে আরোগ্য করিবার নিমিত্ত।

ঔষধ—সল্ফর্, পূর্ণমাত্রা প্রথমতঃ ছয় ঘণ্টা অন্তর, এবং কিছু উপশম হইলে পরেতে দ্বিগুণমাত্রা, প্রত্যহ প্রাতঃকালে দিবেক।

যদ্যপি মূত্র স্থলীতে, অত্যন্ত জ্বালা থাকে, এবং বেগের সহিত অত্যল্প পরিমাণে পাতলা মল বিরেচিত হয় তাহা হইলে।

ঔষধ—ক্যান্থারাইডিস্, পূর্ণমাত্রা দুই ঘণ্টা অন্তর।

যদ্যপি বিকার লক্ষণ বোধ হয় এবং প্রলাপাদি থাকে তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সি কোডেন্ড্রন্, এবং ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা দুই ঘন্টা অন্তর উপর্য্যুপরি রূপে দিবেক।

যদ্যপি রোগী নিষ্পন্দভাবে থাকে, এবং প্রলাপ বাক্য কহিতে থাকে ও মুখ রক্তবর্ণ দেখায় তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, ওপিয়ম্, এবং ল্যাকিসিস্ পূর্ণমাত্রা তিন ঘন্টা অন্তর, ক্রমশঃ অর্থাৎ প্রথমোক্ত ঔষধের দুই তিন মাত্রায় কিছু উপশম বোধ না হইলে, পরেতে দ্বিতীয় এবং তৃতীয় ঔষধ ঐ রূপে দিবেক।

যদ্যপি এই অবস্থায় চর্ম্মের উষ্ণতা, মাথা ধরা, নাড়ীর তীব্র গতি, কর্ণেতে অতিরিক্ত শব্দ বোধ, জিহ্বা শুষ্ক, এবং প্রস্রাব অত্যন্ত কটু হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা তিন ঘন্টা অন্তর।

---

## পথ্য ব্যবস্থা।

আহার্য্য দ্রব্য পূর্ব্ববৎ বিশেষতঃ রোগীকে, পশম বা তুলার দ্বারা নির্ম্মিত শয্যায়, (শয্যা উত্তাপ দ্বারা গরম করিয়া, তাহার উপর) শয়ন করাইবে, গরম জল বোতলে পূরিয়া সেই বোতল পায়ের তলে ধরা এবং তপ্ত ফ্ল্যানেল শরীরের অন্যান্য অংশে দেওয়া বিশেষ উপকারক, অপিচ একখানি চাদর, গরম জলে ভিজাইয়া তাহার দ্বারা রোগীকে আচ্ছাদন করিয়া পরেতে কম্বলের দ্বারা জড়াইয়া রাখিলেও বিশেষ উপকার বোধ হইবে। শরীরের যে স্থানে, অঙ্গগ্রহ থাকে সেই সেই স্থান পশম নির্ম্মিত, বস্ত্র দ্বারা ডলা কখন কখন কর্ত্তব্য।

যখন এই রোগ, কোন স্থান বিশেষে, সময় বিশেষে প্রবল রূপে সকলকে আক্রমণ করিতে থাকে, তখন ইহা উপস্থিত না হয়, তজ্জন্য প্রত্যহ পাঁচ ফোটা করিয়া কর্পূরের আরক কিঞ্চিৎ চিনির সহিত সেবন করিবেক।

শোথঃ।

শারীরিক কোন আবৃত গহ্বর মধ্যে বা কোন যন্ত্রাবরক-সূক্ষ্ম-চর্ম্ম মধ্যে জল একত্রিত হইলে তাহাকে শোথঃ কহে, এই রোগ প্রায়, অতিসার বা অন্য প্রকার রোগাদির আনুসঙ্গিক, হইয়া থাকে অতএব যে রোগেতে এই রোগ উৎপন্ন করায়, তদনুযায়ী ইহার চিকিৎসা করা কর্ত্তব্য।

---

## বক্ষঃস্থলের শোথঃ।

চিকিৎসা।

যদ্যপি, নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট হয়, এবং ঘনঃশ্বাস হয় ও হাসিতে, বা চলিতে, বা উপরে উঠিতে, অত্যন্ত পীড়া বোধ হয়, এবং রাত্রিতে, শ্বাস রোধ হওয়ার ন্যায় যাতনা উপস্থিত হয়, ও অত্যন্ত দৌর্ব্বল্য থাকে, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক সপ্তাহ যাবৎ দিবেক।

যদি ফোলার সহিত হাঁপানি বোধ হয়, নিঃশ্বাস প্রশ্বাসের সময় বক্ষঃস্থল চাপিয়া ধরে, কথা কহিবার সময় ঘনঃশ্বাস হয়, এবং বক্ষঃস্থলে চাপন ও দুর্ব্বলতা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—কার্বো-বেজিটেবিলিস্, পূর্ণমাত্রা, আক্রমণ কালীন দুই ঘণ্টা অন্তর, এবং সামান্যতঃ চিকিৎসার জন্য প্রাতঃ ও সন্ধ্যাকালে এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি রাত্রিতে অথবা প্রাতঃকালের সময় নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ হয়, দক্ষিণ পার্শ্বে শয়ন করিতে অশক্ত হয়, এবং সমস্ত বক্ষঃস্থলে, চাপিয়া ধরে ও কোন প্রকার কর্ম্ম করিতে বা কথা কহিতে, বা রাত্রিকালে শয়ন সময়ে, নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ফেরম্, প‍ূর্ণমাত্রা রাত্রি এবং প্রাতঃকালে, প্রত্যহ এক এক বার এক সপ্তাহ পর্য্যন্ত দিয়া শেষ মাত্রার চারি দিবস পরে ঐ রূপে পুনর্ব্বার চালাইবে।

যদ্যপি এই রোগ, কোন প্রকার প্রখর রোগ জন্য হয়, এবং যদ্যপি ইহা দুর্ব্বল অবস্থায় ক্রমশঃ প্রকাশ হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, দ্বিগুণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া।

---

উদরীয় শোথঃ বা জলোদরী।

এই রোগ উপস্থিত হইবার পূর্ব্বে রাত্রিতে অস্থিরতা, নিয়ত পিপাসা, পরিপাকশক্তি এবং ক্ষুধার অল্পতা, জিহ্বা মলিন, ন্যূনাধিক জ্বর বোধ, নিয়ত বমনেচ্ছা, বা কখন কখন বমন, প্রস্রাবের অল্পতা, কোষ্ঠাবরোধ, বা উদরের জড়তা, যকৃ-তের দিকে, এবং পশ্চাদ্ভাগে ও কটিতে যাতনা বোধ থাকে, অনন্তর, ক্রমশঃ উদর বৃদ্ধি হইতে থাকে। উদরী পরীক্ষা কালীন উদরের এক পার্শ্বে হস্ত রাখিয়া অপর পার্শ্বে কর দ্বারা আঘাত করিলে, জলের ধাক্কার ন্যায় বোধ হয়, এই রোগে রোগী, যখন ক্রমশঃ দুর্ব্বল হইয়া যায়, প্রস্রাবের অল্পতা হয়, এবং যদ্যপি নাড়ী ক্ষীণা ও অসমান গতি বিশিষ্টা হয় ও শরীরের স্থানে স্থানে রক্তের ন্যায় চিহ্ন দেখা যায় জ্বর, বিদ্যমান্ থাকে,

কাশী ও নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট হয়, রক্তস্রাব এবং অত্যল্প পরিমাণে দুর্গন্ধ প্রস্রাব হয় তাহা হইলে অসাধ্য লক্ষণ জানা যায়।

চিকিৎসা।

যখন এই রোগে জ্বর বিদ্যমান থাকে এবং হঠাৎ শোথঃ বৃদ্ধির তরুণাবস্থা উপস্থিত হয়, তৎকালে অন্য চিকিৎসার পূর্ব্বে।

ঔষধ—একোনাইট, পূর্ণমাত্রা আবশ্যক হইলে দুই ঘণ্টা অন্তর দিবেক।

এই রোগে বা অন্য কোন প্রকার শোথে পূর্ব্বোক্ত ঔষধের পর বিশেষ উপকারী, এবং যদ্যপি অত্যন্ত জ্বর, অতিশয় দুর্ব্বলতা নিশ্চেষ্টতা, প্রস্রাব, এক কালীন বন্ধ, বা অত্যল্পে পরিমাণে হয়, এবং আঠাল ও পাতলা মল নির্গত হয়, তাহা হইলে ও অতিশয় পিপাসা থাকিলে।

ঔষধ—হিলেবোরস্, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর, রোগের প্রবল অবস্থায় এবং পরেতে ক্রমশঃ অধিক কাল পরে দিবেক।

যদি উক্ত ঔষধের শেষ মাত্রার ছয় ঘণ্টা পরে উপশম বোধ না হয়, কিম্বা কিঞ্চিন্মাত্র উপশম বোধ হয়, তাহা হইলে, এবং যখন রোগ বৃদ্ধি হইয়া ক্রমশঃ রোগীকে দুর্ব্বল করিতে থাকে কিম্বা চিকিৎসা আরম্ভের পূর্ব্বে যদি রোগ, অধিক কাল হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধ মাত্রা রোগের তীব্রাবস্থায় অর্দ্ধঘণ্টা অন্তর বা অতিশয় প্রয়োজন হইলে ৫। ১০। ১৫ বা ২০ মিনিট্ অন্তর দিবেক, পরেতে আরোগ্য লক্ষণ উপস্থিত হইলে ক্রমশঃ অধিক কাল অন্তর করিয়া দিবেক।

যদ্যপি যকৃৎ, প্লীহা, বা শারীরিক অন্য কোন যন্ত্রের পীড়া জন্য এই রোগ উপস্থিত হয়, এবং অত্যন্ত দৌর্ব্বল্য ও কিঞ্চিৎ উৎকাশী থাকে. আরও যদ্যপি শরীরের অত্যন্ত উত্তাপ, এবং প্রবল পিপাসা থাকে, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগ, অতিরিক্ত শোণিত ক্ষয় জন্য, অথবা যকৃৎ, প্লীহাদির দোষ জন্য হয়, এবং অল্পকষ্টজনক শুষ্ক কাশী থাকে, চর্ম্ম পাণ্ডুবর্ণ হয়, নাড়ী সূক্ষ্মা দুর্ব্বলা এবং মৃদুগতি বিশিষ্টা হয়, পুনঃ পুনঃ বৃথা প্রস্রাবের বেগ হয়, তাহা হইলে।

ঔষধ—চায়্না, রোগের প্রখর অবস্থায় পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর এবং কিঞ্চিৎ উপশম বোধ হইলে, পরেতে প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যা-কালে এক এক বার করিয়া।

উক্ত ঔষধের শেষ মাত্রার ছয় ঘণ্টা পরে যদ্যপি তদ্দ্বারা কিঞ্চিন্মাত্র লাঘব বোধ হয়, বা, না হয় এবং রোগীর চর্ম্ম পাণ্ডু-বর্ণ হয়, ও শোথঃ বিশিষ্ট স্থান সকলে বিদ্ধ করার ন্যায় যাতনা বোধ হয় তাহা হইলে।

ঔষধ—ফেরম্, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর, এই রূপ তিন বারের পর ক্রমশঃ ছয় বা আট ঘণ্টা অন্তর দিবেক।

পথ্যব্যবস্থা।

পুরাতন গমের রুটী, শুষ্ক মানখণ্ড পিশিয়া অর্দ্ধেক জল এবং অর্দ্ধেক দুগ্ধে মিশ্রিত করিয়া পাক করতঃ কিঞ্চিৎ মিস্রির সহিত পথ্য করিবে এবং শশক, সেজারু, বা হরিণ, মাংস

ও জিওল ( শিঙ্গি ) ও মাগুর মৎস্য। উদ্ভিজ্জ দ্রব্য মধ্যে করলা, মূলা, সজিনার ডাঁটা, পিড়িংশাক, এতদ্ভিন্ন আর কিছু ব্যবহার করিবেক না। আরও কুক্কুট, ভাড়ুই ও ময়ুর, কচ্ছপ মাংসও কিঞ্চিৎ পরিমাণে দেওয়া যাইতে পারে।

## বাত রোগ।

### গ্রন্থি-বাত।

লক্ষণ—এই রোগে গ্রন্থি সমুদয়ে বেদনা বোধ হয়, প্রদাহ বিশিষ্ট, তরুণ বা প্রাচীন শীতল-স্পর্শ ফোলা থাকে, এবং অগ্নি মান্দ্য হয়। এই রোগের পূর্ব্বে অগ্নি মান্দ্য হইয়া কিঞ্চিৎজ্বর বোধ হয়, পায়ের শিরা সকল ফোলে এবং গ্রন্থি সকলে জড়তা বা কাম্‌ড়ানি থাকে। যখন প্রথম আক্রমণ কাল উপস্থিত হয়, ( প্রায় রাত্রিকালেই ) তখন পায়ের, হাতের, যোড় ছাড়িয়া যাওয়া, এবং জ্বালা বা অতিশয় দগ্ধের ন্যায় "আক্রান্ত স্থানে" যাতনা বোধ হয়। তাহার কিছু কাল পরে, সেই সকল যাতনা অন্তর্হিত হয়, এবং আক্রান্ত স্থান লাল হইয়া ফুলিয়া থাকে।

নিদান—এই রোগ কোন কোন ব্যক্তির পৈতৃক দোষ জন্য হয়, তদ্ভিন্ন নিম্ন লিখিত কারণ হইতেও উৎপান্ন হইয়া থাকে। নিশ্চেষ্টতা, মদ্যাদি পান, বিশেষতঃ পোর্টওয়াইন্ প্রভৃতি অধিক পরিমাণে ব্যবহার, মনোবেগ, অত্যন্ত পাঠাদিতে নিমগ্নতা, পরিষ্কৃত বায়ু সেবনার্থে বহির্গমন না করা এবং বলকারক ঔষধ ও পুনঃ পুনঃ জোলাপাদি ব্যবহার করা।

## চিকিৎসা ।

যদ্যপি রোগী বিলক্ষণ মোটা হয় এবং প্রদাহ বিশিষ্ট জ্বর থাকে, নাড়ী কঠিনা ও বেগবতী হয়, এবং যদ্যপি বাহ্যিক উত্তাপ থাকে, ও ফুলিয়া লাল হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা দুই তিন ঘণ্টা অন্তর রোগের প্রথর অবস্থায়, এবং জ্বর-লক্ষণের কিঞ্চিৎ হ্রাস হইলে, পরেতে চারি, ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি যাতনা এক স্থান হইতে অন্য স্থানে বোধ হয়, এবং সন্ধ্যার সময় বা শয়ন কালীন বৃদ্ধি হয়, ও আক্রান্ত স্থান জড়বৎ বোধ হয়, এবং বিশেষতঃ যদি অগ্নি মান্দ্য থাকে তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, রোগের তীব্রাবস্থায় পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর এবং হ্রাসাবস্থা হইলে রাত্রি এবং প্রাতঃকালে এক এক বার করিয়া এক সপ্তাহ পর্য্যন্ত।

যদ্যপি পীড়িত স্থান খোলা থাকিলে যাতনা বৃদ্ধি হয়, এবং বস্ত্রাবরণের দ্বারা উষ্ণ থাকিলে যাতনার লাঘব বোধ হয়, ও রোগী যদি দুর্ব্বল, মগ্ন এবং ক্লান্তিযুক্ত হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর এবং পরেতে পূর্ব্ববৎ ছয় ঘণ্টা অন্তর।

যদ্যপি যাতনা রাত্রিতে বৃদ্ধি হয় এবং অস্থিরতার সহিত পুনঃ পুনঃ হস্ত পদাদির অগ্রভাগ রাখিবার স্থান পরিবর্ত্তিত করিতে চেষ্টা হয়, পাণ্ডু বর্ণ, এবং অত্যন্ত চিন্তাযুক্ত অবয়ব দেখা যায়, তাহা হইলে।

ঔষধ—ফেরম্, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর। এই ঔষধ, রস্-টক্সিকোডেনড্রনের সহিত উপর্য্যুপরি দিবেক।

যদ্যপি উক্ত প্রকার ঔষধদ্বয় প্রয়োগের পর উপকার বোধ না হয়, এবং স্পর্শ করিলে, বা চাপিলে, যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—চায়্না, ফেরমের ব্যবস্থানুসারে দিবেক।

যদ্যপি প্রাতঃকালে যাতনা বৃদ্ধি হয়, এবং মাংসপেশীতে দপ্ দপ্ করা ও কাম্ড়ান এবং জড়তা বোধ হয়, পাকস্থলীর বিকৃতি থাকে, আরও যদি কোষ্ঠাবরোধ এবং অর্শঃ থাকে, কিম্বা আতিসারিক ধাতু হয়, ও যদ্যপি মদ্যাদিতে রোগী আশক্ত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, রোগের প্রবলতা সময়ে পূর্ণমাত্রা তিনঘণ্টা অন্তর এবং পরেতে লাঘবাবস্থায় ছয়ঘণ্টা অন্তর। এই ঔষধ একোনাইটের সহিত উপর্য্যুপরি দিলে বিশেষ উপকার বোধ হয়।

যদি কিঞ্চিন্মাত্র গতিতে, এবং রাত্রিতে যাতনা বৃদ্ধি হয়, শীতবোধ ও কম্প, ঘর্ম্ম কিম্বা জ্বর বিদ্যমান্ থাকে, অথবা অজীর্ণতা থাকে, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, নক্স-বমিকার ন্যায় দিবেক।

### প্রাচীন গ্রন্থিবাতের চিকিৎসা।

যদ্যপি এই রোগ প্রাচীন হয় ও মধ্যে মধ্যে প্রখর রূপ ধারণ করে তাহা হইলে এবং সর্ব্বতোভাবে আরোগ্য করিবার নিমিত্তে।

ঔষধ—আর্ণিকা, স্যাবাইনা, এই উভয়ের অন্যতর একটী ঔষধ পূর্ণ মাত্রায় চারি ঘণ্টা অন্তর "রোগের প্রখরাবস্থায়" দিবেক, পরেতে দুই দিবস অন্তর।

যদ্যপি সর্ব্বতোভাবে আরোগ্য করিবার প্রয়োজন হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, ক্যাল্কেরিয়া, হেপার্ ইহার মধ্যে যে কোন একটী ঔষধ প্রত্যহ প্রাতঃকালে দ্বিগুণ মাত্রায় দশ দিন পর্য্যন্ত ব্যবহার করিয়া তাহার এক সপ্তাহের পরে অপর ঔষধ উক্ত মতে ব্যবহার করিবেক।

গ্রন্থিবাত, সদত এক স্থান হইতে যদ্যপি অন্য স্থানে উপস্থিত হয় তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, সল্ফর্, আর্ণিকা, প্লম্বম্, ইহার অন্যতর একটী ঔষধ পূর্ণ মাত্রায় প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে এক সপ্তাহ পর্য্যন্ত ব্যবহার করিয়া তাহার চারি দিন পরে আবশ্যক হইলে পুনর্ব্বার পূর্ব্ববৎ ব্যবহার করিবেক, অথবা উক্ত ঔষধের মধ্যে অন্যতর একটী ঔষধ উক্ত মতে ব্যবহার আরম্ভ করিবেক।

গ্রন্থি-বাতে গ্রন্থি বৃদ্ধির চিকিৎসা।

যদ্যপি গ্রন্থিবাত হইয়া গ্রন্থি বৃদ্ধি হয় তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, সিপিয়া, লাইকোপোডিয়ম্, গ্র্যাফাইটিস্, অরম্ ষ্ট্যাফিসেগ্রিয়া, ইহার মধ্যে অন্যতর একটী ঔষধ দ্বিগুণ মাত্রায় প্রত্যহ প্রাতঃকালে, অথবা পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে, এক এক বার করিয়া, সেবন করিবেক।

হস্ত পদাদির গ্রন্থি, বাত রোগ জন্য ছোট হইলে।

ঔষধ—সল্ফর্, কষ্টিকম্, ব্রায়োনিয়া, রস-টক্সিকোডেণ্ড্রন্, বা সাইলিশিয়া, ইহার অন্যতর একটী ঔষধ প্রত্যহ প্রাতঃকালে দ্বিগুণ-মাত্রায় সেবন করিবেক।

### চরণের গ্রন্থি বাত।

**গ্রন্থি বাত যদি কেবল চরণে ধরে তাহা হইলে।**

ঔষধ—আর্ণিকা, স্যাবাইনা, ব্রায়োনিয়া, ককিউলস্, লাইকো-পোডিয়ম্, এবং সল্ফর্ ইহার অন্যতর একটী ঔষধ পূর্ব্বোক্ত মতে ব্যবহার করিবেক।

**উক্ত কোন একটি ঔষধের দ্বারা কিছু উপশম বোধ হইলে সম্পূর্ণ রূপে আরোগ্য হইবার নিমিত্ত।**

ঔষধ—সল্ফর্, পূর্ব্ববৎ ব্যবহার করিবেক।

### পথ্য ব্যবস্থা।

এই রোগে লঘু দ্রব্য সহজে পরিপাক হয় এমত পথ্য করিবেক, এবং তাহাও সহজ অবস্থা অপেক্ষা এক এক বারে অল্প পরিমাণে আহার করিবেক। কিন্তু যদি রোগীর উত্তম রূপে আহার করা বহুকালের অভ্যাস থাকে তাহা হইলে হঠাৎ এক কালীন তাহার হ্রাস করিবে না, প্রত্যহ কিয়ৎ পরিমাণে, নিয়মিত রূপে শারীরিক পরিশ্রম করা এবং এক সময়ে আহার নিদ্রাদি করা বিধেয়। যদ্যপি এই রোগ প্রাচীন হয়, তাহা হইলে এক কালীন আমিষ দ্রব্য বর্জ্জন করিয়া কেবল উদ্ভিজ্জ দ্রব্য মাত্র ব্যবহার করিবেক।

### বাত রোগ।

এই রোগ দুই প্রকার হইয়া থাকে, অর্থাৎ তরুণ বা তীব্র, এবং প্রাচীন।

সামান্য লক্ষণ—শারীরিক-সূক্ষ্মত্বকে বা মাংস পেশীতে যাতনা বোধ হয় ও তন্নিকটস্থ স্থান ফুলিয়া কিঞ্চিৎ লাল এবং উত্তাপ বিশিষ্ট হয়।

### তীব্র বাত রোগের লক্ষণ।

প্রথমতঃ অস্থিরতার পর জ্বর বোধ হয়, কখন শীত ও কখন উত্তাপ, পিপাসা, হস্ত পদাদি শীতল, কোষ্ঠাবরোধ, নাড়ী বেগবতী হয়, তদন্তর বৃহৎ-গ্রন্থি সকলে যাতনা হইয়া, এক স্থান ত্যাগ করিয়া, অন্য স্থানে যাতনা বোধ হয়, ও পূর্ব্বের স্থানে, রক্তবর্ণ ফুলা, এবং কোমলতা থাকে, ও দুর্ব্বলতা হয়।

---

### প্রাচীন বাতের লক্ষণ।

যে স্থানে যাতনা হয়, সেখানে প্রায় ফুলা দেখা যায় না, কখন কখন আক্রান্ত স্থান জড়বৎ বোধ হয়, কিঞ্চিৎ জ্বর বোধ হয়, কিম্বা এক কালীন জ্বর থাকে না।

নিদান—অত্যন্ত গ্রীষ্ম-প্রধান দেশে, বা সোঁতা বা শীতল স্থানে, সদত বাস ইত্যাদি।

### চিকিৎসা।

যদি অত্যন্ত জ্বর, উত্তাপ, পিপাসা, গণ্ডদেশ রক্তবর্ণ, এবং আক্রান্ত স্থান সকলে ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা, রাত্রিতে বৃদ্ধি হয়, আক্রান্ত স্থান রক্তবর্ণ বা ফুলিয়া চিক্ চিক্ করে, স্পর্শ করিলে যাতনা বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর। এই ঔষধ অন্যান্য ঔষধের সহিত উপর্য্যুপরি দিলেও বিশেষ উপকার হয়।

উক্ত ঔষধ প্রয়োগের পূর্ব্বে বা পরে, যদ্যপি হস্ত পদাদির গ্রন্থি সকলের কিঞ্চিৎ ফুলা থাকে, এবং টানিয়া ছেঁড়ার ন্যায় যাতনা বোধ হয়, আক্রান্ত স্থানের উপর কোন প্রকারে, উত্তাপ দিলে ভাল থাকে, শীতল বস্তু লাগিলে এবং বসিয়া থাকিলে বৃদ্ধি, চলিলে শান্তি বোধ হয়, জ্বর থাকে, অতিরিক্ত মাথাধরা, অস্থিরতা, অনিদ্রা, অক্ষুধা, অথবা অন্নে রুচি, অতিশয় পিপাসা, এবং কোষ্ঠ বদ্ধ থাকে তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, সর্ব্ববিধায় পূর্ব্ববৎ।

যদ্যপি রাত্রিতে এবং গমনাগমনে অতিরিক্ত জ্বালার ন্যায় বা শূলবৎ যাতনা হয়, আক্রান্ত স্থান অতিশয় ফুলিয়া লাল হয়, এবং চিক্ চিক্ করে, জ্বর বিদ্যমান্ থাকে, মস্তকে রক্তবদ্ধ হইয়া শিরা সকল দপ্ দপ্ করে, মুখ রক্তবর্ণ হয়, চর্ম্ম উষ্ণ, পিপাসা, বেগবতী নাড়ী এবং অনিদ্রা থাকে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, তীব্রাবস্থায় পূর্ণমাত্রা এবং তদ্ভিন্ন অবস্থায় অর্দ্ধমাত্রা সর্ব্বতোভাবে পূর্ব্ববৎ।

যদ্যপি আক্রান্ত স্থানে, ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা থাকিয়া সেই স্থান জড়বৎ বোধ হয়, কিঞ্চিৎ জ্বর থাকে, অত্যন্ত অস্থিরতা, মস্তকে ঘর্ম্ম হয়, রাত্রিতে যাতনা বৃদ্ধি, স্থান পরিবর্ত্তনে বা শয্যায় বসিয়া থাকিলে, কিঞ্চিৎ উপশম বোধ হয়, মাঢ়িতে বা হস্ত পদাদিতে, বাতের যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর।

যদ্যপি আক্রান্ত স্থানে জড়তা, বা টানিয়া ধরা, ও মাংস পেশী সকলে কাম্ড়ানের ন্যায় যাতনা বোধ হয়, গ্রন্থিতে, মূলশরীরের পশ্চাদ্ভাগে, বক্ষঃস্থলে, এবং কটিদেশে, অত্যন্ত যাতনা

বোধ হয়, অজীর্ণতা, কোষ্ঠবদ্ধ থাকে, ঘাড়ের মাংসপেশীতে টান্ বোধ হয় এবং রাত্রিতে বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা দিবা এবং রাত্রিতে এক এক বার, এই ঔষধের পরে ক্রমেতে ককিউলস্, এবং ইগ্নেশিয়া উক্ত প্রকারে দিবেক।

যদ্যপি হস্ত পদাদিতে ফুলা থাকে বা জ্বালার সহিত লাল হয়, কিম্বা পায়ের বৃদ্ধাঙ্গুষ্ঠ ফুলিয়া লাল হয়, চর্ম্ম শুষ্ক থাকে, বা অতিশয় ঘর্ম্ম হয়, রাত্রিতে শয়ন করিলে যাতনা বৃদ্ধি হয়, এবং হস্ত পদাদি শীতল, বা জড়বৎ দুর্ব্বল হইয়া যায়, তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, অর্দ্ধমাত্রা বার ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধের চারি মাত্রার পর যদ্যপি উপশম বোধ না হয় এবং প্রাতঃকালে রোগের বৃদ্ধি বোধ হয়, ও আক্রান্ত স্থান ফাঁপিয়া ফুলিয়া উঠে, বিশেষতঃ যদি হাড়ের ভিতর বা গ্রন্থিতে, যাতনা বোধ হয় ও অতিশয় ঘর্ম্ম হইয়াও যাতনার লাঘব না হয়, পুনঃ পুনঃ শীত ও আন্তরিক উত্তাপ বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ব্ববৎ।

উক্ত ঔষধে উপকার বোধ না হইলে পরেতে।

ঔষধ—ল্যাকিসিস্, উক্ত প্রকারে দিবেক।

যদ্যপি আক্রান্ত স্থান জড়বৎ বোধ হয়, এবং শীতল বায়ু লাগিলে কিঞ্চিৎ শান্তি হয়, ও সন্ধ্যাকালে বা রাত্রিতে বৃদ্ধি হয়, জ্বর বোধ থাকে, অত্যন্ত শীত বোধ, এবং অস্থিতে যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, অর্দ্ধমাত্রা বার ঘণ্টা অন্তর।

এই রূপ চারি দিবসের পর যদ্যপি কিঞ্চিৎ শান্তি বোধ

হয় এবং অস্থি হইতে মাংস ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা, বসিয়া থাকিলে বৃদ্ধি, এবং শরীর সঞ্চালনে শান্তি বোধ হয়, আক্রান্ত গ্রন্থি ফুলিয়া রক্ত বর্ণ হইয়া চিক্ চিক্ করে, ও সঞ্চালিত করিতে উদ্যত হইলে বৃদ্ধি হয়, এবং সঞ্চালন করিতে ক্ষান্ত না হইলে কিঞ্চিৎ শান্তি হয়, বিশেষতঃ যদ্যপি এই রোগ সংক্রান্ত জ্বর অত্যন্ত প্রবল হয়, ও যদি জলে ভিজাতে উৎপন্ন হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—রস-টক্সিকোডেণ্ড্রন্, পূর্ব্ববৎ স্বতন্ত্র বা পল্সেটিলার সহিত উপর্য্যুপরি রূপে দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধদ্বয় প্রয়োগের পর কিঞ্চিৎ উপশম বোধ হয়, তাহা হইলে, তাহার শেষ মাত্রার চব্বিশ ঘণ্টার পরে যদ্যপি বাতের যাতনা এক স্থান হইতে অন্য স্থানে যায়, এবং সেই খান হইতেও অন্যত্র গমন করে, তাহা হইলে।

ঔষধ—ক্যাম্ফর্, (পরিষ্কৃত আরক) এক ফোটা পরিমাণে পরিষ্কৃত চিনির সহিত ছয় ঘণ্টা অন্তর এক এক মাত্রা করিয়া সেবন করিবেক।

যদ্যপি ছিঁড়িয়া ফেলার ন্যায়, বা ছেদন করার ন্যায় বা জ্বালাবৎ যাতনা হয়, এবং অতিশয় অস্থিরতা, অনিদ্রতা, ও পিপাসা থাকে, হস্ত পদাদির অগ্রভাগে যাতনা বোধ ও বেদনা চালিয়া বেড়ায়, বিশেষতঃ যদ্যপি বক্ষঃস্থলে আক্রমণ করে ও ঘর্ম্ম হইলে যাতনার নিবৃত্তি হয় তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধ মাত্রা চারি ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত কোন ঔষধ প্রয়োগে রোগের কিঞ্চিৎ লাঘব হইয়া এক ভাবে থাকে, অথবা যে ধাতুতে এই রোগ

পুনঃ পুনঃ আক্রমণ করে তাহা সম্পূর্ণ রূপে নিবারণ করিবার নিমিত্ত।*

ঔষধ—সল্ফর্, দ্বিগুণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে, এক এক বার করিয়া দশ দিবস পর্য্যন্ত। এই অনুসারে চলিয়া এক সপ্তাহ পরে পুনর্ব্বার ঐ রূপে চলিবেক।

যখন বেলাডোনা, ব্রায়োনিয়া, এবং রস্ টক্সিকোডেন্ড্রন্ দিয়া কোন প্রকার উপকার বোধ না হয় তৎকালে।

ঔষধ—হেপার এবং ল্যাকিসিস্ পূর্ণমাত্রা করিয়া ক্রমাণ্বয়ে ছয় ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধদ্বয় প্রয়োগের পর গ্রন্থিতে যদ্যপি কিছু জড়তা থাকে তাহা হইলে।

ঔষধ—কলোসিন্থ্, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি উক্ত প্রকারে সর্ব্বতোভাবে আরোগ্য না হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, ককিউলস্, এবং ইগ্নেশিয়ার মধ্যে যে কোন একটীঔষধ উক্ত প্রকারে দিবেক।

## প্রাচীন বাত রোগ।

যদ্যপি বাত রোগ বহুকাল স্থায়ী হয়, তাহা হইলে, প্রথমত: ঔষধ সল্ফর্, দ্বিগুণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া দশ দিবস পর্য্যন্ত সেবন করিয়া তাহার এক সপ্তাহ পরে আবশ্যক হইলে পুনর্ব্বার ঐ রূপে ব্যবহার করিবেক।

* আমি এই ঔষধদ্বয়ের দ্বারা তিন বৎসর পর্য্যন্ত চলৎশক্তিবিহীন, এক ব্যক্তিকে আরোগ্য করিয়াছি।

উক্ত ঔষধ উক্ত ব্যবস্থা মতে দুই বার চালাইয়া পরেতে, এবং যদ্যপি সময়ের পরিবর্ত্তন জন্য পুনর্ব্বার রোগ উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ব্ববৎ।

অথবা কার্বো-বেজিটেবিলিস্, হেপার্, লাইকোপোডিয়ম্ বা ল্যাকিসিস্ উক্ত প্রকারে ব্যবহার করিবে।

পথ্যব্যবস্থা।

এই রোগে যখন জ্বর বিদ্যমান্ থাকে, তৎকালে জ্বর-চিকিৎসার পথ্যের ন্যায়, পথ্য ব্যবস্থা করিবেক, বিশেষতঃ জ্বর হউক বা, না হউক, যে রোগী এই রোগে পুনঃ পুনঃ আক্রান্ত হয়, তাহার পক্ষে পরিমিত আহার করা কর্ত্তব্য। শাক, অম্ল, কলাইর ডাল, দধি ইত্যাদি শ্লেষ্মা বৃদ্ধি কারক দ্রব্য এককালীন বর্জন করিবে। আরও এই রোগের সহিত প্রায় অজীর্ণতা সহচর থাকে, অতএব অজীর্ণ রোগের ব্যবস্থানুযায়ী চলা নিতান্ত বিধেয়।

মাজার বেদনা।

লক্ষণ—এই পীড়াতে মাজায় সময়ে সময়ে, বা নিয়ত বাতের ন্যায় বেদনা থাকে, এবং অতিশয় প্রবল জ্বর ও বিদ্যমান্ থাকে।

জ্বর যদ্যপি অত্যন্ত প্রবল থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

জ্বর লক্ষণের বিরতি হইলে, যদ্যপি পশ্চাদ্ভাগে কামড়ান বা খেঁচনির ন্যায় এমত যাতনা বোধ হয়, যে রোগীকে হেট হইয়া চলিতে হয়, ও যৎকিঞ্চিৎ গতি বা শীতল বায়ুতে বৃদ্ধি হয়, এবং যদ্যপি শীত বোধ থাকে তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর দুই দিবস দিয়া যদ্যপি তাহাতে উপশম বোধ না হয়, তাহার এক দিবস পরে, পুনর্ব্বার ঐ রূপে দুই দিবস দিবেক।

যদ্যপি উক্ত ঔষধে শান্তি বোধ না হয়, কিম্বা ছেঁচা ঘায়ের বা অতিরিক্ত পরিশ্রমের ন্যায়, মাজাতে যাতনা বোধ হয়, ও গতিতে, রাত্রিকালে, শয়ন সময়ে, পার্শ্ব-পরিবর্ত্তনে, অত্যন্ত যাতনা বৃদ্ধি হয়, এবং অতিশয় দুর্ব্বলতা ও কোষ্ঠবদ্ধতা থাকে, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রায় রোগের তীব্র অবস্থায় ছয় ঘণ্টা অন্তর, নতুবা বার ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি বসিয়া থাকার সময় যাতনা বৃদ্ধি হয়, এবং পশ্চাদ্ভাগে ও মাজাতে টানিয়া ধরার ন্যায়, বা কামড়ান, বা ছেঁচা ঘা, বা মোচড়ানের ন্যায়, যাতনা বোধ হয়, কিম্বা যদি রোগ অধিককাল স্থায়ী হয়, তাহা হইলে।

ঔষধ—রস-টক্সিকোডেণ্ড্রন্, পূর্ব্ববৎ।

যদ্যপি কিঞ্চিৎ প্রদাহ থাকে, ও যাতনা মাজাতে গাঢ় রূপে নিবিষ্ট থাকে, এবং মাজায় চিবানের ন্যায় যাতনা, বা জড়তা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি যাতনা রাত্রিতে বৃদ্ধি হয়, এবং রোগীকে অস্থির করে তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর।

আমি স্বয়ং অনেকের মাজার বেদনা (যাহাতে বহু কাল হইতে উঠিতে, বসিতে, কষ্ট বোধ হইত) কেবল সল্ফর্, ঔষধের দ্বারা আরোগ্য করিয়াছি।

পথ্য ব্যবস্থা।

বাত রোগের ন্যায়।

---

পক্ষাঘাত।

এই রোগ, নাড়ীর এবং নিঃশ্বাস প্রশ্বাসের গতির বিষমতা করিয়া বা, না করিয়া হঠাৎ বা ক্রমশঃ জ্ঞানের, বোধের এবং গতিশক্তির লোপ করে।

লক্ষণ—এই রোগে, রোগী হঠাৎ মৃত্তিকাতে পতিত হয় ও তৎক্ষণাৎ তাহার ইন্দ্রিয় শক্তি এবং গতিশক্তি অন্তর্হিত হয়। হস্তপদাদি নিশ্চল কিম্বা শরীরের এক দিক্ সঙ্কোচিত এবং অপর দিক্ শক্তিহীন হয়। কোন কোন প্রকারে, একটী হস্ত-বা একটী পদমাত্র পড়িয়া যায়, বাক্-শক্তি থাকে না, কিম্বা অত্যল্প অস্পষ্ট মৃদু বাক্য কহে, মুখে ফেণা উঠে, নিঃশ্বাস প্রশ্বাস মৃদু হইয়া নাক্ ডাকিতে আরম্ভ হয়। অন্য প্রকারে রোগীর এক দিক্ মাত্র পতিত হইয়া যায়, এবং পাণ্ডুবর্ণ দেখায়, অল্প ক্ষণ পরে চেতন হয়, আন্তরিক জ্ঞান থাকে কিন্তু কথা বলিতে পারে না। যদ্যপি আরোগ্য লক্ষণ উপস্থিত হয় তাহা হইলে রোগী ক্রমশঃ চেতন প্রাপ্ত হইয়া নিকটস্থ লোককে চিনিতে পারে এবং কথা কহিতে, উত্তর দিতে, কিম্বা কথা কহিবার শক্তি না থাকিলে ইসারা দ্বারা জানাইতে ইচ্ছা করে। কিন্তু যদ্যপি নিঃশ্বাস প্রশ্বাসে ক্রমশঃই অধিক

কষ্ট হইতে থাকে মুখ নীলবর্ণ হইয়া শীতল ভ্রূতে ঘর্ম্ম নির্গত ও গিলিতে মহাকষ্ট বোধ হয়, চক্ষুঃ আচ্ছন্ন হইয়া আইসে, এবং অজানতঃ মল নিঃসরণ হয়, তাহা হইলে অসাধ্য লক্ষণ জানা যায়।

নিদান—এই রোগ, প্রায় বৃদ্ধাবস্থায় ঘটিয়া থাকে এবং অজীর্ণ বা হৃদয়ের কোন রোগ হইতে অথবা অতি ভোজন, বা পান, মনোবেগ, রক্তের গতির অবরোধ, বহুকাল পর্য্যন্ত মাথা নোয়াইয়া থাকা, গাঢ় রূপে পুস্তক পাঠ, মস্তকে আঘাত, সিদ্ধি, গাঁজা, প্রভৃতি ব্যবহার করা, অতিরিক্ত বমন বা অতিশয় সূর্য্যের কিরণ লাগা, হঠাৎ রক্তক্ষয়, ইত্যাদি হইতে উৎপন্ন হয়।

চিকিৎসা।

যদ্যপি মস্তকে রক্ত সঞ্চয় জন্য হয়, নাড়ী দ্রুতগামিনী, মুখ রক্তবর্ণ, ঘাড়ের এবং স্কন্ধের ধমনী সকল দপ্ দপ্ করে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা অবস্থা বিবেচনায় দুই বা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধে, মস্তকে রোগ সঞ্চয়ের লক্ষণ দূর না করে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, ঐরূপ।

যদ্যপি রোগী, নিশ্চেষ্ট হয় অর্থাৎ কোন কর্ম্ম না করে অথবা অত্যন্ত মদ্যপায়ী বা উত্তম আহারে নিয়ত রত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা চারি বা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি রোগী কোমল স্বভাবান্বিত অথবা স্ত্রী লোক হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি মস্তকে ভার বোধ হয় এবং মাথা ঘুরে ও কপালে অত্যন্ত চাপিয়া ধরা বোধ হয়, কর্ণের ভিতর নানাবিধ শব্দ হয়, অনিদ্রা থাকে, আর দিবসে পুনঃ পুনঃ ঢুলানি আইসে, মুখ রক্তবর্ণ হয়, কোষ্ঠ বদ্ধ থাকে, নাড়ী পূর্ণ কিন্তু মৃদুগতি বিশিষ্টা হয়, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, অর্দ্ধমাত্রা, দুই ঘণ্টা অন্তর।

যদ্যপি মস্তিষ্কে গাঢ় যাতনা থাকে বা মস্তকের বামপার্শ্বে কামড়ানের ন্যায় যাতনা থাকে, মুখ পাণ্ডুবর্ণ, গ্রন্থি সকল জড়বৎ হয়, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগ কোন বাহ্য আঘাত জন্য বা মাংসপেশীর অতিরিক্ত উদ্যম জন্য উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, এবং একোনাইট্, ও বেলাডোনা, ক্রমশঃ বা উপর্য্যুপরি রূপে পূর্ব্ববৎ ব্যবহার করিবেক।

যদ্যপি এই রোগ শীঘ্র আহার করার জন্য উৎপন্ন হয় তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, এবং পল্সেটিলা, পূর্ব্ববৎ উপর্য্যুপরি রূপে ব্যবহার করিবেক।

পথ্যাব্যবস্থা।

যখন রোগী পিপাসা থাকা জানায়, তখন তাহাকে শীতল জল বা যব বা চাউলের ক্বাথ এক এক বারে অর্দ্ধ ছটাক পরি-

মাণে দিবে। পরে ক্রমশঃ আরোগ্য লক্ষণ উপস্থিত হইলে, লঘু আহার সহ্য করাইবে। যখন রোগী এই রোগে আক্রান্ত হয় তখন তাহাকে একটী শীতল কুঠরিতে রক্ষা করিবে, রোগীর মস্তক উঠাইয়া এমত অবস্থায় রাখিবে, যে কোনমতে মস্তকে রক্ত সঞ্চয় হইতে না পারে। পরিধেয় বস্ত্রাদি ঢিলা করিয়া দিবে, পা ঝুলাইয়া রাখিবে। পায়ের পাতা দলিয়া এবং গরম জল, বোতলে পুরিয়া, বা তদ্দারা ফ্ল্যানেল্ ভিজাইয়া গাত্রের উপর দিয়া গরম করিবেক।

## নানাবিধ রোগের চিকিৎসা।

### মনোবেগ, ও উন্মাদ লক্ষণ।

এই রোগ, ভয়, কামাদি রিপু, বা রাগ, এবং অতিশয় দুঃখ, ইত্যাদি কারণ হইতে উৎপন্ন হয়।

---

### চিকিৎসা।

যদ্যপি হঠাৎ চম্‌কিয়া উঠিয়া, বা সামান্য ভয়, বা অতিশয় ভয়ানক ব্যাপার হইতে এই রোগ উৎপন্ন হয়, এবং তজ্জন্য মূর্চ্ছা, অতিনিদ্রা, ও আপনিই মল নিঃসরণ হয়, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

এই ঔষধ, একোনাইট্, নামক ঔষধের সহিত উক্ত মাত্রায় এবং সময় অন্তরে উপর্য্যুপরি রূপে দিলে বিশেষ উপকার হয়, (বিশেষতঃ যদ্যপি তৎকালে জ্বর লক্ষণ বিদ্যমান্ থাকে)।

যদ্যপি কোন কারণবশতঃ চম্‌কিয়া, মনের মধ্যে নানা-

প্রকার আনন্দ জনক ভাবের উদয় হয়, অত্যন্ত উৎসাহ বৃদ্ধি হয়, কম্প ও মূর্চ্ছা পর্য্যন্তও হয়, তাহা হইলে।

ঔষধ—কফি, পূর্ণমাত্রা প্রয়োজন বশতঃ এক ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি প্রথমতঃ ভয় হইয়া পরেতে বিরক্তি উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ব্ববৎ।

যদ্যপি ভয়ের পর বিষণ্নতা, বা অত্যন্ত দুঃখ বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ব্ববৎ।

যদ্যপি শিশু ভয় পাইয়া, সময়ে সময়ে, চীৎকার করিয়া উঠে ও কম্পান্বিত হয়, বা হস্তপদাদি সঙ্কোচিত করে, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, অর্দ্ধমাত্রা পরিমাণে, প্রত্যেক ঘণ্টায় দিবেক।

যদ্যপি মনের মধ্যে আন্তরিক দুঃখের সহিত ঘৃণা থাকে, অর্থাৎ প্রণয় বিচ্ছেদ জন্য বা অর্থ ক্ষয় জন্য সর্ব্বদা মনো মধ্যে দুঃখ বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া।

যদ্যপি কোন ব্যক্তির প্রতি মনঃ সমর্পণ করিয়া, তাহার প্রণয় হইতে নৈরাশ জন্য দুঃখ উপস্থিত হওয়াতে হয়, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, প্রথমতঃ পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক এক মাত্রা এক সপ্তাহ পর্য্যন্ত দিয়া পরেতে আবশ্যক হইলে, এসিডম্ ফস্ফরিকম্, উক্ত রূপে। বিশেষতঃ যদি রোগী স্থির ও মৌনী হয়, অথবা তাহার কিঞ্চিৎ জ্বর বোধ থাকে তাহা হইলে শেষোক্ত ঔষধ বিশেষ উপকারী।

যদ্যপি রোগী ঈর্ষা বা দ্বেষযুক্ত হয়, সর্ব্বদা বিবাদ, করে বা প্রলাপ বাক্য কহে, তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার।

যদ্যপি রোগী অতিরিক্ত অসংলগ্ন বাক্য কহে, এবং এক বিষয় বলিতে বলিতে অন্য বিষয় উপস্থিত করে, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, পূর্ণমাত্রা, ছয় ঘণ্টা অন্তর। *

### পথ্যব্যবস্থা।

যদ্যপি মনোবেগ উপস্থিত হইয়া, তাহার সহিত জ্বর বিদ্যমান্ থাকে, তাহা হইলে জ্বর নিবারণ কাল পর্য্যন্ত, জ্বর কালীন পথ্যের ন্যায় পথ্য ব্যবস্থা করিবেক, আর যদ্যপি এই রোগের সহিত অজীর্ণতা থাকে তাহা হইলে, অজীর্ণ রোগের ন্যায় পথ্য ব্যবস্থা করিবেক।

### ক্ষিপ্ত জন্তু দংশন।

কুক্কুর, বা শৃগাল, বা অন্য কোন ক্ষিপ্ত-জন্তু-দংশন জন্য প্রথমতঃ এই সকল লক্ষণ ঘটিয়া থাকে, যথা সামান্যতঃ অসুখ বোধ, দুশ্চিন্তা, নিদ্রার অল্পতা, চক্ষুঃ ফুলিয়া আলোক অসহ্য কর্ণের ভিতর নানাবিধ শব্দ বোধ পাণ্ডুবর্ণত্ব ও মধ্যে মধ্যে শীত বোধ ঘণশ্বাস, নাড়ী, বেগবতী, সূক্ষ্মা, এবং বিষম গতি বিশিষ্টা, ক্ষুধার হানি, ইত্যাদি লক্ষণ, আঘাত-প্রাপ্ত স্থান শুষ্ক হইয়া যাওয়ার পর হয়। দ্বিতীয়াবস্থায়, সেই ঘা

* আমি এই ঔষধের দ্বারা একটি উন্মত্তা স্ত্রীলোককে আরোগ্য করিয়াছি।

"যাহা পূর্ব্বে আরাম হওয়া বোধ হইয়াছিল, তাহা" ফুলিয়া উঠে, কিঞ্চিৎ বেদনা ও উত্তাপ বোধ হয়, কখন কখন চুল্কায়, এবং পরেতে, পার্শ্ব ফাঁপিয়া মাংস উচ্চ হইয়া ঘা, প্রকাশিত হয়, তাহা হইতে দুর্গন্ধ রস নির্গত হইতে থাকে, অপিচ, দুশ্চিন্তা ক্রমশঃ বৃদ্ধি হইতে থাকে, রোগী সময়ে সময়ে চম্‌কিয়া উঠে, দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ করে, এবং একাকী থাকিতে ভাল বাসে, নাড়ী বিষম গতি বিশিষ্টা, নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ, চর্ম্ম শীতল এবং শুষ্ক হয়, তদনন্তর হিক্কা, শূলবৎ বেদনা উপস্থিত হয়। রোগী, ইতস্ততঃ চক্ষুঃ বিস্ফারিত করিয়া দৃষ্টি করিতে থাকে, গিলিতে গলায় কষ্ট বোধ হয়, বিশেষতঃ কোন প্রকার দ্রব-দ্রব্য গলাধঃকরণ সময়ে, নিতান্ত বাধা দায়ক হয়। তৃতীয়া-বস্থায়, অল্প দিন পরে, এক বিন্দুমাত্র দ্রব-দ্রব্য গলাধঃকরণে শক্তি থাকে না, এবং অতিশয় পিপাসা সত্ত্বেও কোন প্রকার দ্রব-দ্রব্য বিশেষতঃ জল, ওষ্ঠের নিকটে লইয়া যাইতেই রোগী চম্‌কিয়া উঠে, এমন কি জল দৃষ্টিমাত্রেই, বা এক পাত্র হইতে অন্য পাত্রে ঢালিবার সময় তাহার শব্দ শুনিবা মাত্রেই দুশ্চিন্তা, ও অসুখ বোধ, হইয়া পাগলের ন্যায় হয়, ইহার কিয়ৎকাল পরে পিত্ত বমন উপস্থিত হয়, অনন্তর অতিশয় জ্বর, অতি পিপাসা, জিহ্বার শুষ্কতা, স্বরভঙ্গ এবং প্রলাপ বা পাগ্‌লামি উপস্থিত হইয়া নিকটস্থ যাহা পায় তাহাই কাম্‌ড়াইতে ইচ্ছা করে, এইরূপ সময়ে সময়ে, পুনঃ পুনঃ উপসর্গ উপস্থিত হইয়া পরি-শেষে মৃত্যু হয়।

---

চিকিৎসা।

কোন ব্যক্তিকে ক্ষিপ্ত জন্তুতে কাম্‌ড়াইলে, তৎক্ষণাৎ দুইটী লোহার মোটা শিক বা তাদৃশ কোন পদার্থ, প্রজ্বলিত

অগ্নিতে উত্তপ্ত করিয়া ঘায়ের উপর তৈল, বা থুথু দিয়া তাহার উপর দুই, তিন, অঙ্গুলি উপর হইতে একটী লোহার শিকের তাৎ দিবেক ও সেটী শীতল হইতে২, অপরটী উঠাইয়া সেই রূপে উত্তাপ দিবেক, কিন্তু ঘা হইতে তাপ দেওয়ার কালীন যাহা কিছু নির্গত হয়, তৎক্ষণাৎ মুছিয়া দিবেক। এইরূপ ব্যবস্থা ঘা শুষ্ক হওয়া কাল পর্য্যন্ত প্রত্যহ চালাইবে। যদ্যপি ইহার সাত দিন পরে কিঞ্চিৎ জ্বর বোধ হইয়া রোগীর জিহ্বার নীচে একটী কৃষ্ণবর্ণ দাগ দেখা যায়, তাহা হইলে সেই স্থানে অস্ত্র করিতে হইবেক, কিন্তু তৎকালে রোগী কোন মতে চিকিৎসকের হস্ত কাম্‌ড়াইতে না পারে এমত বিশেষ উপায় স্থির করিবেক, কারণ তাহা হইলে চিকিৎসক ঐ রোগে আক্রান্ত হইবেক। অস্ত্র কার্য্যের পর জলের সহিত লবণ মিশ্রিত করিয়া রোগীর মুখ ধোওয়াইবে। এই রোগে আক্রান্ত কালীন রোগী, নিয়োজিত স্বীয় কার্য্যে সর্ব্বদা ব্যাপৃত থাকিবেক, কোন মতে রোগের কারণ যাহাতে মনে উদয় না হয়, এমত চেষ্টা করিবেক, এবং নিম্ন লিখিত মতে ঔষধ সেবন করিবেক।

ঔষধ—বেলাডোনা, পূর্ণমাত্রা প্রত্যহ বার ঘণ্টা অন্তর দুই দিবস পর্য্যন্ত, তাহার তিন দিবস পরে, পুনর্ব্বার ঐরূপে পাঁচ দিবস পর্য্যন্ত দিবেক।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগের পর রোগের লক্ষণ, প্রথম যে রূপ উক্ত হইয়াছে সেই ভাবে থাকে তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, পূর্ণমাত্রা প্রত্যহ তিন বার করিয়া, আরও এই ঔষধ রোগের প্রাদুর্ভাব কালীন পূর্ণমাত্রায় তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধে উপকার বোধ না হয় এবং রোগী সর্ব্বদা নিদ্রিত থাকিতে ইচ্ছা করে, গলার ভিতর শুষ্ক ও জ্বালা করে কিম্বা অত্যন্ত জ্বালার সহিত মুখে বা গলায় ফোড়ার ন্যায়

ন্যায় শ্লেষ্মা একত্রিত হয়, পুনঃ পুনঃ জলপান করিতে ইচ্ছা করে, কিন্তু জল দিলে, তৎক্ষণাৎ হস্ত দ্বারা ঠেলিয়া ফেলে, গিলিবার সময়, গলা বদ্ধপ্রায় বোধ হয়, চক্ষুর পুত্তলিকা স্থির হইয়া থাকে, অত্যন্ত ভয় বোধ, সর্ব্বদা থুথু দিতে, কামড়াইতে, বা ছিঁড়িয়া ফেলিতে ইচ্ছা করে, পলায়নে উদ্যত হয়, নিয়ত ঘুরিয়া পড়ে, মুখ দিয়া ফেণা উঠে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, প্রতেক বার আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে পূর্ণ মাত্রায় দিবেক।

যদ্যপি আক্রমণ কাল, অতিশয় গাঢ় এবং বহুকাল স্থায়ী হয়, কামড়াইতে তাদৃশ ইচ্ছা থাকে না, দ্রব-দ্রব্যে ভয় থাকে, সর্ব্বদা থুথু ফেলে, রোগে আক্রান্ত হইলে, তৎকালে জ্ঞান শূন্য হয়, আরও মুখ দিয়া ফেণা উঠে, অত্যন্ত ভীরু হয়, গৃহ হইতে পলায়ন করিতে ইচ্ছা করে, মনুষ্য জাতির নিকট থাকিতে ভাল বাসে না, জন্তুতে কামড়াইবে বলিয়া ভয় করে, নিদ্রাকালীন চমকিয়া উঠে, এবং ভয়ানক স্বপ্নদর্শন করে তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, পূর্ব্ববৎ।

কোন উজ্জ্বল পদার্থে দৃষ্টিপাত করিলে, রোগের আক্রমণ কাল উপস্থিত হয়, অত্যন্ত পিপাসা, মুখ এবং গলা শুষ্ক, কিন্তু দ্রব-দ্রব্য মাত্রেই ভয়, মুখে ফেণা উঠে, পাগলের ন্যায় নৃত্যাদি করিতে থাকে, কখন কখন গান করে, হাস্য করে, এবং কখন কখন দীর্ঘ নিঃশ্বাস ইত্যাদি ত্যাগ করিয়া দুঃখ প্রকাশ করে, রোগের আক্রমণ কালে অস্থির হয়, হঠাৎ চীৎকার করিয়া উঠে, চমকিয়া উঠিয়া নানাবিধ অঙ্গ ভঙ্গি করে, এবং, সমস্ত বস্তুই কামড়াইতে বা দন্ত দ্বারা ছিঁড়িয়া ফেলিতে ইচ্ছা করে, তাহা হইলে।

ঔষধ—ষ্ট্র্যামোনিয়ম্, পূর্ব্ববৎ।

যদ্যপি গলার ভিতর এবং মুখের ভিতর অত্যন্ত জ্বালা ও শুষ্ক থাকে এবং তাহা গিলিবার সময় বৃদ্ধি হয়, কখন কখন অত্যন্ত রাগান্ধ হয় এবং গলা বা পেট কিঞ্চিৎ চাপিলে ও জল দেখিলেই রোগের আক্রমণ কাল উপস্থিত হয়, চক্ষুঃ রক্তবর্ণ, এবং উজ্জ্বল রূপ ধারণ করে, তাহা হইলে।

ঔষধ—ক্যান্থ্যারাইডিস্, পূর্ণমাত্রা প্রত্যেক বার রোগের আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে।

---

# সর্পদংশন।

## চিকিৎসা।

প্রথমতঃ সর্পে দংশন করিলে, যে প্রকার উত্তাপ দেওয়ার ব্যবস্থা পূর্ব্বপ্রকরণে করা হইয়াছে, তদনুসারে, যে পর্য্যন্ত রোগী কম্পান্বিত না হয়, অথবা এক ঘণ্টা কাল পর্য্যন্ত ঐ রূপে তাত দিবেক। যদ্যপি তাহাতেও ক্রমশঃ বিষ জন্য লক্ষণ বর্দ্ধিত হইতে থাকে, এবং ঘায়ের স্থান হইতে ঊর্দ্ধ দিকে হৃৎপিণ্ডে, যাতনা বৃদ্ধি হইয়া উঠে, কিম্বা যদ্যপি ঘা ঈষৎ নীলবর্ণ হয়, বা ফোলে, এবং রোগী বমন করে ও অবসন্ন হইয়া পড়ে, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, চারিটী করিয়া বটিকা অর্দ্ধ ঘণ্টা বা বিশ মিনিট্ অন্তর এক এক বার দিবেক, কিন্তু যদ্যপি দুই ঘণ্টা পরে, কোন উপকার বোধ না হয়, তাহা হইলে ঔষধ বেলাডোনা, পূর্ব্ববৎ দিবেক।

সর্প দংশনের প্রথম বিকার নিবারিত হইয়া, যদ্যপি অন্য কোন প্রকার শারীরিক হানি উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, বা এসিডম্-ফস্ফরিকম্, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে আট দিবস পর্য্যন্ত দিবেক, তাহার ছয় দিবস পরে, আবশ্যক হইলে পুনর্ব্বার ক্রমশঃ পূর্ব্ববৎ দিবেক।

বিষ চিকিৎসা।

যদ্যপি কেহ কোন প্রকারে বিষ ভক্ষণ করে তখন তাহাকে বমন দ্বারা উঠাইয়া ফেলা বা প্রতিবিরোধী ঔষধ সেবন দ্বারা বিষের শক্তির হ্রাস করা কর্ত্তব্য, তাহার পর তজ্জন্য যে কোন রোগ হইবার সম্ভব তাহা নিবারণ করা প্রয়োজনীয়। শীঘ্র বমন করাইবার নিমিত্ত ঈষৎদুষ্ণ জল অধিক পরিমাণে পান করাইয়া গলার ভিতর কবুতরের পাখা দ্বারা সুড় সুড়ি দিবেক ইহাতে যদি বমন না হয় তাহা হইলে কিঞ্চিৎ নস্য বা রাইএর গুঁড়া লবণের সহিত মিশ্রিত করিয়া জিহ্বার উপর দিয়া এক গ্লাস গরম জল এক দমে পান করাইবেক। ইহাতেই বমন হইয়া বিষের তেজের অনেক লাঘব করিবেক।

যদ্যপি কেহ ধাতু ঘটিত বিষ ইচ্ছা পূর্ব্বক বা দৈবাৎ ভক্ষণ করিয়া থাকে তাহা হইলে অধিক পরিমাণে সাবানের জল অথবা এক তোলা বা দেড় তোলা পরিমাণে, কার্বোনেট্-অব-ম্যাগ্‌নেশিয়া * এক পোওয়া জলের সহিত অথবা ঐ পরিমাণে ফুলখড়ি এক পোওয়া জলের সহিত অথবা আট হইতে দশ রতি পর্য্যন্ত, সোডা, † এক গ্লাস জলের সহিত প্রত্যেক বার বমনের পর বা যত বার যাতনা উপস্থিত হয় তৎকালে, এক এক বার পান করাইবেক।

যদ্যপি বমন না হয় তাহা হইলে ডিম্বের শ্বেত-ভাগ জলের সহিত চিনি দিয়া, অথবা অধিক পরিমাণে দুগ্ধ পান করাইবেক।

* এক প্রকার ডাক্তরি (এলোপেথি) মতের ঔষধ।

† এক প্রকার ডাক্তরি ঔষধ বিশেষ।

বিষ ভক্ষণের তীব্র অবস্থার কিঞ্চিৎ উপশম বোধ হইলে পাকস্থলীকে সমভাবে রাখিবার নিমিত্ত।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ণমাত্রায় দুই ঘণ্টা অন্তর চারি বার দিয়া পরেতে ছয় ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধের শেষ মাত্রার ১২ ঘণ্টা পরে যদ্যপি বমনেচ্ছা বমন, উত্তাপ বা শরীরের শীতলতা এবং শক্তিহীনতা থাকে তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্, পূর্ব্ববৎ।

উক্ত ঔষধের পর যদ্যপি রাত্রিতে অস্থিরতা প্রবল থাকে তাহা হইলে।

ঔষধ—চায়না পূর্ণমাত্রা রাত্রি এবং প্রাতঃকালে প্রত্যহ এক এক বার।

যদ্যপি দিবসে বিশেষতঃ নিদ্রার পর উপসর্গ বৃদ্ধি হয় ও কোষ্ঠবদ্ধ থাকে বা পিচ্ছিল পাতলা মল নিঃসৃত হয় তবে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

---

উদ্ভিজ্জবিষ ভক্ষণের চিকিৎসা।

যদ্যপি কেহ উদ্ভিজ্জ বিষ ভক্ষণ করিয়া থাকে তাহা হইলে তাহাকে তৎক্ষণাৎ বমন করাইবে অথবা যদ্যপি বমন করান অসাধ্য বোধ হয় তাহা হইলে, কর্পূরের আরক নাসিকা দ্বারা টানাইবেক। রোগীকে সর্ব্বদা চালিত করিবেক এবং সদত অন্যমনস্ক রাখিবেক। মস্তকের উপর এবং ঘাড়ের লতায় বক্ষঃস্থলে ও পশ্চাদ্ভাগে শীতল জলের দ্বারায় পুনঃ পুনঃ আঘাত করিবেক, এতদ্দ্বারা নিদ্রিত হইবেক অথবা যদি পূর্ব্বে ঢুলিয়া পড়িয়া থাকে তাহা হইলে চেতন হইবে।

উদ্ভিজ্জ বিষ ভক্ষণের পর অথবা তামাকু বা আফিঙ্গ ভক্ষণের পর উক্ত প্রকার চিকিৎসাতে কিঁছু উপশম বোধ হইলে পরে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর।

কিন্তু যদ্যপি উক্ত ঔষধ সেবনের চারি বারের পর রোগের লক্ষণের উপশম বোধ না হয় তাহা হইলে শেষ বারের ছয় ঘণ্টা পরে।

ঔষধ—বেলাডোনা, নক্স-বমিকা, বা মর্কিউরিয়স্ এই ঔষধত্রয়ের মধ্যে যে কোন একটী পূর্ণমাত্রায় প্রাতঃকালে এবং রাত্রিতে এক এক বার দিবেক।

পথ্য ব্যবস্থা।

এই রোগে মাংসের ক্কাথ ঘৃত দুগ্ধাদি বল-কারক দ্রব্য অন্ন বা রুটীর সহিত ব্যবস্থা করিবে।

---

মদ্য পান।

যদ্যপি কোন ব্যক্তি অতিরিক্ত মদ্যপান জন্য নেশায় অভিভুত হয় এবং তাহাকে শীঘ্র চেতন করার প্রয়োজন হয় তাহা হইলে* তাহার উপর শীতল জল কলস পরিমাণে উচ্চ স্থান হইতে এরূপে ঢালিবে যে তাহাতে তাঁহার মস্তকে আঘাত লাগে। তাহার পর অথবা যখন মদ্যপান করিয়া পর দিবস প্রাতঃকালে শরীর ভার বোধ হয়, চক্ষুতে আঁলোক সহ্য হয় না, বমনেচ্ছা হয়, নাভিস্থলে যাতনা বোধ, স্বরভঙ্গ, হস্তেতে

উত্তাপ, শরীরে আলস্য ও শীত বোধ, অথবা কখন কখন নাসিকা দিয়া রক্ত স্রাব হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা বা কার্বো-বেজিটেবিলিস্, পূর্ণমাত্রায় দুই বা চারি ঘণ্টা অন্তর ব্যবহার করিবে।

যদ্যপি মাথা ধরা থাকে, মস্তক মধ্যে শলাকা বিদ্ধ থাকার ন্যায় যাতনা, কিম্বা এক পার্শ্বে মাত্র মাথা ধরিয়া থাকে, গমনাগমনে, কোন বিষয় চিন্তা করিবার সময়, এবং মাথা নোওয়াইতে, যাতনা বৃদ্ধি হয় বমন এবং উকি হয়। বেগের সহিত পিচ্ছিল মল নিঃসৃত হয়, অত্যন্ত মাথা ঘোরে, চক্ষুঃ রক্ত-বর্ণ হয় কাশী থাকে, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা পূর্ব্ববৎ।

যদ্যপি মাথা ধরিয়া দপ্ দপ্ করে চক্ষুর উপর চাপিয়া ধরা বোধ হয়, বমনেচ্ছা থাকে, নিদ্রা হইতে জাগরিত হইলে বিশেষতঃ বৈকালে বা গ্রীষ্মের সময়ে ঐ সকল যাতনা বৃদ্ধি বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—কার্বো-বেজিটেবিলিস্, পূর্ব্ববৎ।

অতিরিক্ত মদ্যের নেশায় অত্যন্ত অভিভূত হইলে যদ্যপি তৎক্ষণাৎ নেশা ছাড়াইবার প্রয়োজন হয়, তাহা হইলে।

ঔষধ—লডেনম্ * ৫ ফোটা এক গ্লাস জলের সহিত পান করিলে তৎক্ষণাৎ পূর্ব্বাবস্থা প্রাপ্ত হইবেক।

মদ্যাদির দ্বারা নেশা করিয়া শরীরের বিকৃতি করা কোন মতে বিধেয় নহে এই জন্যই আমাদিগের প্রাচীন মুনিগণ এতৎ প্রদেশে মদ্যপান একেকালীন নিষেধ করিয়াছেন। মদ্য

* এক প্রকার এলপেথি মতের ঔষধ।

পান, তদ্রূপ "সদৃশ ব্যবস্থা" মতে নিতান্ত নিষিদ্ধ, অতএব এ মতে চিকিৎসাকালীন রোগীর (অভ্যাস থাকিলে) মদ্যপান ত্যাগ করা উচিত। কিন্তু বহু দিনের অভ্যাস এক কালীন ত্যাগ করিতে হইলে অতিশয় কষ্ট বোধ হয়, তজ্জন্য যদ্যপি কেহ মদ্যপান ত্যাগ করিতে স্থির প্রতিজ্ঞ হয়, তাহার কষ্ট নিবারণের জন্য।

ঔষধ—সল্ফর্ প্রত্যহ প্রাতঃকালে দ্বিগুণমাত্রায় সাত দিবস পর্য্যন্ত সেবন করিবেক।

যদ্যপি পানেচ্ছার অল্পতা হইয়া পুনর্ব্বার পূর্ব্ববৎ পানের ইচ্ছা উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা উক্তরূপে প্রত্যহ সন্ধ্যার সময় এক এক বার সেবন করিবেক।

যদ্যপি দুই তিন দিবস পরে পানেচ্ছা পুনর্ব্বার বলবতী হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, প্রত্যহ প্রাতঃকালে এক এক বার সাত দিবস পর্য্যন্ত।

যদ্যপি উক্ত ঔষধ, ফলদায়ক না হয় তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, বা নক্স-বমিকা, পুর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে বা উপর্য্যুপরিরূপে দিবেক।

## কুইনাইন্ দোষ জন্য রোগের চিকিৎসা।

আফ্রিঙ্গ এবং পারার (মর্করি ইত্যাদি) ন্যায় কুইনাইন্ শরীরে প্রবিষ্ট হইলে শরীরকে জীর্ণ করিয়া এমত সকল রোগ উৎপন্ন করে, যে তাহার চিকিৎসার উপায় থাকে না। যদ্যপিও

রোগী, মৃত্যু হইতে রক্ষা পায় তাহা হইলেও বহুকাল পর্য্যন্ত ইহার ফলভোগ করে। মর্করি, অপেক্ষা ইহাকে শরীর হইতে দূর করা অতীব কঠিন, ইহাকে শরীর হইতে অপসারিত করিবার নিমিত্ত ধৈর্য্যতো আবশ্যক। এই ঔষধ শরীর হইতে দূর করণের প্রধান।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর ক্রমশঃ সেবন করিবেক।

যদ্যপি কুইনাইনের দোষ জন্য, বাতজ দুর্ব্বলতা, অস্থি মধ্যে যাতনা বোধ হয়, এবং ব্যায়ামকালে, কথা কহিতে, নাক ঝাড়িতে, বা উচ্চ শব্দ শ্রবণে যাতনা বৃদ্ধি বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর।

যদ্যপি শরীর শীতল, ও শরীরে শীতল ঘর্ম্ম হয়, কোষ্ঠাবরোধ বা অতিসার বিদ্যমান্ থাকে তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্, পূর্ব্ববৎ।

যদ্যপি কুইনাইন্ জন্য কামলা হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-বাইবস্ অথবা বেলাডোনা, পূর্ব্ববৎ।

যদ্যপি মুখেতে উত্তাপ বোধ ও মস্তকে রক্তবদ্ধ বোধ হয়, মস্তকে, বদনে, এবং দন্তে যাতনা বোধ থাকে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা পূর্ব্ববৎ।

যদ্যপি ঐ জন্য কর্ণের বেদনা হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা চারিঘণ্টা অন্তর।

যদ্যপি কুইনাইন্ দোষ জন্য পাদশোথঃ হয় অর্থাৎ পা ফোলে তাহা হইলে।

ঔষধ—ফেরম্, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রিতে এক বার করিয়া।

যদ্যপি ঐ জন্য পায়ের ঘা হয়, শোথঃ অল্প কাশী এবং ঘণ শ্বাস হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর।

যদ্যপি একজ্বরী সময়ে কুইনাইন্ দেওয়াতে নবজ্বর অপেক্ষা অধিক কষ্ট দায়ক, প্রাচীন একজ্বরী এতাদৃশ হয়, যে তাহা দূর করা কঠিন হইয়া উঠে, তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ণমাত্রা প্রত্যহ চারি বার করিয়া দিবেক।

যদ্যপি কুইনাইনের দ্বারা নবজ্বর দমন হইয়া পরেতে কর্ণ-শূল, দন্তশূল, শিরঃশূল, এবং হস্ত পদাদিতে বেদনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা অবস্থা বিবেচনায় চারি বা ছয় ঘণ্টা অন্তর।

যদ্যপি উক্ত ঔষধে আরোগ্য বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ব্ববৎ দিবেক।

---

### পারা দোষ জন্য রোগ।

পারা (অর্থাৎ মর্করি) নানাবিধ রূপে শরীরে প্রবিষ্ট হইলে বিরেচনের দ্বারা কোন মতেই দূর করা যায় না। কারণ ইহা শরীরে প্রবিষ্ট হওয়া মাত্রেই সমস্ত শরীরের রস ভাগে, এবং অস্থি পর্য্যন্ত নিবিষ্ট হইয়া থাকে, তজ্জন্য আদিম রোগ অপেক্ষা

* আমি এই ঔষধ দ্বারা অনেকের কুইনাইন্ দোষ জন্য জ্বর, সর্ব্বতোভাবে আরোগ্য করিয়াছি।

মর্করি দ্বারা ক্রমশঃ শরীর নষ্ট হইলে, তাহাকে আরোগ্য করা কঠিন হইয়া উঠে, অতএব তাদৃশ রোগে অধিক কাল চিকিৎসার প্রয়োজন।

চিকিৎসা।

যদ্যপি পারা দোষ জন্য নিম্ন লিখিত লক্ষণ লক্ষিত হয় অর্থাৎ রাত্রিতে মাথাধরা, চুল উঠিয়া যাওয়া, চক্ষুঃ লাল হওয়া এবং ফুলা, নাসিকা চাপিলে বেদনা বোধ হওয়া, মুখের চতুর্দ্দিকে ফুস্কুড়ি নির্গত হওয়া, গলার ভিতর শ্লেষ্মা জমা, সদত মুখ দিয়া রস নির্গত হওয়া, মাড়িতে ঘা থাকা, জিহ্বার নীচের গুঠলি ফোলা, গিলিবার সময় যাতনা বোধ, কাশী, কুচ্‌কিতে বা বগলে ফোড়া হইয়া পাকা, কিম্বা বক্ষঃস্থলে ছোট ছোট ফোড়া উঠা, পাতলা মল হওয়া, বিশেষতঃ বাতের ন্যায় অঙ্গুলি ও হস্ত, ও জানুর উপর প্রদাহ বিশিষ্ট ফোলা, শরীরে কোন প্রকার ঘা হইলে, বা কোন স্থান আঁচড়াইলে, তাহাতে পুঁজ হইয়া বিস্তৃতি হওয়া, হস্ত পদাদির চর্ম্ম ফাটিয়া যাওয়া, অল্পেতেই ঘা দিয়া রক্ত পড়া, রাত্রিতে জ্বালা এবং দপ্‌ দপ্‌ করা অপিচ জ্বর বিদ্যমান্ থাকা। উক্ত লক্ষণ সকলের মধ্যে কোন কোন প্রকার লক্ষণ বিদ্যমান্ থাকিলে।

ঔষধ—হেপার্, ৩ গুঁড়া পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার।

যদ্যপি পারা দোষ জন্য মুখ এবং গলা ও জিহ্বার নীচের গুঠলি ফোলে এবং বধির হয়, তাহা হইলে।

ঔষধ—হেপার্ এবং বেলাডোনা পূর্ব্ববৎ উপর্য্যুপরি বা স্বতন্ত্র ভাবে দিবেক।

যদ্যপি উক্ত ঔষধে অবস্থার কিছু পরিবর্ত্তন না হয়, তাহা হইলে।

ঔষধ—ষ্ট্যাফিসেগ্রিয়া, পূর্ণমাত্রা পূর্ব্ববৎ।

যদ্যপি রাত্রিতে যাতনা বৃদ্ধি হয়, অত্যন্ত দুর্ব্বলতা থাকে ও যদ্যপি রোগী অতিরিক্ত বিরেচন এবং লাল নিঃসরণ জন্য দুর্ব্বল হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—চায়্না, পূর্ব্ববৎ।

ইহা এক সপ্তাহ পর্য্যন্ত সেবনের পর যদি উপকার বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—কার্বো-বেজিটেবিলিস্, উক্ত রূপে দিবেক।

প্রাগুক্ত কোন ঔষধ সেবনের পর যদ্যপি অস্থি মধ্যে যাতনা এবং বাতের ন্যায় ফোলা থাকে তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, এবং পরেতে এসিডম্-ফস্ফরিকম্, পূর্ব্ববৎ।

যদ্যপি পারা দোষ জন্য অস্থি ফোলে তাহা হইলে প্রথমতঃ।

ঔষধ—এসিডম্-ফস্ফরিকম্, এবং ষ্ট্যাফিসেগ্রিয়া পূর্ব্ববৎ।

যদ্যপি উক্ত দুই ঔষধের দ্বারা আরোগ্য বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ণমাত্রা দুই তিন ঘণ্টা অন্তর তিন দিবস পর্য্যন্ত দিবেক।

পূর্ব্বোক্ত কোন ঔষধ অনেক বার ব্যবহার করিয়া যদ্যপি সর্ব্বতোভাবে রোগের লক্ষণ অন্তর্হিত না হয় তাহা হইলে।

ঔষধ—সল্ফর্; পূর্ণমাত্রা প্রত্যহ তিন বার করিয়া এক সপ্তাহ পর্য্যন্ত ব্যবহার করিবেক। পরেতে ক্যাল্কেরিয়া, ঐ রূপে।

যদ্যপি কোন ব্যক্তি অধিক পারা সেবন করিয়া পরেতে গন্ধক ব্যবহার করিয়া থাকে তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-বাইবস্, বেলাডোনা, বা পল্‌সেটিলা, পূর্ণমাত্রা প্রত্যহ তিন বার করিয়া সেবন করিবেক।

যদ্যপি কোন ব্যক্তি অধিক পরিমাণে মর্করি অর্থাৎ (পারা) ব্যবহার করিয়া পরেতে গন্ধক ব্যবহার না করিয়া থাকে, এবং লক্ষণানুযায়ী হেপারের নিতান্ত প্রয়োজন বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—সলফর্, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

ম্যাগ্নেশিয়া বা এপ্‌সম্ সল্ট, ব্যবহার জন্য রোগের চিকিৎসা।

যদি কোন ব্যক্তির উক্ত কোন প্রকার জোলাপ ব্যবহার করিয়া তজ্জন্য নিদ্রা না হয় তাহা হইলে।

ঔষধ—কফি, পূর্ণমাত্রা শয়নের পূর্ব্বে প্রত্যহ এক বার করিয়া সেবন করিবেক।

যদ্যপি তজ্জন্য উদরে অত্যন্ত যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—কামোমিলা, পূর্ণমাত্রা দুই বা চারি ঘণ্টা অন্তর এক একবার।

কোষ্ঠ বদ্ধ থাকিলে বা বিরেচন হইলেও যদি উদর অত্যন্ত দূষিত থাকে তাহা হইলে।

ঔষধ—কলোসিন্থ, পূর্ব্ববৎ।

যদ্যপি চব্বিশ ঘণ্টার মধ্যে কিঞ্চিৎমাত্র ও মল নিঃসৃত না হয় তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা দুই তিন ঘণ্টা অন্তর।

যদি রোগীর অতিশয় যাতনা থাকে এবং জ্বরের সহিত অত্যন্ত জ্বালা থাকে, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, পূর্ণমাত্রায় অবস্থানুসারে, তিন হইতে ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি পাতলা মল, বিরেচিত হইতে থাকে তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

### হুল বিশিষ্ট কীটাদির আঘাত বা দংশন।

বিচ্ছু বা কাঁক্ড়াবিছা, বৃশ্চিক, ভীমরুল, ভ্রমর, বোল্‌তা, মৌমাছি, ও ডাঁশ, মসা, ছার্‌পোকা, মাকড়্‌শা, প্রভৃতির কামড় বা আঘাত যদ্যপিও কদাচিৎ মারাত্মক নয়, তথাচ যখন কোন কোন স্থান বিশেষ আক্রমণ করে তৎকালে আশু অত্যন্ত পীড়াদায়কহয়।

### চিকিৎসা।

প্রথমতঃ উক্ত প্রকার কীট বা পতঙ্গে দংশন করিলে তৎক্ষণাৎ সেই স্থান শীতল জল দিয়া ধৌত করিবে, এবং কর্পূরের ঘ্রাণ লইবে। যদ্যপি তজ্জাতীয় জীব তৎকালে ধরা যায় তাহা হইলে তাহাকে দলিয়া ঘায়ের উপর দিবে। যদ্যপি সহ্য হয় তাহা হইলে দষ্ট স্থান অগ্নির উত্তাপে কিয়ৎকাল ধরিলে তৎক্ষণাৎ যাতনার নিবৃত্তি হইবে। হুল ফুটিয়া থাকিলে ঘায়ের উপর থুথু দিয়া নখ বা সোন্না দ্বারা যত্ন পূর্ব্বক উঠাইবে এবং তদনন্তর কর্পূরের ঘ্রাণ লইয়া পরে।

ঔষধ—আর্ণিকা, (অমিশ্র আরক) সেই ঘায়ের উপর দুই, তিন, বার লাগাইলে আরোগ্য হইবেক, এবং আর্ণিকা, বটিকা পূর্ণমাত্রা অবস্থা বিবেচনায় দুই, তিন ঘণ্টা অন্তর সেবন করাইবে।

যদ্যপি উক্ত ঔষধ দ্বারা ফুলা এবং জ্বর নিবারিত না হয় ও কর্পূরের ঘ্রাণ লইলেও উপশম বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্র। পূর্ব্ববৎ অথবা আর্ণিকার সহিত উপর্য্যুপরি রূপে দিবেক।

যদ্যপি উক্ত ঔষধদ্বয় সেবনের পর ফুলা থাকে তাহা

ঔষধ—বেলাডোনা, পূর্ণমাত্র। অর্দ্ধ ঘণ্টা অন্তর।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধ প্রয়োগের পর উপশম বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-বাইবস্, পূর্ব্ববৎ কিন্তু ক্রমশঃ রোগের যাতনা এবং চিহ্নের লাঘব বোধ হইলে সময় অধিক করিয়া দিবেক।

আঘাত।

দৈবাৎ কোন স্থানে পতিত হইয়া আঘাত লাগিলে প্রথমতঃ।

ঔষধ—আর্নিকা, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর চারি দিবস পর্য্যন্ত সেবন করিবেক। এবং আর্ণিকা (অমিশ্র আরক) ১০ ফোটা পরিমাণে অর্দ্ধ ছটাক জলে মিশ্রিত করিয়া তদ্দ্বারা ৩। ৪। বার করিয়া ধৌত করিবে।

যদ্যপি পাদ বিক্ষেপ কালীন ভ্রমবশতঃ পতিত হইয়া তজ্জন্য মাথা ধরে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণমাত্রা পূর্ব্ববৎ।

উক্ত প্রকার অবস্থায় ককিউলস্, এসিডম্-ফস্ফরিকম্, ও পূর্ব্বোক্ত প্রকারে দেওয়া যায়।

যদ্যপি পতন জন্য হস্ত পদাদিতে বেদনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, অথবা ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে।

যদ্যপি ভয় জন্য পতিত হইয়া উক্ত প্রকার বেদনাদি ঘটিয়া থাকে তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, পূর্ব্ববৎ।

যদ্যপি পতন জন্য মূর্চ্ছা হয় তাহা হইলে প্রথমতঃ,

ঔষধ—একোনাইট্, পূর্ব্ববৎ কিন্তু পুনঃ পুনঃ মূর্চ্ছা উপস্থিত হইলে প্রত্যেক বার মূর্চ্ছার পর অর্দ্ধমাত্রা পরিমাণে দিবেক।

যদ্যপি পতন জন্য অস্থিরতা প্রবল হয় তাহা হইলে।

ঔষধ—কফি, পূর্ণমাত্রা প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক এক বার করিয়া দিবেক।

## মোচ্ড়ানি বা মচ্কিয়া যাওয়া।

কোন স্থান কোন প্রকার কারণবশতঃ যদ্যপি মচ্কিয়া যায় ও সেই স্থান ফুলিয়া লাল হইয়া থাকে অথবা রক্ত জমিয়া কাল-শিরা পড়িয়া থাকে তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, (অমিশ্র আরক) ত্রিশ ফোটা পরিমাণে এক ছটাক জলে মিশ্রিত করিয়া প্রত্যহ তিন বার করিয়া তদ্দ্বারা ধৌত করিবেক।

যদ্যপি রক্ত জমিয়া না থাকে এবং পূর্ব্বোক্ত প্রকারে যাতনা থাকে তাহা হইলে।

ঔষধ—রুস্-টক্সিকোডেণ্ড্রন্ (অমিশ্র আরক) পূর্ব্ববৎ ব্যবহার করিবেক এই ঔষধ বাহ্য প্রয়োগকালীন প্রত্যহ এক এক মাত্রা সেবনও করিবেক।

উক্ত ঔষধ ব্যবহারের পর যদ্যপি পীড়িত স্থান বলহীন বা আড়ষ্ট হইয়া থাকে এবং চালনা করিতে অত্যন্ত যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, সল্‌ফর, ক্যাল্কেরিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে। এক এক ঔষধ ক্রমশঃ চারি দিবস করিয়া ক্রমান্বয়ে সেবন করিবেক।

যদ্যপি উপরোক্ত লক্ষণ সকল উক্ত প্রকারে অন্তর্হিত না হয় এবং যাতনাদি অধিক কাল স্থায়ী হয় তাহা হইলে দশ মিনিট্ পরে।

ঔষধ—সিপিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে আট দিবস পর্যান্ত সেবন করিয়া পরেতে কষ্টিকম্ উক্ত প্রকারে ব্যবহার করিবেক।

যদ্যপি বাহ্যিক যাতনার সহিত উত্তাপ ও রক্তবর্ণত্ব দেখা যায়, এবং তাহার সহিত জ্বর ও অস্থিরতা থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর এক এক বার করিয়া সেবন করিবেক। কিন্তু ঐ ঔষধ ব্যবহার কালীন অন্য কোন প্রকার ঔষধ সেবন করিবেক না।

## ক্ষত

ক্ষত অর্থাৎ ঘা ছয় প্রকার, এক কাটা ঘা, অর্থাৎ কোন তীক্ষ্ণ অস্ত্র দ্বারা চ্ছেদন করিয়া যে ঘা হয়। দুই ছেঁড়া ঘা, অর্থাৎ অস্ত্রাদি দ্বারা ছিন্ন না হইয়া কোন প্রকার গুরুতর টানে মাংসাদি ছিঁড়িয়া যে ঘা হয়। তিন ছ্যাঁচা ঘা, কোন প্রকার গুরুতর বস্তু-আঘাত দ্বারা যে ঘা হয়। চারি খোঁচা ঘা, কোন তীক্ষ্ণ অস্ত্রের অগ্রভাগ দ্বারা খোঁচা লাগিয়া যে ঘা হয়। পাঁচ, গুলির ঘা। - ছয়, জন্তুর দন্ত-নখাদি দ্বারা যে ঘা হয়।

## কাটা ঘায়ের চিকিৎসা।

প্রথমতঃ রক্তবদ্ধ করিবার নিমিত্ত বস্ত্র খণ্ডের দ্বারা আহত স্থান বাঁধিয়া অতি শীতল জল বা বরফ দিয়া ভিজাইবে, যত বার শুষ্ক হইবে তত বার পুনঃ পুনঃ ভিজাইয়া দিবেক। এবং আর্ণিকা অথবা ক্যালেণ্ডিউলা অমিশ্র আরক পূর্ব্বোক্ত প্রকারে প্রস্তুৎ করিয়া তদ্দ্বারা ভিজাইবেক। ক্ষত আরোগ্য হইবার পূর্ব্বে যদ্যপি তাহা হইতে অতিরিক্ত পুঁজ নির্গত হইতে থাকে, তাহা হইলে আর্ণিকা অপেক্ষা ক্যালেণ্ডিউলা অধিক উপকারক, তদ্রূপ পুঁজ না হইলে ক্যালেণ্ডিউলা অপেক্ষা আর্ণিকা অধিক উপকারক। কেবল যখন আর্ণিকা, দ্বারা ক্ষত, ফুলিতে আরম্ভ হয় তৎকালে দেওয়া কর্ত্তব্য নহে।

যদ্যপি ক্ষত পাকিয়া পুঁজ হইতে আরম্ভ হয় তাহা হইলে প্রথমতঃ।

ঔষধ—আর্ণিকা, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর সেবন করিবেক।

যদ্যপি রোগী বলবান্ এবং দৃঢ়কায় হয়, ও অত্যন্ত প্রবল জ্বর বিদ্যমান্ থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর আর্ণিকার সহিত ক্রমান্বয়ে ব্যবহার করিবেক।

## ছিন্নক্ষত অর্থাৎ ছেঁড়া ঘায়ের চিকিৎসা।

এই প্রকার ঘায়ে প্রথমতঃ একখানি বস্ত্র খণ্ড গদির ন্যায় করিয়া ঘায়ের উপর দিয়া পুনঃ পুনঃ শীতল জলের দ্বারা ভিজাইবে। এবং যদ্যপি পাকিতে আরম্ভ হয় তাহা হইলে নিম্ন লিখিত মতে ঔষধ সেবন করিবে।

যদ্যপি বাহ্য চিকিৎসা দ্বারা ক্ষত শুষ্ক হইবার উপক্রম না দেখা যায়, যাতনা অধিক প্রবল হয়, ও অতিরিক্ত পুঁজ নির্গত হইতে থাকে, তৎকালে উক্ত প্রকারে জল দেওয়া বন্ধ করিয়া।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক এক বার করিয়া তিন দিবস পর্য্যন্ত সেবন করিবেক।

যদ্যপি উক্ত ঔষধে বিশেষ উপকার বোধ না হয় তাহা হইলে উক্ত ঔষধে শেষ মাত্রার চাব্বিশ ঘণ্টা পরে।

ঔষধ—হেপার্ পূর্ব্ববৎ।

যদ্যপি উক্ত ঔষধে আরোগ্য বোধ না হয় তাহা হইলে।

ঔষধ সাইলিশিয়া, পূর্ব্ববৎ।

যদ্যপি উক্ত ঔষধের দ্বারা সম্পূর্ণ আরোগ্য বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—সল্ফর্ উক্ত ঔষধের সহিত পূর্ব্বোক্তরূপে উপর্য্যুপরি প্রত্যেক চতুর্থ দিবসে আরম্ভ করিবেক।

ছোঁচা ঘায়ের চিকিৎসা।

প্রথমতঃ শীতল জল দ্বারা পূর্ব্বোক্ত মতে তিন ঘণ্টা পর্য্যন্ত ভিজাইবেক তাহার পর যদ্যপি অতিরিক্ত রক্ত নির্গত হইতে থাকে তাহা হইলে, আর্ণিকার অমিশ্র আরক এক ফোটায় দশ ফোটা জলের পরিমাণে মিশ্রিত করিয়া প্রস্তুত জলের দ্বারা আহত স্থান ধৌত করাইবে।

এই প্রকার ঘায়ের প্রথমাবস্থায় বা পরে।

ঔষধ—আর্ণিকা, পূর্ণমাত্রা ১২ ঘণ্টা অন্তর সেবন করিবেক।

খোঁচা ঘায়ের চিকিৎসা।

এই প্রকার ঘায়ে প্রথমতঃ বস্ত্র খণ্ড দ্বারা কষিয়া বাঁধিয়া তাহার উপর কেবল শীতল জল বা আর্ণিকার অমিশ্র আরক (প্রাগুক্তরূপে) জলে মিশ্রিত করিয়া দিবেক।

যদ্যপি এই প্রকার ক্ষত হইবা মাত্র দাঁতি লাগে তাহা হইলে, এবং তজ্জন্য কোন প্রকার ভয়ানক লক্ষণ উপস্থিত না হয়, তন্নিমিত্তে।

ঔষধ—আর্ণিকা, পূর্ণমাত্রা অর্দ্ধঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি জ্বর লক্ষণ অত্যন্ত প্রবল হয় তাহা হইলে।

ঔষধ—একোনাইট, পূর্ণমাত্রা পূর্ব্ববৎ স্বতন্ত্র বা আর্ণিকার সহিত উপর্য্যুপরিরূপে দিবেক।

যদ্যপি বাহ্যে অত্যন্ত ফোলা থাকে তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, বা বেলাডোনা, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক। ইহার মধ্যে প্রথম ঔষধ, যদ্যপি অসহ্য যাতনা থাকে তৎকালে বিশেষ উপকারক।

যদ্যপি এতাদৃশ ক্ষত মধ্যে পুঁজ হইতে আরম্ভ হয় এবং আরোগ্য লক্ষণ দেখা যায় তাহা হইলে।

ঔষধ—প্রথমতঃ সাইলিশিয়া তাহার পর মর্কিউরিয়স, পূর্ণমাত্রায় ক্রমশঃ ছয় ঘণ্টা অন্তর দিবেক, কিন্তু প্রথমোক্ত ঔষধের আট মাত্রার পর বার ঘণ্টা অন্তর দ্বিতীয় ঔষধ আরম্ভ করিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা আরোগ্য বোধ না হয় অথবা আংশিক উপশম বোধ হয় তাহা হইলে শেষোক্ত ঔষধের ছয় মাত্রার শেষে বার ঘণ্টা পরে, এবং যদ্যপি ক্ষত হইতে দুর্গন্ধ পুঁজ নির্গত হইতে থাকে তাহা হইলে।

ঔষধ—সল্ফর, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

## গুলির ঘায়ের চিকিৎসা।

শরীরে গুলি প্রবিষ্ট হইলে তাহা যত্নের সহিত উদ্ধার করিবেক। যদ্যপি তাহা সহজে নির্গত করা দুঃসাধ্য বোধ হয় তাহা হইলে তাহাকে পাকাইয়া নির্গত করিতে হইবেক। অতএব প্রথমতঃ বস্ত্র খণ্ড অথবা মসিনা দ্বারা গদি প্রস্তুত করিয়া ঘায়ের উপর বাঁধিয়া, জল দিয়া পুনঃ পুনঃ ভিজাইবে অথবা আর্ণিকার অমিশ্র আরকের বিশ ফোটা এক ছটাক জল পরিমাণে মিশ্রিত করিয়া প্রস্তুত জলের দ্বারা ভিজাইবে।

যদ্যপি ক্ষত নিতান্ত পাকাইয়া অন্তরস্থ পদার্থ নির্গত করিবার প্রয়োজন হয় তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, এবং পরেতে হেপার্ ও সলফর্ পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

ষষ্ঠ প্রকার ঘায়ের চিকিৎসা পূর্ব্বেই লিখিত হইয়াছে।

## পথ্য ব্যবস্থা।

জ্বর বিদ্যমান্ কালে জ্বরের ব্যবস্থার ন্যায় পথ্যদিবে এবং পরেতে লঘু আহার ব্যবস্থা করিবে। রোগী স্থির হইয়া থাকিবে। কোন মতে অঙ্গ চালনা ইত্যাদি (যদ্দ্বারা যাতনা বা ঘায়ের বৃদ্ধি হয় এতাদৃশ ক্রিয়া) কদাচই করিবে না। ঘায়ে পুঁজ হইলে মৎস্য, অম্ল, মিষ্ট দ্রব্যাদি, দুগ্ধ, এবং ঘৃত পর্য্যন্ত বর্জন করিবেক। কোন প্রকার নেশা বা উৎসাহের কার্য্য করিবেক না, যাহাতে শোণিত উষ্ণ করে, তাদৃশ কর্ম্মে মনো নিবেশ করা বিধেয় নহে, রোগীর বল রাখিবার জন্য কিয়ৎ পরিমাণে মাংসের ক্বাথ দেওয়া যাইতে পারে।

# চর্ম্ম রোগ।

### রক্তকুষ্ঠ।

লক্ষণ—শরীরের কোন স্থানে প্রথমে উত্তাপ হইয়া বিন্ধার ন্যায় যাতনা আরম্ভ হয়, পরেতে আক্রান্ত স্থান রক্তবর্ণ হইয়া ফুলিয়া উঠে। কিয়ৎকাল পরে জ্বালা এবং ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা বোধ হয়, অঙ্গুলি দ্বারা চাপিলে ক্ষণমাত্র রক্তবর্ণত্ব দূর হইয়া অঙ্গুলি তুলিলে পুনর্ব্বার পূর্ব্বরূপ ধারণ করে, এবং জ্বর লক্ষণ বিদ্যমান্ থাকে। অনিদ্রা, শুষ্ক জিহ্বা, বমনেচ্ছা, পাকস্থলী চাপিয়া ধরা, এবং মাথাধরা ও থাকে। অল্প দিবস মধ্যে আক্রান্ত স্থান রক্তবর্ণের পরিবর্ত্তে পীতবর্ণ হয়, এবং রোগ বদনে আক্রমণ করিলে ভয়ানক রূপে ধারণ করে।

নিদান—অগ্নিমান্দ্য, প্রবল মনোবেগ বিশেষতঃ স্ত্রীলোকের রজস্বলা কালীন অনেকেরই এই রোগ দেখা যায়।

### চিকিৎসা।

যখন এই রোগ উপস্থিত হইয়া প্রথমতঃ প্রবল জ্বর থাকে অথবা চর্ম্ম উত্তপ্ত ও শুষ্ক থাকে তৎকালে অথবা অন্য সময়ে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর ক্রমশঃ নাড়ী শীতল ভাব ধারণ করা পর্য্যন্ত দিবেক।

যদ্যপি রক্ত বর্ণ, সুর্য্য কিরণের ন্যায়, চতুর্দ্দিগে ব্যাপ্ত হয়, এবং উত্তাপের সহিত অত্যন্ত জ্বালা থাকে, আক্রান্ত স্থান শরীর চালিত করিলে অতিশয় যাতনা বোধ হয়, অত্যন্ত মাথা ধরা, তৃষ্ণা, অস্থিরতা, নিদ্রার অল্পতা, প্রলাপ তন্দ্রা ইত্যাদি

থাকে, এবং মাংসপেশী সকল সঙ্কোচিত হইতে থাকে, তাহা হইলে।-

ঔষধ—বেলাডোনা, অর্দ্ধমাত্রা রোগের তীব্রাবস্থায় তিন ঘণ্টা অন্তর অথবা ছয় হইতে বার ঘণ্টা অন্তর দিবেক। কিছু দিন এই ঔষধ ব্যবহার করিলেই এই রোগে শান্তি হইবে।

যদ্যপি আক্রান্ত স্থানের বর্ণ অতিরিক্ত লাল না হইয়া ঈষৎ রক্ত-বর্ণের সহিত নীল-বর্ণ হয় এবং পীড়া এক স্থানে অন্তর্হিত হইয়া অপর স্থানে প্রকাশিত হয়। বিশেষতঃ যদ্যপি কর্ণের বহির্ভাগে বা অভ্যন্তরে ফোস্কার ন্যায় হইয়া পীড়া প্রকাশিত হয়, তাহা হইলে।

ঔষধ—পলেসটিলা, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক এক বার।

যদ্যপি রক্তকণ্ড পাকিয়া তাহাতে পুঁজ হয় তাহা হইলে।

ঔষধ—সলফর্, আর্সেনিকম্, এই উভয় ঔষধের অন্যতর একটা পূর্ণমাত্রায় প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক এক বার করিয়া দিবেক।

### পথ্য ব্যবস্থা।

এই রোগে যখন জ্বর বিদ্যমান্ থাকে তৎকালে জ্বর কালীন পথ্য ব্যবস্থার ন্যায়, এবং জ্বর লক্ষণের লাঘব হইলে লঘু আহার দিবেক, কিন্তু যদ্যপি এই রোগে আক্রান্ত হইয়া ক্রমশঃ বিকার লক্ষণ উপস্থিত হইয়া নাড়ী বসিয়া যাইবার উপক্রম হয়, তৎকালে বলকারক দ্রব্য অর্থাৎ মাংসের কাথের সহিত কিঞ্চিৎ পরিমাণে পোর্ট নামক মদ্য জল মিশ্রিত করিয়া অত্যল্প পরিমাণে পুনঃ পুনঃ দিবেক। এই রোগে আক্রান্ত

হইলে এবং আরোগ্য হওয়ার লক্ষণ উপস্থিত হইলেও কোন মতে যাহাতে শীতল সেবা করা না হয় তাহা করিবেক।

### স্ফোটক অর্থাৎ ফোড়া

লক্ষণ—গোল অথবা অণ্ডাকৃতি হইয়া চর্ম্মের উপর ক্রমশঃ প্রদাহের সহিত ফুলিয়া উঠে এবং পরেতে পাকিয়া প্রথমতঃ রক্ত মিশ্রিত পুঁজ নির্গত হয়, এবং কঠিন পুঁজের দানা (বিচি) নির্গত হইলে শুখাইয়া যায়, কিন্তু পরেতে কিছু কাল পর্য্যন্ত কঠিন গুঠলি হইয়া থাকে।

নিদান—কোন কোন ব্যক্তির স্বভাবতঃই হইয়া থাকে, আরও চুলকানি বা অন্য কোন প্রকার চর্ম্মরোগ শেষ হইলে অথবা জ্বরের পর হইয়া থাকে।

### চিকিৎসা।

প্রথমতঃ ফোড়া উঠিলে এক খানি পাতলা বস্ত্রখণ্ড দুই পাট করিয়া তাহা জলের দ্বারা ভিজাইয়া ফোড়ার উপর রাখিয়া তাহার উপর আর এক খানি শুষ্ক বস্ত্র দিয়া ঢাকিয়া দিবেক, এবং যত বার শুখাইবে ততবার পুনঃ পুনঃ ভিজাইয়া দিবে। যখন অত্যন্ত প্রদাহ বিশিষ্ট হইয়া যাতনার সহিত ফুলিয়া উঠে তখন মসিনা বাটিয়া গরম করিয়া ফোড়ার উপর পোলটিস্ দিবে।

যদ্যপি এই রোগ পুনঃ পুনঃ উপস্থিত হয়, এবং অত্যন্ত যাতনা দেয়, তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, এবং সল্ফর্, পূর্ণমাত্রায় প্রত্যহ প্রাতঃ এবং রাত্রিতে উপর্য্যুপরি সেবন করিবে।

যদ্যপি ফোড়া অত্যন্ত প্রদাহ বিশিষ্ট দেখা যায়, এবং তাহার সহিত অতিশয় জ্বর ও অস্থিরতা থাকে তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অৰ্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর (জ্বর লক্ষণ নিবারণ হওয়া পর্য্যন্ত)।

যদ্যপি ফোড়া ফুলিয়া অগ্নিবৎ বা রক্তবর্ণ দেখায়, কিম্বা হস্ত পদাদির অগ্রভাগে উঠিয়া তাহার সহিত কুচ্‌কি ও বগলের নীচে গুঠলি সকল ফুলিয়া বেদনা বোধ হয়, ও পিপাসা, মাথা-ধরা, শরীরে উত্তাপ ইত্যাদি থাকে তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে।

যদ্যপি উক্ত ঔষধের দ্বারা অন্যান্য লক্ষণ, নিরাকৃত হইয়া কেবল ফুলা মাত্র থাকে, এবং পূর্ব্বোক্ত ঔষধে দমন করিতে না পারে তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ব্ববৎ। এই ঔষধ পূর্ব্বোক্ত ঔষধের শেষ মাত্রার চব্বিশ ঘণ্টা পরে আরম্ভ হইবেক।

ফোড়ার ভিতর পুঁজ হইলে তাহা উপরে উঠাইয়া আনিবার নিমিত্ত।

ঔষধ—হেপার্, পুর্ণমাত্রা ছয় বা আট ঘণ্টা অন্তর দিবেক।

পথ্য ব্যবস্থা।

জ্বর বিদ্যমান্ থাকার সময় জ্বর কালীন ব্যবস্থার ন্যায়, এবং তাহার পর লঘু আহার করিবেক, আমিষ ভক্ষণ করিবেক না, মদ্যাদি বা অন্য প্রকার মাদক দ্রব্য বর্জ্জিত করিবেক, শীতল জলে স্নান, ওবং শীতল জল পান দ্বারা বিশেষ উপকার হয়, প্রত্যহ নিয়মিত কালে আহার ও শয়নাদি করা, এবং নিয়মিত রূপে বহির্দ্দেশে ব্যয়াম করা বিধেয়।

রক্তবর্ণ ব্রণ।

লক্ষণ—এই ব্রণ বা, স্ফোটক, অনেকাংশে সামান্য ফোড়ার ন্যায় হয়, কিন্তু ইহা অত্যন্ত কঠিন বৃহদাকার বিশিষ্ট হয়, এবং প্রদাহ বিশিষ্ট ফুলা থাকে, উপরে চিক্ চিক্ করে, ও মধ্যস্থলে লাল বর্ণ বা ঈষৎ নীলবর্ণ বা কৃষ্ণবর্ণ দাগ দেখা যায় বিশেষতঃ ইহার মধ্যে বিচি থাকে না, যদ্যপি ইহাকে প্রথমতঃ দমন না করা যায় তাহা হইলে চতুর্দ্দিগে মুখ হইয়া পুঁজ পড়িতে থাকে শেষে উপরে শুষ্ক চামড়া পড়িয়া অভ্যন্তরে গভীর গর্ত্তের ন্যায় ঘা দেখা যায়, এই রোগ উপস্থিত হইলে মাথাধরা, পিপাসা, জিহ্বা মলিন, আহারে অনিচ্ছা, অস্থিরতা, অনিদ্রা প্রভৃতি উপসর্গসকল উপস্থিত হয়, যদ্যপি ঘা সামান্য হয়, এবং সুন্দর রূপ চিকিৎসিত হয়, তাহা হইলে ক্রমশঃ উপসর্গ দূর হইতে থাকে, কিন্তু যদ্যপি অধিক দূর পর্য্যন্ত মাংস গলিয়া যায়, তাহা হইলে বিকার লক্ষণ উপস্থিত হইয়া রোগী পঞ্চত্ব প্রাপ্ত হয়, এই রোগ, স্থান বিশেষে অথবা ঘাড়ে হইলে ঘাড়মাগুরা, পৃষ্ঠে হইলে, পৃষ্ঠাঘাত বা পৃষ্ঠব্রণ, উরু দেশে হইলে উরু-স্তম্ভ প্রভৃতি আখ্যা হয়।

---

চিকিৎসা।

এই রোগে অন্যান্য উপসর্গ না হইয়া যদ্যপি কেবল অতিশয় যাতনা এবং কষিয়া ধরা থাকে তাহা হইলে ফোড়ার উপর ঢেরার ন্যায় করিয়া অস্ত্র দ্বারা ছেদন করিয়া এক খানি বস্ত্র খণ্ড দুই তিন পাট করিয়া তাহার উপর রাখিয়া শীতল জলের দ্বারা পুনঃ পুনঃ ভিজাইবে।

এই রোগ উপস্থিত হইলে প্রথমতঃ।

ঔষধ—সাইলিশিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া সেবন করিবেক।

যদ্যপি ফোড়া ঈষৎ নীলবর্ণ হয়, এবং শীঘ্র বিস্তৃত হইবার উপক্রম দেখা যায়, তৎকালে।

ঔষধ—ল্যাকিসিস্, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর তিন মাত্রা দিয়া পরেতে প্রাতঃকালে এবং রজনীতে এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি মাংস গলিয়া যাইবার উপক্রম হয় এবং রোগী অত্যন্ত দুর্ব্বল হইয়া পড়ে, নাড়ী বেগবতী হয়, আর যদ্যপি এই রোগ সংক্রমণ জন্য হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধে সর্ব্বতোভাবে আরোগ্য বোধ না হয় তাহা হইলে।

ঔষধ—চায়্না, রস্‌টক্সি-কোডেণ্ড্রন্, বা সাইলিশিয়া ইহার মধ্যে যে কোন একটী ঔষধ পূর্ণমাত্রায় রাত্রি এবং প্রাতঃকালে এক এক বার করিয়া দিবেক।

### পথ্য ব্যবস্থা।

এই রোগের সামান্যাবস্থায় লঘু আহার করিবেক কিন্তু যখন ঘা গলিয়া বিস্তৃত হইতে থাকে, তখন বলকারক পথ্য দেওয়া নিতান্ত বিধেয়, যদ্যপি রোগী অত্যন্ত দুর্ব্বল হইয়া যায়, তাহা হইলে তাহাকে অত্যল্প পরিমাণে, পোর্ট নামক মদ্য পুনঃ পুনঃ দেওয়া আবশ্যক।

### কণ্ডূ অর্থাৎ চুল্‌কনা।

লক্ষণ—চর্ম্মের উপরে ক্ষুদ্র ক্ষুদ্র ফুস্কুড়ি উঠে, তাহার উপরিভাগ স্বচ্ছ এবং তাহা হইতে জলের ন্যায় ক্লেদ নির্গত হয় ও তাহার মধ্যে এক প্রকার অতি ক্ষুদ্র কীট থাকে। এই

রোগ মুখ ভিন্ন সর্ব্বাঙ্গে বিশেষতঃ করদ্বয়ে, অঙ্গুলির অভ্যন্তরে, এবং যোড়ের স্থানে হয়, নিয়ত অসহ্য রূপে চুল্কায়; ইহার সহিত জ্বর বিদ্যমান্ থাকেনা।

## চিকিৎসা।

এই রোগে সামান্যতঃ আন্তরিক এবং বাহ্যিক চিকিৎসার প্রধান।

ঔষধ—সল্ফর্ দ্বিগুণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে দশ দিন পর্য্যন্ত সেবন করিবেক তাহার সাত দিন পরে পুনর্ব্বার ঐ রূপে আরম্ভ করিবেক। অমিশ্র আরক বিষ্ ফোটা এক ছটাক জলে মিশ্রিত করিয়া তদ্দ্বারা এক খানি বস্ত্র খণ্ড ভিজাইয়া আক্রান্ত স্থান সকলে রাত্রি এবং প্রাতঃকালে সময়ে সময়ে দিবেক, রোগের সামান্যাবস্থায় ঔষধ সেবন না করিয়া কেবল বাহ্যিক প্রয়োগ দ্বারা আরোগ্য হইতে পারে।

## বিশেষ চিকিৎসা।

যদ্যপি চুল্কনা দিয়া রক্ত পড়ে...মর্কিউরিয়স্, সল্ফর্।
,, ,, শুষ্ক হয়..কষ্টিকম্, ল্যাকিসিস্, সিপিয়া, সল্ফর্।
,, ,, মলিন পূঁজ পড়ে...কষ্টিকম্, সিপিয়া, সল্ফর্।
,, ,, জলবৎ স্রাব হয়..{ কার্ব্বো-বেজিটেবিলিস্, কষ্টিকম্, সল্ফর্।
চুল্কনা বস্তি অর্থাৎ তলপেটে হইলে...ন্যাট্রম্-মিউরিএটিকম্।
,, চরণে হইলে.. .. .. এসিডম্-ফস্ফরিকম্।
,, পায়ের পাতায় হইলে .. ঐ

এই সকল ঔষধ দ্বিগুণমাত্রায় প্রত্যহ প্রাতঃকালে সেবন করিবেক।

পাচ্‌ড়া।

লক্ষণ—এই রোগ প্রথমতঃ চুল্‌কনা হইয়া পরেতে পাকিয়া পাচ্‌ড়া রূপে পরিণত হয়, চুল্‌কনা এবং পাচ্‌ড়া উভয়ই সংক্রামক রোগ।

চিকিৎসা।

এই রোগে আক্রান্ত হইলে রোগীকে, একটী বৃহৎ গাম্‌লায় গরম জল ঢালিয়া তাহাতে প্রত্যহ এক ঘণ্টা করিয়া বসাইবে, এবং সল্‌ফর, বা মর্কিউরিয়স্‌ দ্বিগুণ মাত্রায় প্রত্যহ প্রাতঃকালে সেবন করাইবেক।

পথ্য ব্যবস্থা।

এই রোগে আক্রান্ত ব্যক্তি মৎস্য, দুগ্ধ, মিষ্টান্ন এবং মদ্যাদি এক কালীন বর্জ্জন করিবেক, প্রত্যহ উষ্ণ জলে সাবানের দ্বারা শরীর পরিষ্কার করিয়া স্নান ও পরিষ্কৃত পরিচ্ছদ পরিধান, পরিষ্কৃত স্থানে বাস করিবেক এবং তাদৃশ রোগে আক্রান্ত ব্যক্তির সহিত এককালীন সহবাস পরিত্যাগ করিবেক।

দদ্রু (দাউদ)।

লক্ষণ—এই রোগ নানা প্রকার হইয়া থাকে, সামান্যতঃ লক্ষণ এই যে, চর্ম্মের উপর চুল্‌কাইয়া ক্ষুদ্র বা বৃহৎ চক্রাকার হয়, চতুষ্পার্শ্বে উন্নত ও মধ্যস্থান সমান থাকে।

## চিকিৎসা।

যদ্যপি দদ্রু দিয়া রক্ত পড়ে..ডল্কেমেরা, লাইকোপোডিয়ম্।

" " কটা বর্ণ হয়..ডল্কেমেরা।

" " জ্বালা করে .. { আর্সেনিকম্, কোনিয়ম্, মর্কিউরিয়স্ সল্ফর্।

" " প্রাচীন হয়..কোনিয়ম্, ল্যাকিসিস্, সল্ফর্।

" " ফাটা ফাটা হয়..লাইকোপোডিয়ম্।

" " শুষ্ক হয়..ডল্কেমেরা, ফস্ফরস্, সল্ফর্, বেরাট্রম।

" " ঈষৎ কটা বর্ণ হয়...সল্ফর্।

" " দিয়া জলবৎ রস নির্গত হয়.. { ক্যাল্কেরিয়া, কষ্টিকম্, গ্র্যাফাইটিস্, সল্ফর্।

" " চক্ষুতে বা চক্ষুর পাতায় হয়...ব্রায়োনিয়া।

" " কর্ণে হয়...............সিপিয়া।

" " মুখে হয়.. { ব্যারায়টা, ল্যাকিসিস্, ন্যাট্রম্-মিউরিএটিকম্।

" " গালে হয়...কষ্টিকম্, মর্কিউরিয়স্।

" " দাড়িতে হয়...সাইলিশিয়া।

" " মুখে হইয়া ভিতর নীলবর্ণ হয়...জিঙ্কম্।

" " লিঙ্গে হয়...ডল্কেমেরা, পিট্রোলিয়ম্।

" " উরু ও বস্তির মধ্যস্থানে ( কাচ্দাদ্)...পিট্রোলিয়ম্।

" " বক্ষঃস্থলে ও স্তনের বোঁটে..কষ্টিকম্, ডল্কেমেরা।

" " মাজার উপর, পৃষ্ঠদেশে..লাইকোপোডিয়ম্ সিপিয়া।

" " ঘাড়ে..লাইকোপোডিয়ম্, পিট্রোলিয়ম্, সিপিয়া।

" " বাহুতে হয়...মর্কিউরিয়স্; ফস্ফরস্।

" " হস্তে হয়...ডল্কেমেরা, ইপিক্যাকুয়ানা, জিঙ্কম্।

" " হস্তের অঙ্গুলিতে...গ্র্যাফাইটিস্, এসিডম্-নাইট্রিকম্।

„ „ উরুদেশে...গ্র্যাফাইটিস্, মর্কিউরিয়স্।
„ „ জানুতে...আর্সেনিকম্, ন্যাট্রম্-মিউরিএটিকম্।
„ „ চরণে...গ্র্যাফাইটিস্, ল্যাকিসিস্।
„ „ গুল্ফে (গুড়মুড়া)... { ন্যাট্রম্-মিউরিএটিকম্, পিট্রোলিয়ম্।
„ „ পায়ের অঙ্গুলিতে......এলম্।

এই সকল ঔষধ লক্ষণানুযায়ী বিবেচনা পূর্ব্বক পূর্ণ মাত্রায় বার ঘণ্টা অন্তর অথবা দ্বিগুণ মাত্রায় প্রত্যহ প্রাতঃকালে, সেবন করিবেক, এবং যখন যে ঔষধ সেবন করিবেক সেই ঔষধের চারিটী বটিকা পরিমাণে এক ছটাক জলে ফেলিয়া প্রস্তুত জলেরদ্বারা প্রত্যহ দুই বার করিয়া আক্রান্ত স্থান ধৌত করিবেক।

---

পথ্য ব্যবস্থা।

এই রোগাক্রান্ত রোগী লঘু আহার করিবেক, যে কোন দ্রব্য শোণিত উষ্ণ করে তাহা এবং মৎস্যাদি ত্যাগ করিবেক, লবণ পাকের দ্রব্য বর্জ্জন করিলে এই রোগে বিশেষ উপকার হয়, প্রত্যহ সাবানের দ্বারা অঙ্গ পরিষ্কার করিয়া শীতল জলে স্নান পরিষ্কৃত শয্যায় শয়ন ও পরিষ্কৃত বস্ত্রাদি পরিধান করিবেক, নিয়মিত রূপে ভ্রমণাদি দ্বারা ব্যায়াম কর্ত্তব্য।

---

পোড়া বা ঝল্‌শান ঘা।

অগ্নি বা অগ্নি দ্বারা উত্তপ্ত কোন পদার্থ, চর্ম্মের উপর সংলগ্ন হইলে বা উষ্ণ জলাদি বা তৈল ঘৃতাদি পতিত হইলে চর্ম্মের সেই স্থান দগ্ধ হয়, তাহা তিন প্রকার।

প্রথমতঃ, যদ্দ্বারা কেবল চর্ম্মের উপর প্রদাহ মাত্র হয়, কখন ফোস্কা উঠে অথবা উঠে না।

দ্বিতীয়তঃ, চর্ম্মের শক্তিহীন করে, চর্ম্ম উঠিয়া যায়, এবং নিকটস্থ স্থান অথবা চর্ম্মের নিম্নে পাকিয়া উঠে।

তৃতীয়তঃ, দগ্ধ স্থানের শক্তি এরূপ লোপ হইয়া যায় যে এক কালীন শুষ্ক চর্ম্ম থাকিয়া নিম্নে ঘা হইয়া যায়।

যদ্যপি অবস্থা বা বয়ঃক্রম অথবা স্থান বিশেষে, দহনের পরিমাণ অতিরিক্ত হয় তাহা হইলে কিয়ৎকালের মধ্যে রোগী বিকার লক্ষণাক্রান্ত হইয়া কাল প্রাপ্ত হয়।

বাহ্যিক চিকিৎসা।

কোন স্থান সামান্য দগ্ধ হইলে, দুই মিনিট্ পর্য্যন্ত পুনর্ব্বার উত্তাপে ধারণ করিবেক।

যদ্যপি অধিক পরিমাণে দগ্ধ হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—আর্নিকা "অমিশ্র আরক" ছয় গুণ জলে মিশ্রিত করিয়া দগ্ধস্থান, তদ্দ্বারা দশ মিনিট্ পর্য্যন্ত ধৌত করিবেক।

ফোস্কা নিবারণ জন্য শীতল জল দগ্ধ স্থানের উপর দেওয়ার পূর্ব্বে।

ঔষধ—ক্যান্থ্যারাইডিস্, (অমিশ্র আরক) দুই ফোটা পরিমাণে প্রত্যেক এক তোলা জলে মিশ্রিত করিয়া তদ্দ্বারা এক খানি বস্ত্রখণ্ড ভিজাইয়া দগ্ধ স্থান বান্ধিয়া দিবে। শুষ্ক হইলে পুনর্ব্বার ভিজাইয়া দিবে এই রূপে বার ঘণ্টা পর্য্যন্ত রাখিবে।

যদ্যপি দগ্ধ হওয়ার পর এক ঘণ্টা পর্য্যন্ত অন্য কোন প্রকার ঔষধ না দেওয়া হইয়া থাকে তাহা হইলে।

ঔষধ—কষ্টিকম্৩ আরক তিন ফোটা পরিমাণে প্রত্যেক তোলা জলে মিশ্রিত করিয়া এক খানি বস্ত্রখণ্ড ভিজাইয়া দগ্ধ স্থানের উপর দিবেক, যত বার শুষ্ক হইবেক তৎক্ষণাৎ পুনর্ব্বার ভিজাইয়া দিবেক।

যদ্যপি দগ্ধ স্থানের উপর চর্ম্ম শুখাইয়া নীচে ঘা বোধ হয়; এমত ভয়ানক স্থলে।

ঔষধ—ক্যালেণ্ডিউলা (অমিশ্র আরক), পূর্ব্বোক্ত প্রকারে অর্থাৎ প্রত্যেক তোলা জলে দুই ফোটা করিয়া মিসাইয়া এক খানি বস্ত্র খণ্ড ভিজাইয়া আহত স্থানে দিবেক।

যদ্যপি অত্যন্ত দগ্ধ হইয়া থাকে তাহা হইলে সেই স্থানের উপর তুলা অথবা ময়দা বিছাইয়া দিবেক এবং তাহা পরিষ্কার করিবার সময় ঘায়ের উপর পোল্টিস্ দিবেক।

## আভ্যন্তরিক চিকিৎসা।

যদ্যপি দহন অতি সামান্য হয়, এবং উপরের চর্ম্ম মাত্র কিঞ্চিৎ দগ্ধ হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর সেবন করিবে।

যদ্যপি অতিরিক্ত জ্বালা বোধ হয়, এবং ক্রমশঃই কষ্ট-দায়ক হইয়া উঠে তাহা হইলে।

ঔষধ—কার্বো-বেজিটেবিলিস্, পূর্ব্ববৎ।

উক্ত ঔষধ তিন চারি মাত্রা দিয়া যদ্যপি যাতনার লাঘব না হয়, তাহা হইলে।

ঔষধ—কফি, পূর্ব্ববৎ।

যদ্যপি জ্বর বিদ্যমান্ থাকে এবং নাড়ী অতিশয় বেগ-বতী হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর।

### গুরুতর অবস্থার চিকিৎসা।

যদ্যপি অতিশয় দগ্ধ জন্য রোগী বিকার প্রাপ্ত হইয়া অত্যন্ত দুর্ব্বল হয় নাড়ী প্রায় বসিয়া যায়, শীত বোধ এবং কম্প ইত্যাদিও থাকে, ও যদ্যপি তাহার সহিত মনোমধ্যে ভয়ের উদয় হয়, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্; পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যখন আরোগ্য হইবার লক্ষণ উপস্থিত হয় কিন্তু জ্বর বিদ্যমান্ থাকে তৎকালে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর পুনঃ ২ দিবেক।

যদ্যপি মগ্নাবস্থা হইতে পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা ক্রমশঃ বল প্রাপ্তির লক্ষণ না দেখা যায় এবং অতিশয় ঘা বৃদ্ধি হওয়া বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধমাত্রা দুই ঘণ্টা অন্তর।

### পথ্যাব্যবস্থা।

প্রথমতঃ যদি অতিরিক্ত দগ্ধ হইয়া থাকে এবং জ্বর বিদ্যমান্ থাকে, তৎকালে এক এক বারে অল্প পরিমাণে লঘু আহার দিবেক এবং পরেতে বলকারক দ্রব্য অর্থাৎ মাংসের ক্বাথ, অল্প মারিমাণে পোর্ট নামক মদ্যের সহিত দিবেক, কিন্তু শেষোক্ত ব্যবস্থা রোগীর মৃত্যু আশঙ্কা হইলে মাত্র। মৎস্য, দুগ্ধ, এবং যাহাতে শরীরের কদর্য্য রস জন্মায় তাদৃশ দ্রব্যাদি এক কালীন বর্জ্জিত করিবেক।

---

## সাধারণ ক্ষত।

অস্ত্র দ্বারা চ্ছেদন, ছ্যাঁচা, দহন বা স্ফোটক হইতে বহুকাল স্থায়ী ক্ষত, উৎপন্ন হইতে পারে এবং ইহা নিশ্চেষ্ট অর্থাৎ অলস স্বভাব ব্যক্তিদিগের কিম্বা যাহারা অন্যায্য রূপে আহার ব্যবহারাদি করে তাহাদিগের শরীরে স্বভাবতঃ হয়।

যদ্যপি শেষোক্ত কারণ জন্য হয় তাহা হইলে, প্রথমতঃ ক্ষুদ্র ফুস্কুড়ি উঠিয়া, উত্তাপবিশিষ্ট, ও রক্তবর্ণ হইয়া ফুলিয়া, পরেতে ফাটিলে চর্ম্মের ভিতর গর্ত্ত দেখা যায়, এই রূপে নানা বিধ পূর্ব্বরূপ উপস্থিত হইয়া পরেতে ক্ষত হয়।

## চিকিৎসা।

যখন ক্ষত ঈষৎ নীলবর্ণ বা রক্তবর্ণ দেখা যায় এবং স্পর্শ মাত্রেই রক্তপাত হয়, ও পাতলা পুঁজ, রক্ত-মিশ্রিত হইয়া নির্গত হয়, কিনারা অসমান এবং কঠিন থাকে ও অত্যন্ত জ্বালা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে এক সপ্তাহ পর্য্যন্ত দিয়া তাহার চারি দিন পরে পুনর্ব্বার ঐ রূপে আরম্ভ করিবেক।

উক্ত প্রকার লক্ষণ থাকিয়া বিশেষতঃ যদ্যপি ক্ষত হইতে দুর্গন্ধ পুঁজ নির্গত হয়, এবং সন্ধ্যার সময় ও রাত্রিতে জ্বালা বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—কার্ব্বো-বেজিটেবিলিস্, পূর্ব্ববৎ স্বতন্ত্ররূপে, অথবা পূর্ব্বোক্ত রূপে উক্ত ঔষধের সহিত উপর্য্যুপরি প্রকারে দিবেক।

যদ্যপি ক্ষত বৃহৎ হয় অথবা শীঘ্র বিস্তৃত হইবার উপক্রম দেখা যায়, বা তাহার চতুষ্পার্শ্বে ক্ষুদ্র ক্ষুদ্র ঘা, বা ফুস্কুড়ি থাকে

বিশেষতঃ যদ্যপি অতিরিক্ত ফোলা এবং চতুষ্পার্শ্বে বিবর্ণ হয়, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, পূৰ্ব্ববৎ।

যদি ক্ষত হইতে পাতলা দুর্গন্ধ পুঁজ নির্গত হয় তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ব্ববৎ।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধে ঘা পুরিয়া আসিবার লক্ষণ না দেখা যায়, তাহা হইলে।

ঔষধ--সলফর্ বা সাইলিশিয়া, পূর্ব্ব প্রকারে স্বতন্ত্র স্বতন্ত্র রূপে অথবা উপর্য্যুপরি প্রকারে দিবেক।

## বাহ্যিক চিকিৎসা।

ঘায়ের উপরে কেবল শীতল জল অথবা যখন যে ঔষধ ব্যবহার করা হয় সেই ঔষধের পূর্ণমাত্রা এক ছটাক জলে মিশ্রিত করিয়া, বস্ত্র খণ্ড দিয়া ক্ষত আবৃত করিয়া উক্ত জলের দ্বারা ভিজাইবেক।

## লক্ষণ বিশেষে চিকিৎসা।

যদ্যপি ক্ষত মধ্যে কাম্‌ড়ানি থাকে..গ্র্যাফাইটিস, সাইলিশিয়া

" " কাল হইয়া যায়..{ আর্সেনিকম, ইপিক্যাকুয়ানা, ল্যাকিসিস্, সাইলিশিয়া।

" " হইতে রক্ত পাত হয়..{ আর্সেনিকম্, কোনিয়ম্, হেপার্, সাইলিশিয়া।

" " গর্ত্তের ন্যায় হয়..সাইলিশিয়া সলফর্

| | |
|---|---|
| ,, ,, ঈষৎ নীলবর্ণ হয়.. | অরম্, কোনিয়ম্, হেপার, ল্যাকিসিস্। |
| ,, ,, অত্যন্ত জ্বালা করে.. | আর্সেনিকম্, মর্কিউরিয়স্, পলেসেটিলা, সাইলিশিয়া। |
| ,, ,, প্রাচীন এবং অপকারী হয়... | ক্যামোমিলা, হেপার্, ল্যাকিসিস্, সল্ফর্। |
| ,, ,, গভীর হয়... | ল্যাকিসিস্, মর্কিউরিয়স্, এসিডম্-নাইট্রিকম্। |
| ,, ,, মলিন এবং বিবর্ণ হয়... | ল্যাকিসিস্, মর্কিউরিয়স্, এসিডম্-নাইট্রিকম |
| ,, ,, দুর্গন্ধ যুক্ত হয়... | আর্সেনিকম্, লাইকোপোডিয়ম্, সাইলিশিয়া, ষ্ট্যাফিসেগ্রিয়া |
| ,, ,, নালী হয় (ভিতরে শুরী থাকে)...... | কষ্টিকম্, ক্যাল্কেরিয়া, কোনিয়ম্, সাইলিশিয়া, |
| ,, ,, চওড়া ও বিস্তৃত হয়.. | আর্সেনিকম্, ল্যাকিসিস্, মর্কিউরিয়স্, সিপিয়া। |
| ,, ,, কঠিন হয়.. | আর্সেনিকম্, ল্যাকিসিস্, মর্কিউরিয়স্, সিপিয়া। |
| ,, ,, প্রদাহ ও ফুলা থাকে | একোনাইট্, আর্সেনিকম্, ক্যামোমিলা, হেপার্। |
| ,, ,, চুল্কায়.. | কষ্টিকম্, চায়্না রস্-টক্সিকোডেণ্ড্রন্, সাইলিশিয়া, হেপার্। |
| ,, ,, যাতনা বিশিষ্ট হয়.. | কার্বো-বেজিটেবিলিস্, গ্র্যাফাইটিস্, সাইলিশিয়া। |

" " হইতে মাংস উচ্চ হইয়া উঠে........ } আর্সেনিকম্, ক্যামোমিলা, পিট্রোলিয়ম্, সল্ফর্।

" " হইতে পূঁজ নির্গত হয়.. { আর্সেনিকম্, কোনিয়ম্, মর্কিউরিয়স্, সাইলিশিয়া।

স্থান বিশেষে হইলে তাহার চিকিৎসা।

যদ্যপি ক্ষত মস্তকে হয়...আর্সেনিকম্।

" " চক্ষুতে হয়...{ আর্সেনিকম্, ক্যাল্কেরিয়া, ইউফ্রেশিয়া, হেপার্।

" " বদনে হয়...আর্সেনিকম্, ব্রায়োনিয়া, কোনিয়ম্।

" " মুখের ভিতর হয়..{ ক্যাল্কেরিয়া, লাইকোপোডিয়ম্, নক্স-বমিকা, ন্যাট্রম্-মিউরিএটিকম্

" " তালুতে...অরম্, ল্যাকিসিস্,।

" " জিহ্বার নীচের গুঠলিতে,...লাইকোপোডিয়ম্।

" " মাঢ়িতে...ক্যাল্কেরিয়া, মর্কিউরিয়স্।

" " জিহ্বাতে..ডিজিটেলিস্।

" " গলার ভিতর..ল্যাকিসিস্, এসিডম্-নাইট্রিকম্।

" " তলপেটে...আর্সেনিকম্।

" " বক্ষঃস্থলে এবং স্তনে..হেপার্, ফস্ফরস্, সাইলিশিয়া।

" " পৃষ্ঠদেশে এবং ঘাড়ে..ল্যাকিসিস্।

" " বাহুতে...ল্যাকিসিস্।

" " হস্তে...সাইলিশিয়া।

" " পায়ের পাতায়..ইপিক্যাকুয়ানা, সল্ফর্।

" " গুল্ফে..আর্সেনিকম্, সিপিয়া, সাইলিশিয়া।

" " পায়ের তলায়..আর্সেনিকম্, সিপিয়া।

" " পায়ের অঙ্গুলিতে...{ আর্সেনিকম্, গ্রাফাইটিস্, পিট্রোলিয়ম্।

,, ,, গুঠলি মাত্রে.. { বেলাডোনা, ল্যাকিসিস্, মর্কিউরিয়স্, সাইলিশিয়া।

স্থান বিশেষে নালী ঘা হইলে তাহার চিকিৎসা।

সামান্যতঃ নালী মাত্রে..ক্যাল্কেরিয়া, কষ্টিকম্, পল্সেটিলা।

যদ্যপি মাড়িতে হয়..কষ্টিকম্, ন্যাট্রম্-মিউরিএটিকম্।

মলদ্বারের উপর..কষ্টিকম্, থুজা, কোনিয়ম্।

বক্ষঃস্থলে এবং স্তনের বোঁটে..ফস্ফরস্, সাইলিশিয়া।

উক্ত সমস্ত ঔষধ প্রাতঃকালে দ্বিগুণ মাত্রায় অথবা পূর্ণ মাত্রায় প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে সেবন করিবেক।

---

আঙ্গুল হারা, বা জ্বরা।

অঙ্গুলির অগ্রভাগে অত্যন্ত যাতনার সহিত ফুলিয়া উত্তাপ বিশিষ্ট ফোড়া হয়, দুই এক দিবসের মধ্যে পাকিয়া পরেতে কাটিলে যাতনা দূর হয়, এই রোগ কোন কোন ব্যক্তির তাদৃশ ধাতু জন্য পুনঃ পুনঃ উপস্থিত হইয়া থাকে।

---

চিকিৎসা।

এই রোগ প্রথমতঃ উপস্থিত হইলে বৃদ্ধি হইতে না দেওয়ার জন্য।

ঔষধ—সল্ফর্, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর।

যদ্যপি উক্ত প্রকারে আরোগ্য না হইয়া ক্রমশঃ বৃদ্ধি হইতে থাকে, এবং যদ্যপি অত্যন্ত যাতনা থাকিয়া দপ্ দপ্ করে, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর, চারি, পাঁচ মাত্রা পর্য্যন্ত দিয়া পরেতে, হেপার্ উক্ত রূপে তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি জ্বর বিদ্যমান্ থাকে, অর্থাৎ নাড়ী বেগবতী. পিপাসা, এবং অসহ্য যাতনা হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর (জ্বর লক্ষণ নিবারিত হওয়া পর্য্যন্ত)।

যদ্যপি পাকিয়া পুঁজ হইয়া অঙ্গুলির অস্থি পর্য্যন্ত আক্রমণ করে, তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, এবং সল্ফর্, উপর্য্যুপরিরূপে পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি আক্রান্ত স্থান গাঢ় রক্তবর্ণ বা, ঈষৎ নীলবর্ণ হয় এবং অতিশয় যাতনা থাকে, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি আক্রান্ত স্থান কৃষ্ণবর্ণ হইয়া অতিশয় জ্বালা করে, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর।

উক্ত ঔষধের চারি মাত্রার পর যদ্যপি কিঞ্চিৎ উপশম বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—কার্বো-বেজিটেবিলিস্, পূর্ব্ববৎ, আর্সেনিকমের সহিত উপর্য্যুপরি রূপে দিবেক।

যদ্যপি জ্বর না থাকিয়া অত্যন্ত যাতনার সহিত কেবল প্রদাহ মাত্র প্রবল থাকে, তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেণ্ড্রন্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর।

যাহার এই রোগ পুনঃ পুনঃ উপস্থিত হয়, তাহার পক্ষে প্রত্যহ প্রাতঃকালে দ্বিগুণ মাত্রায়, সল্ফর, এবং সাইলিশিয়া সেবন করা কর্ত্তব্য।

### বাহ্যিক চিকিৎসা।

উক্ত প্রকার রোগ উপস্থিত হইলে, আক্রান্ত স্থান বস্ত্র খণ্ডের দ্বারা আবৃত করিয়া ঈষৎ উষ্ণ জল দ্বারা ভিজাইবে।

---

### পথ্য ব্যবস্থা।

জ্বর বিদ্যমান্ থাকার মসয় জ্বর কালীন পথ্যের ব্যবস্থানুসারে চলিবেক, এবং পরেতে লঘু আহার করিবেক, শাক, অম্ল, দুগ্ধ, মৎস্য ইত্যাদি বর্জ্জন করিবেক।

## স্ত্রীলোকের চিকিৎসা।

পুরুষাপেক্ষা স্ত্রীলোকের অধিক রোগ হইয়া থাকে অতএব তাহার চিকিৎসা প্রকরণ স্বতন্ত্র রূপে লেখা যাইতেছে।

স্ত্রীলোকের আর্ত্তব সম্বন্ধীয় রোগ তিন প্রকার।

প্রথম আর্ত্তব রোধ। দ্বিতীয় কষ্টার্ত্তব। তৃতীয় আর্ত্তবাতিশয্য।

প্রথম অর্থাৎ আর্ত্তবরোধ দুই প্রকার। প্রথম, নিয়মিত সময়ে রজোযোগ না হওয়া। দ্বিতীয়তঃ বৃদ্ধাবস্থার পূর্ব্বে (চল্লিশ হইতে পঞ্চাশৎ বৎসর বয়ক্রমের সময় মধ্যে) এককালীন রজঃবদ্ধ হওয়া। অথবা রজস্বলা কালীন কোন প্রকার শারীরিক বা মানসিক বেদনা জন্য অথবা কোন ভয়ানক পীড়া উপস্থিত হইলে আর্ত্তব, বদ্ধ হইয়া থাকে।

## আৰ্ত্তবরোধের চিকিৎসা।

যদ্যপি শিরা মধ্যে রক্ত চলাচলের প্রবলতা হয় এবং মস্তকে রক্তবদ্ধ হইয়া মাথাধরা, ও মাথাঘোরা, অলস, বদনের উজ্জ্বলতা, মাজায় ভার বোধ এবং কোষ্ঠাবরোধ হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অৰ্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগের পর উক্ত লক্ষণ সকলের মধ্যে কিয়ৎ পরিমাণে লাঘব বোধ হয় এবং বক্ষঃস্থলের পার্শ্বে টানিয়া ধরিয়া থাকে, পুনঃ পুনঃ মাথাঘোরে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, ৩০ প্রথমতঃ এই ঔষধ উক্ত প্রকারে, পরেতে ব্রায়োনিয়া ৩০ ঐ রূপে দিবেক।

উক্ত প্রকার আৰ্ত্তবরোধ রোগে, নক্স-রমিকা, ওপিয়ম্, প্ল্যাটিনা, ক্যামোমিলা, সিপিয়া, সল্ফর্ প্রভৃতি ঔষধ উক্ত প্রকারে ব্যবহৃত হইয়া থাকে।

যদ্যপি শারীরিক যন্ত্রের দুৰ্ব্বলতা জন্য এই রোগ উপস্থিত হয়, অথচ স্ত্রী-চিহ্ন সমুদয় প্রকাশিত হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, কষ্টিকম্, গ্র্যাফাইটিস্, চায়না, নক্স-বমিকা, কুপ্রম্, ন্যাট্রম্-মিউরিএটিকম্, ল্যাকিসিস্ অথবা সল্ফর্ পূৰ্ব্বোক্ত প্রকারে সেবন করিলে আরোগ্য হইবেক।

যদ্যপি কোন কারণ বশতঃ প্রথমতঃ রজোযোগ হইয়া পরেতে এক কালীন বদ্ধ হইয়া যায়, এবং তাহার সহিত অল্প বা অধিক পরিমাণে জ্বর, মাথাধরা, পিপাসা, চৰ্ম্মের উত্তাপ, প্রভৃতি নানা প্রকার উপসর্গ অর্থাৎ বাক্‌রোধ প্রভৃতি ও হয়, তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, পল্সেটিলা, ইগ্নেশিয়া, ব্রায়োনিয়া, অথবা ওপিয়ম্ পূর্ণমাত্রা অবস্থা বিবেচনায়, তিন বা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি কোন প্রকারে শীতল লাগিয়া হয়।

ঔষধ—পল্‌সেটিলা।

হঠাৎ ভয় বা মনোবেগ জন্য হইলে।

ঔষধ—একোনাইট্, বা লাইকোপোডিয়ম্।

রিপুর প্রবলতা জন্য হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, ক্যামোমিলা, অথবা কলোসিন্থ।

অতিরিক্ত আনন্দ জন্য হইলে।

ঔষধ—কফি, বা ওপিয়ম্।

এই সকল ঔষধ লক্ষণানুযায়ী অবস্থা বিবেচনায় পূর্ণ, বা অৰ্দ্ধমাত্রায় তিন বা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

---

প্রদর।

এই রোগ প্রায় বালিকাবস্থায়, বিশেষতঃ রজোদর্শনের উপযুক্ত কালে রজোঃযোগ না হইলে ঘটিয়া থাকে, এবং তৎকালে, চিকিৎসিত না হইলে, অথবা গর্ভের পূর্ব্বেও উপস্থিত হইয়া থাকে।

নিদান—দুর্ব্বলাবস্থায় পুনঃ পুনঃ উৎসাহ, অতিরিক্ত তেজস্কর দ্রব্যাদি ভোজন, পুনঃ পুনঃ গর্ভ ধারণ, গর্ভপাত, অতিরিক্ত শোণিত স্রাব, অথবা অর্শঃ জন্য পীড়া ইত্যাদি হইতে এই রোগ উৎপন্ন হইয়া থাকে।

---

চিকিৎসা।

সামান্য অবস্থায়..ক্যাল্‌কেরিয়া, পল্‌সেটিলা, সিপিয়া, সল্‌ফর্।

বৃদ্ধির অবস্থায় এবং এই রোগ প্রাচীন হইলে.............. } এলম্, ন্যাট্রম্-মিউরিএটিকম্, ফস্‌ফরস্, সল্‌ফর্, জিঙ্কম্।

যদ্যপি হরিদ্রা বর্ণ দ্রব স্রাব হয়...... } একোনাইট্, এলমিনা, নক্স-বমিকা, সিপিয়া, সলফর্।

„ কটা বর্ণ হয়..এসিডম্-নাইট্রিকম্।

„ শবুজ বর্ণ হয়..কার্বো-বেজিটেবিলিস্, পল্সেটিলা, সিপিয়া।

„ আঁষ্টিয়া গন্ধ বিশিষ্ট হয়..চায়্না, নক্স-বমিকা, সিপিয়া।

„ জলবৎ হয়.. { এণ্টিমোনিয়ম্-ক্রুডম্, ক্যামোমিলা, সিপিয়া, সাইলিশিয়া।

„ গাঢ় হয়.. { আর্সেনিকম্, কার্বো-বেজিটেবিলিস্, পল্সেটিলা, সিপিয়া।

„ দুগ্ধের ন্যায় হয়.. { কার্বো-বেজিটেবিলিস্, পল্সেটিলা, সিপিয়া।

„ পূঁজময় হয়..চায়্না, মর্কিউরিয়স্, স্যাবায়না, সিপিয়া।

„ শ্লেষ্মার ন্যায় হয়.. { ব্রায়োনিয়া, এসিডম্-নাইট্রিকম্, পল্সেটিলা, জিঙ্কম্, নক্স-বমিকা।

„ রক্ত মিশ্রিত হয়.. { আর্সেনিকম্, চায়্না, লাইকোপো-ডিয়ম্, এসিডম্-নাইট্রিকম্।

„ স্রাবের সহিত জ্বালা থাকে.. { ক্যান্থ্যারিস্, আর্সেনিকম্, এবং পল্সেটিলা

„ „ „ চুল্কানি থাকে.. { ক্যাল্কেরিয়া, চায়্না, স্যাবায়্না, সিপিয়া।

„ ক্ষয়কারী হয়.. { আর্সেনিকম্, ক্যামোমিলা, চায়্না, ইগ্নেশিয়া।

এই সকল ঔষধ লক্ষণানুযায়ী পূর্ণ মাত্রায় তিন বা চারি ঘণ্টা অন্তর অবস্থা বিবেচনায় দিবেক।

## কষ্টার্ত্তব।

এই রোগে রোগিণীর রজস্বলা কালীন বস্তিতে অর্থাৎ তলপেটে বা পশ্চাদ্ভাগে যাতনা বোধ হয়, রোগিণী শয্যার উপর গড়াইতে থাকে, এবং বমনেচ্ছা, ক্ষুধার অল্পতা, অতিসার, ও শীতবোধ প্রভৃতি নানাবিধ উপসর্গ উপস্থিত হইয়া থাকে।

### চিকিৎসা।

যদ্যপি মাথাধরা, নাভিস্থলে, চিমৃটি দেওয়ার ন্যায় যাতনা, বস্তিতে খেঁচনি, প্রসব বেদনার ন্যায় যাতনা, আহারে অনিচ্ছা, মূত্রস্থলীতে টানিয়া ধরা, এবং পুনঃ পুনঃ প্রস্রাবের বেগের সহিত অধিক পরিমাণে রক্তস্রাব হয়, তাহা হইলে।

ঔষধ—কফি, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি বক্ষঃস্থল ফুলিয়া উঠে, প্রসব বেদনার ন্যায় অসহ্য যাতনা বোধ হয়, ও উপাস্থির উভয় পার্শ্বে রজঃস্রাবের সময় ছেদনের ন্যায় যাতনা বোধ হয়, অতিরিক্ত বা দলা দলা রক্ত নির্গত হয়, এবং উদর ভঙ্গ উপসর্গ থাকে, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা পূর্ব্ববৎ।

অত্যল্প পরিমাণে পাতলা রজঃ স্রাব হয়, পশ্চাদ্ভাগে অতিশয় যাতনা থাকে, শীত বোধ, শূলবৎ বেদনা, রজস্বলা হইবার পূর্ব্বে কোষ্ঠাবরোধ, এবং পরেতে অতিসার, অন্ত্র মধ্যে মোচড়ানি, ও জ্বালার ন্যায় যাতনা বোধ, আহারের পর পেট কষিয়া ধরে, বমনেচ্ছা, মুখদিয়া জল উঠে, এবং মাথাধরা থাকিলে।

ঔষধ—গ্রাফাইটিস্ পূর্ব্ববৎ।

যদ্যপি নিয়মিত কালের পূর্ব্বে অত্যল্প অথবা অতিরিক্ত পরিমাণে রজঃ স্রাব হইয়া অধিক কাল থাকে, বস্তিতে এবং পৃষ্ঠদেশে যাতনা বোধ হয়, শীত বোধ, হস্ত পদাদি শীতল, বক্ষঃস্থল টানিয়া এবং চাপিয়া ধরা, কোষ্ঠাবরোধ মাথাধরা, ও পশ্চাদ্ভাগে এবং হস্ত পদাদিতে, মুচ্‌ড়িয়া যাওয়ার ন্যায় যাতনা বোধ, অম্ল উদ্গার উঠে এবং বমন হয়, চক্ষুর চতুষ্পার্শ্ব, নীলবর্ণ দেখা যায়, তাহা হইলে।

ঔষধ—ফস্‌ফরস্‌ পূর্ব্ববৎ।

যদ্যপি নিয়মিত কাল অতীত হইয়া ঋতু হয়, ও কৃষ্ণবর্ণ থানা থানা রক্ত নির্গত হয়, অথবা পাণ্ডুবর্ণ রজঃস্রাব হয়, বস্তি মধ্যে মোচ্‌ড়ানি, মূত্রস্থলীতে এবং মলদ্বারে বেগ বোধ, মাথা-ঘোরা বমনেচ্ছা, কম্প, অশ্রুপাত এবং রোগিণী অত্যন্ত ম্লানা ও চিন্তান্বিতা হয়, তাহা হইলে।

ঔষধ—পল্‌সেটিলা পূর্ব্ববৎ।

যদ্যপি নিয়মিত কালের পূর্ব্বে অত্যল্প পরিমাণে রজঃ নির্গত হয়, জরায়ু মধ্যে শূলবৎ বেদনার সহিত নিম্নে ভার বোধ, রজোনিঃসরণের পূর্ব্বে অতিশয় প্রবল যাতনা বা তজ্জন্য মূর্চ্ছা, সমস্ত শরীরে কম্প, যোনি মধ্যে জ্বালা বোধ হয়, এবং পুনঃ পুনঃ টানিয়া ধরে, মাজায় ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা বোধ হয়, তজ্জন্য নিদ্রার ব্যাঘাৎ হয়, কখন কখন উত্তাপ বোধ, পিপাসা, মাথাধরা, দন্তশূল, প্রদর, ও কোষ্ঠবদ্ধ হয়, এবং যোনি হইতে নাভিস্থল পর্য্যন্ত টানিয়া ধরে, তাহা হইলে।

ঔষধ—সিপিয়া পূর্ব্ববৎ।

যদ্যপি নিয়মিত সময়ের পূর্ব্বে অধিক পরিমাণে গাঢ় ও কৃষ্ণবর্ণ রজঃ নির্গত হয়, এবং তৎকালে যোনি মধ্যে জ্বালা

এবং মাজায় অত্যন্ত শূলবৎ যাতনা বোধ, কখন কখন অল্প পরিমাণে রজঃ নির্গত ও কোষ্ঠাবরোধ হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্ পূর্ব্ববৎ।

যদ্যপি জরায়ু বৃদ্ধি, বা নির্গত হয়, আর্ত্তব নির্গমের পূর্ব্বে পশ্চাদ্ভাগে, উরুদেশে, পায়ের ডিমে, গর্ভ যন্ত্রণার ন্যায় যাতনা, উদরের নিম্নে ভার বোধ, হস্ত পদাদির অগ্রভাগ শীতল এবং, বদন ফাঁপা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা পূর্ব্ববৎ।

যদ্যপি রজস্বলা কালীন, মস্তকে রক্তবদ্ধ, কাশী, নাসিকা দ্বার দিয়া রক্তস্রাব হয় এবং প্রদর থাকে, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া পূর্ব্ববৎ।

যদ্যপি রোগিণী অতি কোমলা অথবা কর্কশা হয়, এবং রজস্বলা কালীন পুনঃ পুনঃ অতিরিক্ত পরিমাণে রজঃ নির্গত হয়, মাথা নোয়াইবার সময় মাথাঘোরে, মস্তকে উত্তাপ বোধ, এবং দন্তশূল হয়, যন্ত্র মধ্যে জ্বালা এবং কামড়ানির ন্যায় যাতনা বোধ, বিশেষতঃ যদ্যপি রোগিণী বিলক্ষণ স্থূলাঙ্গী হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া পূর্ব্ববৎ।

যদ্যপি আর্ত্তব অত্যল্প পরিমাণে নির্গত হয় ও তাহা ঘোরাল বর্ণ, অথচ জরায়ু মধ্যে ছেদনবৎ বা শূলবৎ যাতনা বোধ থাকে, হৃৎপিণ্ড ধস্ ধস্ করে, দুর্ব্বলতা জন্য মূর্চ্ছা পর্য্যন্তও হয়, অথবা জরায়ুর মোচড়ানি, পেট চাপিলে বা হেঁট হইয়া থাকিলে কিঞ্চিৎ যাতনার অল্পতা হয়, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া পূর্ব্ববৎ।

যদ্যপি রোগিণী কোপনস্বভাবা হয় এবং জরায়ু মধ্যে মোড়া দিয়া, উপযুক্ত সময়ের অধিক পূর্ব্বে অত্যল্প পরিমাণে থানা থানা রক্ত নির্গত হয়, যোনি মধ্যে অগ্নির জ্বালার ন্যায় উত্তাপ থাকে, প্রাতঃকালে ঋতুকাল উপস্থিত হইলে মূর্চ্ছিতা হয় এবং রজোনির্গমের পূর্ব্বে তলপেটে মোড়া দিয়া চালিত হইতে থাকে, হস্তদ্বয় শীতল, ও কোষ্ঠাবরোধ থাকে, পুনঃ পুনঃ প্রস্রাব ত্যাগের ইচ্ছা হয়, এবং রজস্বলা কালীন ঈষৎ হরিদ্রা বর্ণ প্রদর সম্ভূত দ্রব স্রাব হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

যদ্যপি আর্ত্তব অধিক পরিমাণে নির্গত হয়, এবং তৎকালে তলপেটে, পশ্চাদ্ভাগে এবং উরুদেশে, গর্ভ যাতনার ন্যায় যাতনা হয়, আর্ত্তব ঘোরাল বর্ণ হইয়া তাহার সহিত খণ্ড খণ্ড জমা রক্ত থাকে, ও যদ্যপি কোষ্ঠ বদ্ধ থাকিয়া পুনঃ পুনঃ প্রস্রাব, হয়, অস্থিরতা ও ক্ষুধা থাকে এবং অশ্রুপাত হয়, তাহা হইলে।

ঔষধ—প্ল্যাটিনা, পূর্ব্ববৎ।

যদ্যপি আর্ত্তব পুনঃ পুনঃ নির্গত হইয়া অধিক কাল স্থায়ী হয়, ছিন্ন করার ন্যায় শূলবৎ যাতনা থাকে, হস্ত পদাদির অগ্রভাগ শীতল এবং শীতল ঘর্ম্ম নির্গত হয়, অত্যন্ত দৌর্ব্বল্য ও নাড়ী সূক্ষ্মা হয়, তাহা হইলে।

ঔষধ—সিকেল্, পূর্ব্ববৎ।

## আর্ত্তবাতিশয্য।

নিয়মিত মাসিক সময়ের মধ্যে, বা প্রসব হওয়ার পর, যদ্যপি পুনঃ পুনঃ অথবা অতিশয় রজঃ স্রাব হয়, তাহাকে আর্ত্তবাতিশয্য বলা যায়, এই প্রকার রোগের সহিত প্রায় প্রদর, আনুসঙ্গী থাকে।

চিকিৎসা।

যদ্যপি আর্ত্তব, উজ্জ্বল রক্তবর্ণের সহিত ঈষৎ ঘোরাল বর্ণ মিশ্রিত হয়, পুনঃ পুনঃ জরায়ু নির্গত হওয়ার ন্যায় যোনি মধ্যে চাপন বোধ, পশ্চাদ্ভাগে, ভগ্ন হওয়ার ন্যায় যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর।

যদ্যপি আর্ত্তব ঘোরাল ঈষৎ কৃষ্ণবর্ণ, এবং জমা দেখায়, ও হুড়্ হুড়্ করিয়া নির্গত হয়, জরায়ু মধ্যে প্রসব বেদনার ন্যায় যাতনা বোধ, পুনঃ পুনঃ প্রস্রাব ত্যাগের ইচ্ছা, উরু দেশে এবং চরণে, টানিয়া ধরা, বা ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা বোধ, মধ্যে মধ্যে মূর্চ্ছা হয়, বদন পাণ্ডুবর্ণ, হস্তপদাদির অগ্রভাগ শীতল, ও পিপাসা থাকে, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি আর্ত্তব কৃষ্ণবর্ণ এবং থানা থানা হইয়া, নির্দ্দিষ্ট সময়ে নির্গত হয়, তলপেটে টানিয়া ধরা ও জরায়ু মধ্যে, চাপনের ন্যায় যাতনা বোধ হয়, অথবা অতিরিক্ত শোণিত নির্গত জন্য মস্তকে ভার বোধ থাকে, মাথা ঘোরা, ও আবল্য, সর্ব্বাঙ্গ শীতল এবং নীলবর্ণ হয়, তাহা হইলে।

ঔষধ—চায়্না, পূর্ব্ববৎ কিন্তু এই ঔষধ আক্রমণকাল অতীত হইলে দিবেক।

যদ্যপি রজঃ উজ্জ্বল রক্তবর্ণ হয়, ও অধিক পরিমাণে নির্গত হয়, রোগিণী প্রলাপ বাক্য কহিতে থাকে, কখন কখন হস্ত, বা পদ চম্‌কিয়া উঠে, কখন কখন হাস্য করে, প্রস্রাব করিতে অতিশয় কষ্ট বোধ, কখন কখন মূর্চ্ছা হয়, অস্থিরতা থাকে, শরীর অত্যন্ত উত্তাপ-বিশিষ্ট হইয়া শিরা সকল ফুলিয়া উঠে,

নাড়ী স্থূলা ও বেগবতী, চক্ষুতে অপরিষ্কৃত দৃষ্টি, ও অন্যান্য ইন্দ্রিয়ের বোধের অল্পতা হয়, তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, পূর্ব্ববৎ।

এই ঔষধ প্রস্রাবের দ্বার দিয়া রক্তস্রাবের পক্ষে বিশেষ উপকারক।

যদ্যপি আর্ত্তব কখন জলবৎ ও কখন কৃষ্ণবর্ণ, এবং থানা থানা হয়, তলপেটে এবং কুঁচ্‌কিতে প্রসব-বেদনার ন্যায় যাতনা বোধ, বদন রক্তবর্ণও উত্তপ্ত, নাড়ী স্থূলা, এবং কঠিনা হয়, তাহা হইলে।

ঔষধ—ফেরম্, পূর্ব্ববৎ।

যদ্যপি রজঃ থানা থানা হইয়া (রক্ত দলার ন্যায়), নির্গত হয়, ও জরায়ু মধ্যে প্রসব-বেদনার ন্যায় যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ব্ববৎ।

যদ্যপি রোগিণী অহঙ্কার বিশিষ্টা এবং কোপন-স্বভাবা হয়, ঘোরাল, ঘন, রজঃ নির্গত হয়, পশ্চাদ্ভাগ হইতে কুঁচ্‌কি পর্য্যন্ত অত্যন্ত যাতনা বোধ থাকে, তাহা হইলে।

ঔষধ—প্ল্যাটিনা, পূর্ব্ববৎ।

যদ্যপি রোগিণী দুর্ব্বলা হইয়া ক্রমশঃ ক্ষীণা হইতে থাকে, ও নিয়মিত সময়ে অতিরিক্ত আর্ত্তব নির্গত হয়, হস্ত-পদাদির অগ্রভাগ শীতল, বদন পাণ্ডুবর্ণ, নাড়ী ক্ষীণা, ও যদ্যপি রোগিণী সংশয়ান্বিতা হয়, তাহা হইলে।

ঔষধ—সিকেল্, পূর্ব্ববৎ।

যদ্যপি পশ্চাদ্ভাগে, জরায়ুতে, প্রসব বেদনার ন্যায় যাতনা বোধ হইয়া, থানা থানা ঘোরাল কৃষ্ণবর্ণ রজঃ, অথবা বিরেচন

বা প্রস্রাবের সময়ে উজ্জ্বল বর্ণ রক্ত নির্গত হয়, অথবা যদ্যপি রোগিণীর পুনঃ পুনঃ গর্ভপাত হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—স্যাবাইনা, পূর্ব্ববৎ।

যদ্যপি নিয়মিত সময়ের অধিক পূর্ব্বে অধিক পরিমাণে রজঃ নির্গত হয় ও অতিসার থাকে, কিম্বা বিশেষতঃ যদ্যপি কাণ্ ভোঁ ভোঁ করে, নাসিকার দ্বার দিয়া রক্তস্রাব হয়, সমুদয় হস্ত পদাদিতে বেদনা এবং পিপাসা, অত্যন্ত প্রবল থাকে, তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্, পূর্ব্ববৎ। *

## পথ্য ব্যবস্থা।

উক্ত কোন প্রকার সময় জন্য উপসর্গ উপস্থিত হইলে, বলকারক অথচ সামান্য রূপে প্রস্তুত লঘু আহার দিবেক, ভর্জ্জিত এবং ভ্রষ্ট দ্রব্যাদি, অর্থাৎ মিঠাই, পক্কান্ন, মুড়ী, প্রভৃতি এক কালীন বর্জ্জন করিবেক, অধিক কাল দণ্ডায়মানা থাকিবে না, কোন ভার বিশিষ্ট বস্তু ক্রোড়ে ধারণ করিবে না, অতিরিক্ত পরিশ্রম না করিয়া যাহাতে কোনমতে শরীরে কষ্ট বোধ না হয়, এমত অত্যল্পমাত্র পরিশ্রম করিবেক।

## পেচুয়ায় পাওয়া (এক প্রকার বায়ু রোগ)।

লক্ষণ—এই রোগের আক্রমণ কালের পূর্ব্বে দুশ্চিন্তা, অতিশয় অশ্রুপাত, নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ, বমনেচ্ছা,

* এই অধ্যায়ে যে সকল ঔষধ ব্যবহৃত হইল, তাহার মধ্যে সিকেল্ ভিন্ন সমুদয় ৩০ গুণ মিশ্র ব্যবহার করিবেক।

প্রভৃতি হইয়া থাকে, বামপার্শ্বে বেদনা বোধ হইয়া ক্রমশঃ তাহা গলদেশ পর্য্যন্ত ব্যাপ্ত হয়, এবং গলার মধ্যে কোন গোলাকৃতি পদার্থ থাকা বোধ হয়, তদনন্তর, বোধ শূন্যতা, দন্ত কড়্মড়ি উপস্থিত হয়, শরীরের মধ্যস্থান চালিত হয়, কখন হাস্য, কখন রোদন, এবং উচ্চ ধ্বনি করিতে, অস্পষ্ট বাক্য কহিতে থাকে, মুখ দিয়া ফেণা নির্গত হইতে থাকে, উদ্গার উঠিলে কিঞ্চিৎ শান্তি বোধ হয়, পুনঃ পুনঃ দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ করে, এবং ফোঁপায়, সর্ব্ব শরীরে বেদনা বোধ এবং হিক্কা হয়।

### আক্রমণ কালের চিকিৎসা।

যদ্যপি আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে নিঃশ্বাস রোধের ন্যায় হয়, বদন উত্তপ্ত ও ফুলা, এবং গাঢ় রক্তবর্ণ দেখা যায়, কিম্বা আক্রমণ কাল উপস্থিত হইলে রোগিণী চক্ষুঃ বিস্ফারিত করিয়া ইতস্ততঃ বা এক দৃষ্টে চাহিয়া থাকে, অথবা আক্রমণ নিরস্ত হইয়া দ্বিতীয় বার আক্রমণের কাল পর্য্যন্ত তন্দ্রা হয়, অথবা নিদ্রা কালীন চমকিয়া উঠে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, অৰ্দ্ধমাত্রা পোনের মিনিট অন্তর এবং আক্রমণ কাল উপস্থিত সময়ে অৰ্দ্ধ ঘণ্টা অন্তর।

যদ্যপি রোগিণী কোমল-স্বভাবা হয়, এবং সামান্য কারণে প্রথমতঃ হাস্য উপস্থিত হইয়া, আক্রমণ কাল উপস্থিত হয়, বদন, যাহা এতৎকালের পূর্ব্বে পাণ্ডুবর্ণ ছিল, পরেতে গাঢ় রক্ত বা নীলবর্ণ দেখায়, এবং হাস্য হইতে পরিশেষে চীৎকার হইতে আরম্ভ হয়, কিম্বা আক্রমণকাল উপস্থিত হইবার পূর্ব্বে গলার মধ্যে গোলাকৃতি কোন পদার্থ থাকিয়া নিঃশ্বাস অবরোধ

করা বোধ হয়, অথবা পুনঃ পুনঃ হাঁই তোলে, কিম্বা আক্রমণ হইতে নিষ্ক্রান্তা, হইয়া দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ করে, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পুর্ব্ববৎ।

যদ্যপি রোগিণী নম্রস্বভাবা অথবা ভীরু, বা স্থূলাঙ্গী অথবা শ্লেষ্মা-ধিক্য-ধাত্ত-বিশিষ্টা হয়, এবং যদ্যপি স্বভাবতঃ রজোদোষ থাকে অথবা রজস্বলা কালীন অজীর্ণাদি বিদ্যমান্ থাকে ও আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে বিনা কারণে রোদন করে, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, অর্দ্ধমাত্রা আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে পোনের মিনিট্ অন্তর এবং পরেতে অর্দ্ধ ঘণ্টা অন্তর দিবে।

যদ্যপি আক্রমণ কালের পূর্ব্বে চর্ম্মে অত্যন্ত উত্তাপ হইয়া জ্বালা বোধ হয়, ঘনশ্বাস বহে এবং রোগিণী যদ্যপি প্রখরা হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পুর্ব্ববৎ।

যদ্যপি রোগিণী বিষণ্ণ-স্বভাবান্বিতা হয় এবং আক্রমণ কাল উপস্থিত হইলে অত্যন্ত উত্তেজিতা হইয়া আত্ম-হননে উদ্যতা হয়, এবং আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে বক্ষঃ-স্থলে অসহ্য যাতনা হয়, ও হৃৎপিণ্ড থর্ থর্ করে, তাহা হইলে।

ঔষধ—অরম্-মেটালিকম্, অর্দ্ধমাত্রা আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে অর্দ্ধ ঘণ্টা অন্তর এবং পরেতে এক ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি আক্রমণ সময়ে হিক্কা বা উকি এবং বমন হয়, আর যদ্যপি রোগিণী স্বভাবতঃ প্রখরা বা বলিষ্ঠা বা পিত্তাধিক্য-ধাত্ত-বিশিষ্টা হয়, এবং আক্রমণের পূর্ব্বে হস্ত পদাদি কর্ষিত হইতে থাকে, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা পুর্ব্ববৎ।

যদ্যপি আক্রমণ কালীন দাঁতি লাগে অথবা সমুদয় শরীর মোড়া দিতে থাকে, হস্ত পদাদির অগ্রভাগ শীতল, ললাটে এবং বদনে আঠাল ঘর্ম্ম নির্গত হয় ও আক্রমণ কালের পূর্ব্বে কিম্বা পরে, অধিক পরিমাণে পাণ্ডুবর্ণ মূত্র নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্, অর্দ্ধমাত্রা আক্রমণের পূর্ব্বে পোনের মিনিট্ অন্তর এবং পরেতে অর্দ্ধ ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত রোগের নিবারক এবং উন্মূলক চিকিৎসা।

শ্বেত প্রদর অথবা জরায়ু সম্বন্ধীয় অন্য কোন প্রকার প্রাচীন রোগ থাকিলে অথবা রোগিণী মধ্যে মধ্যে এরূপ দুর্ব্বলা হয় যে তজ্জন্য কিয়ৎকাল পর্য্যন্ত চলৎ-শক্তিহীনা হয় এবং অতিরিক্ত পরিমাণে আঠাল ঘর্ম্ম নির্গত হইলে।

ঔষধ—সিপিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রিকালে শয়নের সময় এক বার করিয়া দিবেক।

যদ্যপি রোগিণী পাণ্ডুবর্ণা এবং অতি ক্ষীণা হয়, এবং যাহার এই রোগ আক্রমণকালে মূর্চ্ছা হয় তৎপক্ষে, অথবা যদ্যপি অতিরিক্ত ক্ষুধা বিশিষ্টা অথবা ক্ষুধা বিহীনা হয়, আর পুনঃ পুনঃ অধিক পরিমাণে রজোনির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, দ্বিগুণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া

যদ্যপি রোগিণী একাকিনী থাকিতে সদত বাঞ্ছা করে, অত্যন্ত ক্ষীণা এবং দুর্ব্বলা হয়, ও নিয়ত গাঢ় নিদ্রায় অভিভূতা থাকে, পরিপাক-শক্তির হ্রাস হয়, অতিশয় শীত বোধ, রক্ত-

বর্ণ বদন, এবং নিয়মিতকাল অতীত হইয়া রজস্বলা হয়, তাহা হইলে।

ঔষধ—ন্যাট্রম্-মিউরিএটিকম্, দ্বিগুণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে ছয় দিবস পর্য্যন্ত দিয়া তাহার দশ দিবস পরে প্রয়োজন হইলে পুনর্ব্বার ঐ রূপে চালাইবে।

যদ্যপি আক্রমণকালে দাঁতি লাগে অথবা সর্ব্ব শরীর চালিত হয়, হস্ত-পদাদির অগ্রভাগ শীতল এবং বদনে, বিশেষতঃ ললাটে আঠাল ঘর্ম্ম নির্গত হয়, তাহা হইলে এবং যে রোগিণী, পুনঃ পুনঃ এই রোগে আক্রান্তা হয়, তৎপক্ষে।

ঔষধ—বেরাট্রম্, পূর্ণমাত্রা পূর্ব্ববৎ।

---

### আক্রমণ কালীন কর্ত্তব্য বিধি।

যখন আক্রমণকাল উপস্থিত হয়, তৎকালে, বস্ত্র সমুদয় ঢিলা করিয়া দিবে, গৃহের মেঝ্যায় শয্যা করিয়া হেলান দিয়া শয়ন করাইবে এবং হস্ত পদাদি চালিত করিলে আঘাত লাগে, এমত কোন বস্তু নিকটে রাখিবে না, গৃহের দ্বার সমুদয় খুলিয়া দিবে এবং রোগিণীর বদনে শীতল জল দ্বারা প্রেক্ষণ (ছিটা) করিবেক, আক্রমণ কালে হস্ত পদাদি দলিলে, অনেক উপকার হয়।

---

### পথ্য ব্যবস্থা।

এই রোগে কোন প্রকার গুরুপাক-দ্রব্য ব্যবহার করিবেক না, কিঞ্চিৎ বলকারক অথচ সামান্য রূপে প্রস্তুত লঘু দ্রব্য পথ্য দিবে, প্রত্যূষে গাত্রোত্থান করিবে, এবং প্রত্যহ নিয়মিত এক সময়ে ভোজন, ও এক সময়ে শয়ন করিবেক।

## গর্ভ।

স্ত্রীলোকের এই অবস্থা স্বাভাবিক অবস্থা হইতে পৃথক্, কারণ তৎকালে তিনি কেবল স্বীয় শরীরের জন্য কর্ম্মে লিপ্ত না হইয়া ভাবী সন্তানের সুখ দুঃখ চিন্তায় নিমগ্না থাকেন, অতএব যদ্যপি স্ত্রীলোক গর্ভ ধারণকালে সুনিয়মে না থাকেন, তাহা হইলে প্রসূত-সন্তানের শারীরিক ও মানসিক নানাবিধ পীড়া জন্মায়।

যদ্যপি পিতা মাতা উভয়ে ক্ষীণ ও ক্ষীণা হয় অথবা অত্যল্প বয়ঃক্রমকালে বা বয়োধিক হইয়া বিবাহ হয়, অথবা যদ্যপি পিতার এবং মাতার বয়ক্রমের অধিক অন্তর হয়, অথবা পিতা মাতার আহার ব্যবহারাদিতে দোষ থাকে বিশেষতঃ যদ্যপি উভয়ের বা একের মনঃপীড়া থাকে তাহা হইলে সন্তান, দুর্ব্বল ও সর্ব্বদা পীড়িত হয়, অতএব যদ্যপি ভাবীকালে সন্তানের শারীরিক ও মানসিক সুখের ইচ্ছা থাকে, তাহা হইলে পিতা মাতাকে সদত সাবধানে থাকা উচিত।

## অন্তরপত্যাবস্থায় কর্ত্তব্য বিধি।

এই সময়ে যাহাতে উদরের উপর কোন প্রকার চাপন্ না লাগে তাহা করিবে, কারণ তাহা হইলে, নিয়মিত কালের পূর্ব্বেই প্রসব বেদনা উপস্থিত হইয়া অতিশয় কষ্ট হয়, অপিচ পূর্ণগর্ভ সময়ে, নীচে হইতে উপরে উঠিতে বা উপর হইতে নীচে নামিত্রে কোন প্রকার ধাক্কা না লাগে, কারণ তাহাতে গর্ভস্থ সন্তান নষ্ট হইয়া গর্ভপাত হইবার সম্ভব, কোন প্রকার গুরুতর ভার বহন কয়া বিধেয় নহে, গর্ভবতী স্ত্রী, অতিরিক্ত বলকারক

দ্রব্য ভক্ষণ করিবে না, কারণ তাহাতে অজীর্ণ জন্য নানাবিধ অসুখ জন্মাইয়া ভাবী শিশুর শারীরিক প্রদাহ জন্মাইতে পারে। গর্ভকালীন অজীর্ণ রোগ উপস্থিত হইলে গর্ভস্থ সন্তানও তাহার ফলভাগী হয়, অর্থাৎ তাহাকেও অজীর্ণ রোগ ভোগ করিতে হয়, অতএব গর্ভিণীকে শরীরপোষক অথচ সামান্য রূপে প্রস্তুত, (অর্থাৎ যাহাতে কোন প্রকার মসলা বা ঘৃতাদি না দেওয়া হইয়া থাকে) দ্রব্য যাহা অল্পকাল মধ্যে পরিপাক হয়, তাহাই ভোজন করা কর্ত্তব্য। স্ত্রীলোকের এই অবস্থায়, মনোবৃত্তিকেও স্থির ভাবে রাখা কর্ত্তব্য, কারণ প্রসূতী কষ্টান্বিতচিত্তে থাকিলে পরেতে জাতসন্তান ও তদ্রূপ হয়, অতএব গর্ভিণী কোন প্রকার দুশ্চিন্তা ইত্যাদি করিবেক না।

## গর্ভ কালীন চিকিৎসা।

প্রথমতঃ গর্ভ হইলে বমনেচ্ছা, বমন, মুখ দিয়া জল উঠা ইত্যাদি নানাবিধ উপসর্গ উপস্থিত হয়, এই সকল উপসর্গ হেলান দিয়া বসিয়া উঠিবার সময় প্রায় উপস্থিত হইয়া থাকে, এবং কিয়ৎকাল পরে, শীঘ্র অন্তর্হিত হয়, অথবা গর্ভ ধারণের আদ্যোপান্তকাল পর্য্যন্ত বিদ্যমান্ থাকে, যদ্যপি এই সকল উপসর্গ সামান্যভাবে উপস্থিত হয় তাহা হইলে, সুপথ্যে থাকিলে নিবৃত্তি হয়, কিন্তু যদ্যপি অত্যন্ত কষ্ট দায়ক হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা চব্বিশ ঘন্টা অন্তর।

যদ্যপি উক্ত প্রকার উপসর্গ থাকিয়া তাহার সহিত উদরভঙ্গ রোগ থাকে, তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, অর্দ্ধমাত্রা প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে।

যদ্যপি প্রত্যহ প্রাতঃকালে শয্যা হইতে গাত্রোত্থান করিবামাত্রতঃ বমনেচ্ছা অথবা বমন হয়, বুক্ জ্বালা করে, অগ্নিমান্দ্য হয়, অথবা পোড়ামাটি বা ফুলখড়ি খাইতে অত্যন্ত ইচ্ছা হয়, কোষ্ঠবদ্ধ থাকে, তাহা হইলে।

ঔষধ—প্রথমতঃ নক্স-বমিকা, অর্দ্ধমাত্রা প্রত্যহ রাত্রিতে শয়নের সময় পাঁচ দিবস পর্য্যন্ত দিবেক।

যদ্যপি উক্ত ঔষধের শেষ মাত্রার পর কিঞ্চিৎ মাত্র উপশম বোধ হয় তাহা হইলে, তাহার চারি দিবস পরে।

ঔষধ—ককিউলস্, অর্দ্ধমাত্রা প্রত্যহ এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি আহার বা পানের পর অতিশয় বমনেচ্ছা ও সময়ে সময়ে মূর্চ্ছা হয়, গলাতে এবং পাকস্থলীতে জ্বালা বোধ ও অত্যন্ত দুর্ব্বলতা থাকে, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, পূর্ব্ববৎ।

## পথ্য ব্যবস্থা।

গর্ভকালীন সাধারণ ব্যবস্থা অনুযায়ী পথ্য ব্যবস্থা করিবেক।

## গর্ভকালীন কোষ্ঠাবরোধের চিকিৎসা।

যদ্যপি সামান্য কোষ্ঠবদ্ধ হয়, তাহা হইলে মধুরম্ল করিয়া বা মূলাদি সুসিদ্ধ করিয়া ভক্ষণ করিলে আরোগ্য হইবে।

যদ্যপি পুনঃ পুনঃ কোষ্ঠের বেগ হয়, অথচ অত্যল্প পরিমাণে মল নিঃসৃত, বা বৃথা বেগ হয়, উদর মধ্যে জ্বালা করে

নিয়ত মাথা ধরিয়া থাকে অথবা মস্তকে ভার ও বিকৃতি বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা প্রত্যহ শয়ন কালীন সেবন করিয়া তাহার অষ্ট প্রহর পরে প্রয়োজন হইলে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা উপশম বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ণমাত্রা পূর্ব্ববৎ। কিন্তু নক্স-বমিকার শেষ মাত্রার দুই দিবস পরে আরম্ভ করিবেক।

যদ্যপি উক্ত ঔষধের দ্বারা কিঞ্চিৎমাত্র উপশম বোধ হয়, এবং যদ্যপি দীর্ঘকাল পর্য্যন্ত কোষ্ঠাবরোধ থাকে ও রোগিণী কোপন-স্বভাবা হয়, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক দিবস অন্তর।

যদ্যপি পাকস্থলীতে ভার বোধ, মুখ শুষ্ক এবং বদন রক্ত-বর্ণ হয়, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, পূর্ণমাত্রা পূর্ব্ববৎ।

যদ্যপি এই রোগ কখন থাকে, এবং কখন থাকে না এমত হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, পূর্ব্ববৎ।

পূর্ব্বোক্ত লক্ষণ সকল ভিন্ন যদ্যপি অন্য প্রকার লক্ষণ বিশিষ্ট হইয়া গর্ভকালে কোষ্ঠবদ্ধ হয়, তাহা হইলে কোষ্ঠবদ্ধ প্রকরণের চিকিৎসানুসারে চিকিৎসা করিবেক।

## গর্ভকালীন মূর্চ্ছা

এবং

## পেচুয়ায় পাওয়া, (বায়ু রোগ) রোগদ্বারা সময়ে সময়ে, আক্রান্তা হওয়ার চিকিৎসা।

যদ্যপি রোগিণী স্থূলাঙ্গী হয় এবং গর্ভকালীন মূর্চ্ছা বা পেচুয়া রোগে আক্রান্তা হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অৰ্দ্ধমাত্ৰা চব্বিশ ঘণ্টা অন্তর।

যদ্যপি মস্তকে রক্তবদ্ধ, ও বদন রক্তবর্ণ হয়, এবং ধমনীর কার্য্য প্রবল বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পুর্ব্ববৎ স্বতন্ত্র রূপে অথবা পূর্ব্বোক্ত ঔষধের সহিত উপর্য্যুপরি প্রকারে দিবে।

যদ্যপি হঠাৎ রাগ হইয়া মূর্চ্ছা হয় তাহা হইলে, সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি পাকস্থলীর বিকৃতি জন্য মূর্চ্ছা উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

যদ্যপি দুর্ব্বলতা জন্য হয়, এবং বিশেষতঃ যদ্যপি সেই দুর্ব্বলতা শোণিত ক্ষয় জন্য হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—চায়্না, অৰ্দ্ধমাত্ৰা প্ৰত্যহ রাত্রি এবং প্রাতঃকালে।

যদ্যপি উদরমধ্যে মোড়া দেওয়ার ন্যায় যাতনা বোধ. নিঃশ্বাস ফেলিতে কষ্ট হয়, শিরা সকল টানিয়া ধরে, এবং অত্যন্ত অস্থির করে, তাহা হইলে।

ঔষধ—কফি, অৰ্দ্ধমাত্ৰা তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি যাতনা বোধ হইবার পূর্ব্বে বামপার্শ্ব হইতে উদরের অধোভাগ দিয়া উপরের দিকে বেদনা উঠে এবং সেখান হইতে গলা পর্য্যন্ত উঠিয়া গলার ভিতর কোন গোলাকৃতি পদার্থ থাকা বোধ হইয়া নিঃশ্বাস প্রশ্বাস অবরোধ করার ন্যায় যাতনা উৎপন্ন করে, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি এরূপ মাথাধরা থাকে যে মস্তক মধ্যে শলাবিদ্ধ হওয়া বোধ হয়, ও রোগিণী গোপনীয় শোক বিশিষ্টা হইয়া দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ করিতে থাকে, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ব্ববৎ।

## গর্ভকালীন দন্ত রোগ।

এই সময়ে দন্ত রোগ উপস্থিত হইলে দন্ত উৎপাটন দ্বারা যাতনার শান্তি করা কোনমতে বিধেয় নহে।

---

## চিকিৎসা।

যদ্যপি বিদ্ধ হওয়ার ন্যায় যাতনা বোধ হইয়া সেই যাতনা কর্ণ পর্য্যন্ত অথবা হস্ত এবং অঙ্গুলি পর্য্যন্ত বিস্তৃত হয়, দন্ত চাপিলে বা শীতল বাতাস লাগিলে ঐ যাতনা উপস্থিত হয়, গণ্ডদেশ ফুলে, চোয়ালের নীচের গুঠলি বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—সিপিয়া, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর, এবং কিঞ্চিৎ উপশম বোধ হইলে বার ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি কোন প্রকার শীতল দ্রব্য বা শীতল বায়ু বা উষ্ণ দ্রব্য দন্তে লাগিলে বেদনা উঠে, বা বৃদ্ধি হয়, এবং মাঢ়িতে যাতনা বোধ, ও সেই যাতনা কোন প্রকার উচ্চ রব শ্রবণ করিলে বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ব্ববৎ।

যদ্যপি চর্ব্বণ কালীন অথবা রাত্রিতে শয়ন কালীন যাতনা উপস্থিত হয় এবং সেই যাতনা ছিঁড়িয়া ফেলার ন্যায় বোধ হইয়া গণ্ডের অস্থি, মস্তকের উভয় পার্শ্ব, এবং ললাট পর্য্যন্ত ব্যাপ্ত হয়, তাহা হইলে।

ঔষধ—এলমিনা, পূর্ব্ববৎ।

পূর্ব্বোক্ত লক্ষণ ভিন্ন অন্যান্য লক্ষণাক্রান্ত হইলে, দন্ত রোগের সাধারণ চিকিৎসানুযায়ী চিকিৎসা করিবেক কিন্তু ঔষধ পরিমাণে অর্দ্ধমাত্রা ব্যবস্থা করিবেক।

## গর্ভকালীন বদন ফুলিলে চিকিৎসা।

এই রোগ যদ্যপি দন্ত-শূল জন্য হয়, তাহা হইলে তাৎ-কালিক দন্ত-শূলের চিকিৎসা করিলে আরোগ্য হইবে।

যদ্যপি উক্ত প্রকারে দন্ত-শূলের চিকিৎসা করিয়া দন্ত-শূল নিবারিত হইলেও বদন বা গণ্ডদেশ ফুলিয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধের দ্বারা কিঞ্চিৎ উপশম বোধ হইলে, তাহার তৃতীয় মাত্রার বার ঘণ্টা পরে, বিশেষতঃ যদ্যপি গাল ফুলার সহিত ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা থাকে, অতিশয় লালা নির্গত

হয় এবং গণ্ডদেশ রক্তবর্ণ ও প্রদাহ বিশিষ্ট হয়, তাহা

ঔষধ—পল্‌সেটিলা, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর, চারি মাত্রা দিয়া পরেতে মর্কিউরিয়স্ ঐ রূপে দিবে।

শেষোক্ত ঔষধের চতুর্থ বা পঞ্চম মাত্রার পর যদ্যপি ফুলা বৃদ্ধি হইবার উপক্রম বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—প্রথমতঃ বেলাডোনা, অর্দ্ধমাত্রা, পরেতে, হেপার্ পূর্ব্ববৎ দিবেক।

### পথ্য ব্যবস্থা।

এই রোগাক্রান্তা রোগিণী, কোন প্রকার গুরুপাক দ্রব্য ব্যবহার করিবেক না, কেবল মাত্র সামান্য রূপে প্রস্তুত আহার্য্য, দিবা বা রাত্রিতে নিয়মিত সময়ে আহার করিবেক। রাত্রি জাগরণ এবং অতিরিক্ত শ্রম-জনক-কর্ম্ম করিবেক না কিন্তু নিতান্ত নিশ্চেষ্ট হইয়া থাকাও বিধেয় নহে।

---

### গর্ভ কালীন শিরা ফুলা।

গর্ভকালীন উরু দেশের শিরা টানিয়া অত্যন্ত যাতনা ও অসুখ বোধ হয়। এই উপসর্গ দৌর্ব্বল্য জন্য ঘটিয়া থাকে।

### চিকিৎসা।

যদ্যপি শিরা রক্তবর্ণ অথবা প্রদাহের সহিত ফুলিয়া তজ্জন্য অতিশয় যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্‌সেটিলা, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগের তিন, চারি, মাত্রার পর কিছু বিশেষ বোধ না হয়, তাহা হইলে শেষ মাত্রার বার ঘণ্টা পরে।

ঔষধ—ন্যাকিসিস্ অর্দ্ধমাত্রা পরিমাণে রাত্রি এবং প্রাতঃকালে।

যদ্যপি উক্ত উপসর্গের সহিত কোষ্ঠাবরোধ বা অর্শঃ থাকে এবং রোগিণী কোপন-স্বভাবা হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি ও প্রাতঃকালে এক সপ্তাহ পর্য্যন্ত দিবে।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধে কিঞ্চিন্মাত্র উপশম বোধ হয় তাহা হইলে, পূর্ব্বোক্ত ঔষধের শেষ মাত্রার দশ দিবস পরে।

ঔষধ—সলফর্, দ্বিগুণমাত্রায় এক সপ্তাহ পর্য্যন্ত পূর্ব্ববৎ এবং পরেতে আবশ্যক হইলে পুনর্ব্বার উক্ত রূপে চালাইবেক।

যদ্যপি শিরা সকল নীলবর্ণ হয়, জ্বালাবৎ যাতনা থাকে, তাহা হইলে।

ঔষধ—প্রথমতঃ আর্সেনিকম্, অর্দ্ধমাত্রায় প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে দুই দিবস পর্য্যন্ত দিয়া পরেতে আবশ্যক হইলে শেষ মাত্রার এক দিবস পরে কার্ব্বো-বেজিটেবিলিস্, ঐ রূপে দিবেক।

### সহকারী কর্ত্তব্য বিধি।

যদ্যপি এই উপসর্গ জন্য চরণ এবং তাহার উপরিভাগ অতিরিক্ত ফোলে, তাহা হইলে চরণ হইতে উপরের দিগে অল্প চাপিয়া, বস্ত্রখণ্ড দ্বারা জড়াইয়া বান্ধিয়া দিবেক, এবং গর্ভিণীকে হেলান দিয়া রাখিবেক, অথবা সেই স্থান পুনঃ পুনঃ জলের দ্বারা ধৌত করাইবেক।

পথ্য ব্যবস্থা—সর্ব্ব বিধায় পূর্ব্ববৎ।

গর্ভকালীন পশ্চাদ্ভাগে এবং মাজার বেদনা।

কোন কোন স্ত্রীলোক গর্ভ কালীন, পৃষ্ঠদেশে বা মাজায় কোন বোঝা চাপানের ন্যায় ভার বোধ করিয়া অত্যন্ত যাতনা পায়, এবং সেই যাতনা রাত্রিকালে উপস্থিত হইলে অত্যন্ত নিদ্রার ব্যাঘাত করে।

---

চিকিৎসা।

উক্ত প্রকার উপসর্গ উপস্থিত হইলে যদ্যপি অর্শঃ রোগ প্রকাশিত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, অর্দ্ধমাত্রায় প্রত্যহ প্রাতঃকালে এবং রাত্রিতে তিন দিবস পর্য্যন্ত দিয়া যদি কিঞ্চিৎ উপশম বোধ হয়, তাহা হইলে শেষ মাত্রার চারি দিবস পরে পুনর্ব্বার ঐ রূপে দিবেক।

বিশেষতঃ এই রোগে ক্যালি-কার্বোনিকম্, সিপিয়া, এবং সিকেল্ উক্ত প্রকারে অথবা পূর্ণমাত্রায় প্রত্যহ প্রাতঃকালে এবং রাত্রিতে দিলে বিশেষ উপকার করে।

গর্ভপাত বা গর্ভ স্রাব।

যে সকল স্ত্রীলোকের দুই তিন বার গর্ভপাত হইয়াছে তাহাদিগের পক্ষে ইহা একটী অত্যন্ত হানি জনক রোগ বলা যায়। গর্ভ ধারণের প্রথম মাস হইতে সপ্তম মাস পর্য্যন্ত গর্ভপাতের সময়, কিন্তু সাধারণতঃ তৃতীয় বা চতুর্থ মাসে হইয়া থাকে, যখন প্রথমে আরম্ভ হয়, তৎকালে যাতনা বা আপদের আশঙ্কা থাকে না, কিন্তু পুনঃ পুনঃ হইতে হইলে অত্যন্ত শোণিতস্রাব জন্য শরীর ভগ্ন হইয়া প্রায় ভয়ানক রোগ উপস্থিত হয়।

নিদান—হঠাৎ কোন প্রকার মনস্তাপ অথবা অতিরিক্ত শারীরিক পরিশ্রম, দৈবাৎ আঘাত প্রাপ্তি, গৃহ মধ্যে আবদ্ধ থাকা, সর্ব্বদা তেজস্কর দ্রব্য আহার করা, এবং শারীরিক অস্বাস্থ্য প্রভৃতি কারণে গর্ভপাত হইয়া থাকে।

চিকিৎসা।

প্রথমে গর্ভ হইলে যদ্যপি পতনের উপক্রম থাকে, তাহা হইলে।

ঔষধ—স্যাবায়্না, পূর্ণমাত্রা চব্বিশ ঘণ্টা অন্তর চারি দিবস পর্য্যন্ত দিয়া ক্রমশঃ ঔষধ সেবনের নিয়ম কালের বৃদ্ধি করিয়া দিবেক।

যদ্যপি এই উপসর্গ এক বারের অধিক হইয়া থাকে ও গর্ভিণী দুর্ব্বলা ও ক্ষীণা হয়, তাহা হইলে প্রত্যেক বার মাসিক ঋতুকালের পর আরম্ভ করিয়া যে সময়ে পূর্ব্বে গর্ভপাত হইয়া থাকে সেই সময় পর্য্যন্ত।

ঔষধ—সিকেল্ পূর্ব্ববৎ।

যদ্যপি ক্ষুধা বোধ না থাকে, অজীর্ণ হয়, এবং অম্লে অত্যন্ত ইচ্ছা প্রকাশ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি গর্ভিণী অতি কোমলা প্রযুক্ত গর্ভপাত হয়, তলপেটে ভার বোধের ন্যায় যাতনা বোধ হয়, স্বাভাবিক প্রদর ও কষ্টদায়ক স্থানীয় চুল্কানি থাকে, বদনে, কটাবর্ণ, ঈষৎ-হরিদ্রাবর্ণ দাগ উঠে, অথবা যাহাদের কিঞ্চিৎ পরিমাণে অধিক বায়ু শরীরে প্রবিষ্ট হইলে, শ্লেষ্মা বৃদ্ধি হয়, ও সহজ ঋতুকালীন অল্প স্রাব হয়, মাথাধরা ও দন্ত শূল থাকে, তৎপক্ষে।

ঔষধ—সিপিয়া, গর্ভ কালীন পূর্ব্ববৎ, কিন্তু গর্ভ পতনের পর তাদৃশ ঘটনা নিবারণ জন্য প্রত্যহ পূর্ণমাত্রায় প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক সপ্তাহ পর্য্যন্ত দিয়া তাহার দশ দিবস পরে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি অর্শঃ রোগ, কোষ্ঠবদ্ধতা থাকে ও শ্লেষ্মাধিক্য ধাতু হয়, শরীরের উপর চুল্কানি, ফুস্কুড়ি ইত্যাদি নানাবিধ চর্ম্ম রোগ হইয়া থাকে, দুর্ব্বলতা, উদরের নিম্নভাগে ভার বোধ, ও পুনঃ পুনঃ মূত্র ত্যাগের ইচ্ছা, এবং সহজ অবস্থায় অর্থাৎ গর্ভ ধারণের পূর্ব্বে অতিরিক্ত বা অত্যল্প পরিমাণে আর্ত্তব নির্গত হয়, ও তাহার সহিত প্রদর থাকিয়া, স্থানীয় উত্তাপ, ও চুল্কানি থাকে, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, পূর্ব্ববৎ কিন্তু মধ্যে মধ্যে নক্স-বমিকা, ও উক্ত রূপে দিবেক।

যদ্যপি শোণিত ভাগ পূর্ণ থাকে ও পুনঃ পুনঃ মাথাধরে পশ্চাদ্ভাগে শূলের ন্যায় যাতনা বোধ হয় ও প্রদর, অতি প্রবল থাকে, বিশেষতঃ যদ্যপি সহজ সময়ে নিয়মিত কালের পূর্ব্বে অতিরিক্ত পরিমাণে রজঃ নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ব্ববৎ।

---

গর্ভপাত হওয়ার সময় ও তাহার পর সময়ের চিকিৎসা।

যদ্যপি দৈবাৎ ঘটনায় অর্থাৎ পতন বা ঘুঁষা বা অন্য প্রকার আঘাত জন্য গর্ভপাত হয়, তাহা হইলে।

ঔষধ—আর্ণিকা, অমিশ্র আরক, এক ফোটা অথবা আটটী ক্ষুদ্র বটিকা এক ছটাক জলে মিশ্রিত করিয়া এক তোলা পরিমাণে, দশ বা পোনের মিনিট্ অন্তর প্রথমে দিয়া পরেতে অর্দ্ধ ঘণ্টা অন্তর, ও ক্রমশঃ সময় বৃদ্ধি করিয়া দিবেক।

যদ্যপি গুরুতর ভার দ্রব্য তুলিতে বা নীচে হইতে উপরে টানিতে বা মোচড় লাগিয়া হয়, তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেণ্ড্রন্, পূর্ব্ববৎ।

যদ্যপি তলপেট এবং মাজায় প্রসব বেদনার ন্যায় যাতনা থাকিয়া গাঢ় লালবর্ণ থানা থানা রক্ত নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—স্যাবায়্না, পূর্ব্ববৎ।

যদ্যপি ক্ষণকালের জন্য রক্তস্রাব বন্ধ থাকিয়া পরেতে অতিরিক্ত রূপে নির্গত হয় ও তাহার সহিত অত্যন্ত যাতনা থাকে এবং থানা থানা রক্ত নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি পেট চাপিয়া ধরা বা বদ্ধ হওয়ার ন্যায় যাতনা বোধ হয়, বিশেষতঃ যদ্যপি গর্ভপাতের পর, (অত্যন্ত উজ্জ্বল বা গাঢ় লালবর্ণ না হয়, এমত) রক্তস্রাব হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ।

যদ্যপি গর্ভপাতের পর প্রসব বেদনার ন্যায় যাতনা থাকিয়া রোগিণী হস্ত পদাদি ছুড়িতে থাকে মাংস-পেশী সকলের কাঠিন্য হয়, নানা বিধ ভয়ানক রূপ দর্শন করে, অজ্ঞান হইয়া প্রলাপ বাক্য বলিতে থাকে, তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, পূর্ব্ববৎ।

যদ্যপি পূর্ব্বোক্ত লক্ষণ থাকিয়া এককালীন জ্ঞানাভাব না হয় এবং নাভির চতুষ্পার্শ্বে যাতনা থাকে, তাহা হইলে।

ঔষধ—ইপিকাকুয়ানা, অর্দ্ধমাত্রা ৫।১০। বা ১৫। মিনিট্ অন্তর পরেতে ক্রমশঃ সময় বৃদ্ধি করিয়া দিবেক।

উক্ত ঔষধ প্রয়োগের ছয় ঘণ্টা পরে যদ্যপি কিঞ্চিন্মাত্র

উপসর্গ বোধ হয় এবং ঘন রক্ত নির্গত হয় ও তাহার সহিত অতিশয় যাতনা থাকে, তাহা হইলে।

ঔষধ—প্ল্যাটিনা, অর্দ্ধমাত্রা অর্দ্ধঘণ্টা অন্তর।

যদ্যপি গর্ভপতনের পর প্রসব বেদনার ন্যায় যাতনা থাকে, এবং অতিশয় শোণিত নির্গত হয়, ও তাহার সহিত জ্বর থাকে, তাহা হইলে।

ঔষধ—ফের্‌ম্‌মেটালিকম্‌, পূর্ব্ববৎ।

অতিশয় রক্তস্রাব জন্য দুর্ব্বলতা হইলে ও সর্ব্বতো ভাবে তৎকালে শোণিত বদ্ধ করিবার নিমিত্ত এবং যদ্যপি উদরের নিম্নে ভার বোধ হইয়া সময়ে সময়ে অতিরিক্ত পরিমাণে রক্ত নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—চায়্‌না, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা গর্ভপাতের পর অতিরিক্ত রক্তস্রাব কোনমতে বন্ধ না হয় তাহা হইলে, সর্ব্বোৎকৃষ্ট।

ঔষধ—এসিডম্‌-নাইট্রিকম্‌, অর্দ্ধ মাত্রা প্রত্যেক ৫। ১০। ১২ মিনিট্‌ অন্তর এবং পরেতে ক্রমশঃ সময় বৃদ্ধি করিয়া দিবেক।

সহকারী কর্ত্তব্য বিধি।

গর্ভপাতের উপক্রমকাল উপস্থিত হইলে গর্ভিণীকে হেলান দিয়া বসাইবেক, অথবা শয্যায় নিদ্রিত করাইবেক এবং শয়নাগার শীতল রাখিবেক ও তাহার মনেতে তৎকালে কোন উদ্বেগ উপস্থিত না হয় এমত যত্ন করিবেক এবং যদ্যপি তাহাতে নিবারিত না হইয়া নিতান্তই গর্ভপাত হয়, তাহা হইলে অধিক পরিমাণে শোণিত নির্গত হওয়া নিবারণ জন্য কিছু দিন পর্য্যন্ত

তাহাকে শয্যাতে শয়ন করাইয়া রাখিবেক। যদ্যপি অতিরিক্ত রক্তস্রাব হয়, তাহা হইলে গর্ভের উপর শুষ্ক অথচ শীতল এমত কোন দ্রব্য রাখিলে ও শীতল জল, পান করাইলে অনেক উপকার হইবে।

পথ্যাব্যবস্থা।

কোন প্রকার গুরুপাক দ্রব্য, অথবা উত্তম রূপ মসলা ইত্যাদি দিয়া পাক করা দ্রব্য, ব্যবহার না করিয়া কেবল মাত্র বলকারক এবং লঘুপাক দ্রব্য, পথ্য করিবেক ও সেই সকল দ্রব্য কোনমতে অতি শীতল বা অতি উষ্ণ না থাকে অর্থাৎ ঈষদুষ্ণ থাকিতে থাকিতে ভোজন করিবেক।

সন্তান প্রসবের পূর্ব্বকালের চিকিৎসা।

যদ্যপি প্রবল বেদনার পূর্ব্বে শোণিতাধিক্য বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—প্রথমতঃ একোনাইট, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর।

দুই বার দিয়া তাহার ছয় ঘণ্টা পরে যদ্যপি গর্ভিণীর মুখ রক্তবর্ণ হয় ও ঘাড়ের শিরা সকল ফুলিয়া উঠিয়া দপ্ দপ্ করে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ।

---

### মিথ্যা প্রসব বেদনার চিকিৎসা।

যখন সন্তান প্রসবের পূর্ব্বে মাজায় ভার বোধ হয় ও তাহার সহিত কোষ্ঠাবরোধ ও তলপেটে বেদনা থাকে, বিশেষতঃ যদ্যপি তাদৃশ বেদনা ক্রোধাদি জন্য উৎপন্ন হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া. অর্দ্ধ-মাত্রা দিয়া যদ্যপি তাহার কিয়ৎকাল পরে দুই, তিন বার সেই প্রকার যাতনা উপস্থিত হয় অথবা বেদনা নিবৃত্তি হইয়া যায় তাহা হইলে তৎকালে ঔষধ বন্ধ করিবেক, আর যদ্যপি ক্রমশঃ উপশম বোধ হয়, তাহা হইলে উক্ত প্রকার মাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি তলপেটে এবং পশ্চাদ্ভাগে সমান যাতনা ও উদরের নিম্ন ভাগে মোচ্‌ড়ানির ন্যায় যাতনা বোধ হয়, বিশেষতঃ যদি তাদৃশ যাতনা রাত্রিতে উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

উক্ত প্রকার যাতনা থাকিয়া যদি মাজায়, (বহুক্ষণ হেঁট হইয়া থাকার ন্যায় অথবা বস্ত্র খণ্ড দ্বারা কোমর কষার ন্যায়) যাতনা বোধ হয়, উরুদেশ কামড়ায়, কোষ্ঠবদ্ধ বা অতিসার থাকে, বিশেষতঃ যদ্যপি তাদৃশ বেদনা গুরুপাক দ্রব্য ভোজন করিয়া অজীর্ণ জন্য হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—পল্‌সেটিলা পূর্ব্ববৎ।

যদ্যপি পৃষ্ঠের নিম্ন ভাগে বিদ্ধকরার ন্যায় অথবা টানিয়া ধরার ন্যায় যাতনা বোধ হয় ও যদি তাদৃশ বেদনা শ্লেষ্মা জন্য উৎপন্ন হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর।

যদ্যপি গর্ব্ভিণী যুবতী, স্থূলাঙ্গী, ও উজ্জ্বল বদনা হয় ও নাড়ী বেগবতী হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অৰ্দ্ধমাত্রা প্রথমতঃ প্রয়োজন হইলে ছয় ঘণ্টা অন্তর এবং পরেতে বার ঘণ্টা অন্তর দিবেক।

পথ্য ব্যবস্থা—পূর্ব্ববৎ।

প্রসব বেদনা অধিক কাল স্থায়ী হইলে তাহার চিকিৎসা।

প্রসব বেদনা উপস্থিত হইয়া যদ্যপি শীঘ্র সন্তান নির্গত না হয়, এবং অতিশয় প্রবল যাতনা বোধ ও পুনঃ পুনঃ বেদনা উপস্থিত হয়, অত্যন্ত অস্থির করে ও গর্ব্ভিণী ছট্ ফট্ করিতে থাকে, তাহা হইলে।

ঔষধ—কফি, অৰ্দ্ধমাত্রা এক ঘণ্টা অন্তর দিবেক, ইহার তিন চারি মাত্রার পর যদ্যপি সন্তান প্রসব না হয় তাহা হইলে, একোনাইট্, ঐ রূপে দিবে।

যদ্যপি গর্ব্ভিণী ভীরু হয়, এবং যাতনাতে অত্যন্ত কাতরা হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ব্ববৎ

যদ্যপি গর্ব্ভিণী প্রৌঢ়াবস্থা প্রযুক্ত শীঘ্র সন্তান প্রসব করিতে না পারে এবং জরায়ু মধ্যে সন্তান বদ্ধ থাকা বোধ হয়, অথবা প্রসব বেদনা, অত্যল্পমাত্র হয়, প্রথমতঃ অতিপ্রবল বেদনা হইয়া পরেতে এককালীন বেদনা থাকে না, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ।

যদ্যপি প্রসব বেদনা দীর্ঘকালস্থায়ী হয় ও কখন অধিক

কখন অল্প বেদনা বোধ হয় এবং পুনঃ পুনঃ মল, মূত্র ত্যাগের উপক্রম হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা পূর্ণমাত্রা এক ঘণ্টা অন্তর।

যদ্যপি প্রসব বেদনা, এককালীন অন্তর্হিত হইয়া মস্তকে রক্তবদ্ধ জন্য মুখ রক্তবর্ণ হয় এবং মূর্চ্ছিতা হইয়া সুশুপ্তিকালের ন্যায় নাসিকার শব্দ হইতে থাকে, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্ অর্দ্ধমাত্রা এক ঘণ্টা অন্তর।

যদ্যপি অত্যল্পমাত্র বেদনা, সময়ে সময়ে উপস্থিত হয় এবং তাহা জরায়ুর শক্তিহীনতা জন্য হ্রাস হওয়া বিবেচনা হয়, বেদনার সহিত পেট কামড়ানি, বমন, অথবা পশ্চাদ্ভাগে, মাজায় অত্যন্ত যাতনা বোধ ও উরুদেশ টানিয়া ধরার ন্যায় জ্ঞান হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা এক ঘণ্টা অন্তর।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধে জরায়ুর শক্তি বৃদ্ধি না করে তাহা হইলে এবং উপরোক্ত লক্ষণ সকল বিদ্যমান্ থাকিলে।

ঔষধ—সিকেল্, পূর্ব্ববৎ।

পথ্য ব্যবস্থা।

এই সময়ে ময়দা বা সেইরূপ কোন পদার্থ জলে বা দুগ্ধে সিদ্ধ করিয়া মিস্রি বা চিনি মিশ্রিত করিয়া অল্প পরিমাণে দিবসে একবার মাত্র দিবেক এবং কোন প্রকারে মানসিক উদ্বেগ না জন্মায় এমত অবস্থায় রাখিবেক।

---

## সন্তান প্রসবের পর চিকিৎসা।

সন্তান প্রসবের পর সুতিকাগারে কোন প্রকারে তীব্র আলোক, বা গন্ধকের ধূম, বা উচ্চ ধ্বনি, যাহাতে প্রবেশ না করে এমত করিবে, এবং সুতিকাগার নাতিশীতোষ্ণভাবে রাখিবেক, সন্তান প্রসবের পর যে নিদ্রা হয় তাহার ব্যাঘাত করিবে না।

যদ্যপি তৎকালে অস্থিরতা জন্য নিদ্রাকর্ষণ না হয়, তাহা হইলে।

ঔষধ—কফি, পূর্ণমাত্রা প্রয়োজন হইলে তিন ঘণ্টা অন্তর দিবেক।

কিন্তু যদ্যপি তৎকালে জ্বর বোধ হয় এবং পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা অস্থিরতা নিবারিত না হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, অর্দ্ধমাত্রা পূর্ব্ববৎ।

## প্রসবের পর বেদনা।

যদ্যপি সন্তান প্রসবের পর অতিরিক্ত বেদনা থাকে তাহা হইলে, তাহা নিবারণ জন্য এবং পরেতে জ্বর বা কোন প্রকার প্রদাহ উপস্থিত না হয়, তজ্জন্য।

ঔষধ—আর্নিকা, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর সেবন করিবেক এবং আর্ণিকা (অমিশ্র আরক) পোনের ফোটা অর্দ্ধ পোওয়া ঈষৎ উষ্ণ জলে মিশ্রিত করিয়া বেদনা বিশিষ্ট স্থানের উপর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধ দুই মাত্রা সেবনের পর বেদনার লাঘব না হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, অর্দ্ধমাত্রা এক ঘণ্টা অন্তর।

যদ্যপি উক্ত ঔষধের দুই মাত্রার পর কিছুমাত্র উপশম

বোধ না হয় এবং যাতনা অত্যন্ত প্রবল হয় ও হেলান দিয়া বসিয়া থাকা কালে উদরস্থ অন্ত্রাদি নির্গত হইবার উপক্রম বোধ হয়, কিন্তু দাঁড়াইলে বেদনা থাকে না ও তাহার পর তলপেটে মোচ্ড়ানির ন্যায় যাতনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, অর্দ্ধমাত্রা প্রথমতঃ দুই ঘণ্টা অন্তর এবং পরে আবশ্যক হইলে তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি যাতনা অসহ্য হয়, অথবা হস্ত পদাদি ইতস্ততঃ নিক্ষেপ করে বা ধনুষ্টঙ্কারের ন্যায় হয়, শরীর শীতল বা আড়ষ্ট হয়, তাহা হইলে।

ঔষধ—কফি, অর্দ্ধমাত্রা এক ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি প্রসুতী অত্যন্ত ভীতা হয় আর বেদনা অধিক কাল স্থায়ী হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর।

যদ্যপি প্রসুতী পূর্ব্বে বহু সন্তান প্রসব করিয়া থাকে ও স্থূলাঙ্গী হয়, এবং বেদনা অধিক কাল স্থায়ী হয়, তাহা হইলে।

ঔষধ—সিকেল্, অর্দ্ধমাত্রা প্রথমতঃ এক ঘণ্টা অন্তর তিন মাত্রা দিয়া পরেতে চারি ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত প্রকার লক্ষণ সকল থাকিয়া যদ্যপি প্রসুতী দুর্ব্বলা এবং মূর্চ্ছা রোগাপন্না হয়, তাহা হইলে।

ঔষধ—কুপ্রম্, পূর্ব্ববৎ।

যদ্যপি প্রসবের পর অতিরিক্ত রক্তস্রাব হয় তাহা হইলে গর্ভপাতের চিকিৎসায় উক্ত প্রকার উপসর্গ নিবারণের জন্য যে প্রকার চিকিৎসা প্রণালী লিখিত হইয়াছে, তদনুসারে চিকিৎসা করিলে আরোগ্য হইবেক।

### মূত্রাবরোধ।

যদ্যপি প্রসবের পূর্ব্বে দীর্ঘকাল প্রসব বেদনা থাকাতে প্রস্রাব বন্ধ হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, অর্দ্ধমাত্রা দুই ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধের তৃতীয় মাত্রার পর প্রস্রাব না হয় এবং উদরের নিম্নভাগে জ্বালার ন্যায় উত্তাপ হইয়া জ্বর বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ব্ববৎ।

---

### অধারণতা (অর্থাৎ প্রস্রাবের বেগ ধারণে শক্তি না থাকা)।

যদ্যপি প্রসবের পূর্ব্বে অধিক কাল পর্য্যন্ত প্রসব বেদনা থাকাতে প্রসবের পর প্রস্রাবের বেগ ধারণে শক্তি না থাকে তাহা হইলে প্রথমতঃ।

ঔষধ—আর্ণিকা, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর সেবন করাইবেক ও অমিশ্র আর্ণিকার, আরক পোনের ফোটা অর্দ্ধ পোওয়া পরিমাণ ঈষদুষ্ণ জলে মিশ্রিত করিয়া তদ্দ্বারা এক খানি বস্ত্রখণ্ড ভিজাইয়া তলপেটের উপর দিবেক।

যদ্যপি উক্ত প্রকারে আরোগ্য বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে দুই দিবস পর্য্যন্ত দিয়া কিঞ্চিৎ উপশম বোধ হইলে পরেতে বেলাডোনা, ঐ রূপে দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা আরোগ্য না হইয়া এই রোগ প্রাচীন হইয়া উঠে, তাহা হইলে।

ঔষধ—সাইকিউটা, সিপিয়া, সলফর, বা ন্যাট্রম্-মিউরিএটিকম্ ইহার অন্যতর একটী ঔষধ অথবা ক্রমশঃ এক একটী করিয়া ঔষধ পূর্ণ মাত্রায় প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে সেবন করাইবেক।

## প্রসবের পর যে সকল রোগ উৎপন্ন হইয়া থাকে।

### স্তন্য বন্ধ হইলে তাহার চিকিৎসা।

যদ্যপি প্রসবের পর কোন প্রকার মানসিক উদ্বেগ জন্য অথবা অন্য কোন কারণে স্তন্য দুগ্ধ বন্ধ হইয়া যায়, তাহা হইলে তাহার স্বাভাবিক অবস্থায় আনিবার জন্য।

ঔষধ—পল্‌সেটিলা, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর এবং পরেতে অবস্থা বিবেচনায় বার ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধের দুই তিন মাত্রার পর উপশম বোধ না হয় অথবা কিঞ্চিৎ উপশম বোধ হইয়া মস্তকে রক্তবদ্ধ থাকা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ণ-মাত্রা বার ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি মস্তকে রক্তবদ্ধ জন্য প্রসূতীর বদন রক্তবর্ণ দেখা যায় এবং সময়ে সময়ে কোন কোন মাংস-পেশীতে টঙ্কার বোধ হয় এবং রোগিণী প্রলাপ বাক্য কহিতে থাকে, তাহা হইলে।

ঔষধ—জিঙ্কম্‌, অর্দ্ধমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত উপসর্গের সহিত জ্বর প্রকাশিত থাকে, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্‌, পূর্ণমাত্রার চতুর্থাংশ প্রত্যেক বার দুই ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি এই উপসর্গ কালীন বক্ষঃস্থলে বা পার্শ্বে টানিয়া ধরার ন্যায় যাতনা বোধ হয়, বিশেষতঃ যদ্যপি কোন প্রকার মানসিক উপসর্গ উপস্থিত হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

পথ্য ব্যবস্থা—প্রসবের পরকালীনের ন্যায়।

## স্তন্যাতিশয্য

প্রসরের পর অনেকানেক প্রসূতীর অতিরিক্ত পরিমাণে দুগ্ধ হয় ও তাহা আপনিই নিঃসৃত হইতে থাকে। এই উপসর্গ নিবারিত না হইলে ক্রমশঃ ক্ষয় রোগ উপস্থিত হয়।

## চিকিৎসা।

যদ্যপি স্তন্যের আধিক্য হইয়া তাহার সহিত জ্বর বিদ্যমান্ থাকে এবং তাদৃশ উপসর্গ উপস্থিত হইবার কারণ জানা না যায়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, পূর্ণমাত্রার চতুর্থ ভাগ ছয় ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি স্তনদ্বয় স্ফীত হইয়া জ্বর লক্ষণ প্রকাশিত হয় ও অতিরিক্ত পরিমাণে দুগ্ধ নিঃসৃত হয়, তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেণ্ড্রন্, অর্দ্ধমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃ-কালে এক এক বার করিয়া।

যদ্যপি জ্বর রক্ষণ প্রকাশিত না থাকিয়া আপনিই অধিক পরিমাণে দুগ্ধ নির্গত হইয়া ক্রমশঃ প্রসূতীকে ক্ষীণা করে, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রিএবং প্রাতঃকালে এক এক বার করিয়া।

উক্ত প্রকার লক্ষণ থাকিয়া যদ্যপি ক্ষয় রোগের লক্ষণ হইয়া ক্রমশঃ কৃশা করিতে থাকে ও উৎকাশী থাকে, তাহা হইলে।

ঔষধ—ফস্ফরস্, পূর্ব্ববৎ।

### পথ্য ব্যবস্থা।

যে পর্য্যন্ত এই অবস্থায় জ্বর বিদ্যমান্ থাকিবে ও শোণিত বদ্ধ থাকা বোধ হইবে সে পর্য্যন্ত জ্বর কালীন পথ্য ব্যবস্থার ন্যায় পথ্য করিবে, কিন্তু যদ্যপি জ্বরাদি প্রকাশ না থাকিয়া ক্রমশঃ শরীর ক্ষয় হইতে থাকে, তাহা হইলে অত্যল্প পরিমাণে, এক এক বারে লঘু-পাক দ্রব্য আহার করিবে। কোন প্রকার তেজস্কর বা শোণিত উষ্ণ কারক দ্রব্য ও মৎস্য, মাংসাদি ভক্ষণ করিবেক না।

### স্তন্যজ্বর (অর্থাৎ দুদ্‌জ্বরা)।

লক্ষণ—কম্প, উত্তাপ, পরিশেষে ঘর্ম্ম, নাড়ী প্রথমতঃ দুর্ব্বলা পরেতে নানাবিধ অসমান গতি বিশিষ্টা, মুখ বিস্বাদ, পিপাসা, কখন কখন পশ্চাদ্ভাগ হইতে বক্ষঃস্থল পর্য্যন্ত টানিয়া ধরার ন্যায় যাতনা বোধ, অস্থিরতা, মাথাধরা, স্তন্য-স্রাবের লঘুতা, প্রাতঃকালে ঘর্ম্ম হইয়া যাতনার লাঘব হয় এবং দিবসে ক্রমশঃ পুনর্ব্বার উপসর্গ উপস্থিত হয়।

নিদান—সন্তান প্রসব হইবা মাত্র তাহাকে স্তন্যপান না করাণ, বিশেষতঃ মানসিক উদ্বেগ ইত্যাদি জন্য এই উপসর্গ হইয়া থাকে।

---

### মানসিক উদ্বেগ জন্য স্তন্যজ্বরের চিকিৎসা।

যদ্যপি উক্ত সকল লক্ষণ থাকিয়া অত্যন্ত প্রবল জ্বর থাকে, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, ও কফি, পুর্ণমাত্রায় ছয় ঘণ্টা অন্তর উপর্য্যুপরি দিবেক।

উক্ত প্রকার চিকিৎসার পর জ্বরের লাঘব হইলে এবং পরেতে যদ্যপি নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ, অতিশয় মাথা ধরা, এবং অত্যন্ত কোষ্ঠ-বদ্ধতা থাকে, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত প্রকার উপসর্গ থাকিয়া জ্বরের সহিত শ্লেষ্মাধিক্যতা থাকে তাহা হইলে এবং বিশেষতঃ সুতিকা-জ্বর নিবারণের জন্য।

ঔষধ—পল্‌সেটিলা, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর অথবা অবস্থানুসারে ছয় ঘণ্টা অন্তর।

---

### পথ্য ব্যবস্থা।

এতাদৃশ সময়ে অতিশয় পাতলা যবের মণ্ড মাত্র ব্যবস্থা করিবেক, অতি শীতল, অথবা অত্যন্ত উত্তপ্ত স্থানে প্রসূতীকে রাখিবে না।

### প্রসবের পর জরায়ু হইতে দ্রব স্রাবের বিসমতা।

প্রসব হওয়ার কিয়দ্দিবস পর কাল পর্য্যন্ত জরায়ু হইতে কাহার কাহার পাতলা, অত্যল্প পরিমাণে ও কাহার কাহার অধিক পরিমাণে দ্রব, স্রাব হয়, ও তাহা কোন কোন স্ত্রীলোকের অধিক কাল ও কাহার কাহার অল্প কাল মাত্র থাকে।

---

### চিকিৎসা।

যদ্যপি জরায়ু হইতে গাঢ় রক্তবর্ণ দ্রব স্রাব হয়, ও তাহার সহিত উদরের মধ্যে আন্তরিক জ্বালার ন্যায় যাতনা বোধ থাকে, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে সেবন করিবেক।

যদ্যপি শীতল সেবা জন্য হইয়া থাকে এবং পশ্চাদ্ভাগে অতিশয় যাতনা ও নিয়ত বৃথা মলের বেগ হয়, তাহাহইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

যদ্যপি অভ্যন্তরে কষ্টদায়ক চুল্কানি অথবা অধিককাল পর্য্যন্ত স্রাব, ও যদ্যপি প্রসূতী বলিষ্ঠা হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ণমাত্রা বার ঘণ্টা অন্তর।

যদ্যপি প্রত্যেক বার শিশুকে স্তন্যপান করাইবার সময়ে জরায়ু হইতে পরিষ্কার রক্ত নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এক এক বার করিয়া সেবন করিবেক।

## সূতিকাবস্থায় অতিসার।

সূতিকাবস্থায় অতিসার হইলে তাহাকে অত্যন্ত হানি-জনক বিবেচনা করিতে হইবে, অতএব তাহা সুচিকিৎসার দ্বারা তৎক্ষণাৎ নিবারণ করা কর্ত্তব্য।

---

## চিকিৎসা।

সূতিকাবস্থায় ঘর্ম্মাবরোধ হইয়া অথবা শীতল সেবা জন্য যদ্যপি অতিসার হয়, তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর।

যদ্যপি অজানতঃ ও বিনা যাতনায় মল, নিঃসৃত হয়, তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, পূর্ব্ববৎ।

যদ্যপি জলবৎ দুর্গন্ধ মল নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—এন্টিমোনিয়ম্-ক্রুডম্, অর্দ্ধমাত্রা করিয়া প্রত্যেক বার বিরেচনের পর দিবেক।

উক্ত প্রকার লক্ষণ থাকিয়া সহজে আরোগ্য না হয় ও অধিক কালস্থায়ী হয়, তাহা হইলে।

ঔষধ—ফস্ ফরস্, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর চারি মাত্রা দিয়া কিঞ্চিৎ উপশম বোধ হইলে বার ঘণ্টা অন্তর।

যদ্যপি উক্ত ঔষধের চারিমাত্রার পর কিছু উপশম বোধ না হয় অথবা কিঞ্চিৎ উপশম বোধ হইয়া পরেতে এক রূপেই থাকে তাহা হইলে, উক্ত ঔষধের শেষ মাত্রার ছয় ঘণ্টা পরে।

ঔষধ—এসিডম্-ফস্ ফরিকম্, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে সেবন করিবেক।

### পথ্য ব্যবস্থা।

উক্ত প্রকার উপসর্গ উপস্থিত হইলে গোধূম (গমের) পাল প্রভৃতি দ্রব্য জলেতে পাতলা করিয়া সিদ্ধ করিয়া কিঞ্চিৎ মিস্রির সহিত এক এক বারে অল্প পরিমাণে পথ্য করিবেক, কিন্তু যদ্যপি এই উপসর্গ অধিক কালস্থায়ী হয় ও প্রসূতী ক্রমশঃ দুর্ব্বলা হইতে থাকে, তাদৃশ সময়ে মাংসের ক্বাথ কিঞ্চিৎ পরিমাণে দেওয়া বিধেয়।

### প্রসবের পর দৌর্ব্বল্য।

সন্তান প্রসবের পর অধিক পরিমাণে শোণিত নির্গত হওয়াতে প্রসূতীর দৌর্ব্বল্য ও ক্ষীণতা হইয়া থাকে তৎকালে প্রথমতঃ।

ঔষধ—চায়্না, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে এবং, সন্ধ্যাকালে চারি দিবস পর্য্যন্ত দিবেক।

যদ্যপি শিরা সম্বন্ধীয় দৌর্ব্বল্য জন্য দুর্ব্বলতা হয় এবং তাহার সহিত অস্থিরতা ও অনিদ্রা থাকে, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্ অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর দিবেক কিন্তু যদ্যপি অস্থিরতা অত্যন্ত প্রবল হয় তাহা হইলে কফি, এবং পরেতে বেরাট্রম্, ঐ রূপে দিবেক।

### পথ্য ব্যবস্থা।

উক্ত প্রকার অবস্থায় লঘুপাক হয় এমত দ্রব্য এক এক বারে অল্প পরিমাণে দিবে এবং প্রসূতীকে অতিস্থিরভাবে রাখিবে, কোন প্রকার উচ্চ ধ্বনি যাহাতে শুনিতে না পায় এ প্রকার স্থানে রাখিবেক, ও তাহার সহিত অধিক আলাপ আদি করা ও পরিবারের বহু লোক একত্রিত হইয়া তাহার নিকট থাকা কোন মতেই বিধেয় নহে।

# শিশুর চিকিৎসা।

### সদ্যজাত শিশুর স্তন্যপানে অনিচ্ছা।

প্রসূত-সন্তান যদ্যপি, কিয়ৎকাল পরে মুখে স্তন দিলেও স্তন্যপান করিতে অনিচ্ছা প্রকাশ করে, তাহা হইলে।

ঔষধ—সিনা, অর্দ্ধমাত্রা ছয় ঘণ্টা অন্তর, প্রসূতীকে সেবন করিতে দিবে এবং একটী ক্ষুদ্র বটিকা একতোলা জলে দিয়া, মিশ্রিত হইলে প্রস্তুত জলের দ্বারা শিশুর জিহ্বা ভিজাইবে।

যদ্যপি উক্ত ঔষধ সেবন করার ছয় ঘণ্টা পরেও ঐ রূপে শিশু স্তনপানে অনিচ্ছা প্রকাশ করে, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, পূর্ব্ববৎ।

যদ্যপি শিশু স্তন গ্রহণ করিয়া তৎক্ষণাৎ পরিত্যাগ করে, তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, পূর্ব্ববৎ।

পথ্য ব্যবস্থা—প্রসবের অব্যবহিত পর সময়ের ব্যবস্থার ন্যায়।

## স্তন্য প্রদাহ অর্থাৎ স্তন ফোলা।

(থুন্‌কা।)

যখন হঠাৎ স্তন্যস্রাব বন্ধ হইয়া যায়, তৎকালে, স্তন, প্রদাহ বিশিষ্ট হইয়া ফুলিয়া কঠিন হয় এবং স্তনের কিয়দংশ পাকিয়া ফাটিয়া পুঁজ পড়ে, অবশিষ্টাংশ ফুলিয়া কঠিন হইয়া থাকে এবং পরিশেষে সমস্ত পাকিয়া যায় অথবা দৃঢ় হইয়া থাকে।

নিদান—ভয় হইতে, বা কোন প্রকার প্রবল রাগাদি জন্য হঠাৎ স্তন্যস্রাব রোধ হইয়া অথবা শিশুকে অধিক কাল পরে স্তন্য প্রদান করা বা শিশুর মৃত্যু জন্য স্তন্য দিতে না পারায় এই রোগ উপস্থিত হয়, ইহাসুচিকিৎসিত না হইলে পরেতে এমত ক্ষতি হইতে পারে যে তদ্দ্বারা চিরকালের জন্য স্তনের হানি হইয়া যায়।

### চিকিৎসা।

যখন স্তন, কঠিন, রক্তবর্ণ হইয়া, প্রথমতঃ প্রদাহের সহিত ফুলিয়া উঠে.এবং যদ্যপি জ্বর থাকে, তখন।

ঔষধ—ব্রায়োনিয়া, একটী ক্ষুদ্র বটিকা একতোলা পরিমাণ জলে মিশ্রিত করিয়া ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি অতিশয় ফুলিয়া চর্ম্মের উপর রক্ত কুষ্ঠের ন্যায় প্রকাশ হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধ সেবনের পর আংশিক লাঘব হয় এবং পুনর্ব্বার বৃদ্ধি হইবার উপক্রম থাকে তৎকালে এবং যদ্যপি পাকিয়া স্থান বিশেষে ফাটিয়া অধিক পুঁজ নির্গত হইতে থাকে, এবং শীঘ্র ক্ষত পুরিয়া উঠিবার উপক্রম দেখা না যায় তাহা হইলে শীঘ্র সুখাইবার নিমিত্ত।

ঔষধ—সল্ফর, পূর্ণমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে চারি দিবস পর্য্যন্ত দিয়া পরেতে এক দিবস অন্তর রাত্রিতে শয়নের কালে এক মাত্রা করিয়া সেবন করিবেক।

যদ্যপি এই উপসর্গ শীতল বায়ু সেবন জন্য বা শীতল স্থানে থাকাতে হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—ডল্কেমেরা, পুর্ণমাত্রা আবশ্যক হইলে ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি বাহ্যিক আঘাত জন্য হইয়া থাকে, তাহা হইলে আর্ণিকা, পূর্ব্ববৎ সেবন করিবেক ও আর্ণিকার অমিশ্র আরক এক তোলার সহিত দেড় ছটাক জল মিশ্রিত করিয়া প্রস্তুত জলের দ্বারা প্রদাহ বিশিষ্ট স্থান ধৌত করিবেক।

উক্ত সকল প্রকার চিকিৎসার পর যদ্যপি ফুলিয়া কঠিন হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, অর্দ্ধমাত্রা প্রত্যহ প্রাতঃকালে তিন দিবস পর্য্যন্ত সেবন করিয়া আবশ্যক হইলে তাহার ছয় দিবস পরে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি উপরোক্ত ঔষধ প্রয়োগের পর পাকিয়া ফোড়ার

ন্যায় হইয়া উঠে, অত্যন্ত যাতনা বৃদ্ধি এবং সময়ে সময়ে শীত বোধ হয়, স্তনের ভিতর দপ্ দপ্ করে, তাহা হইলে পাকিয়া নির্গত হওয়া নিবারণ জন্য।

ঔষধ—ফস্ফরস্, পূর্ণমাত্রা তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধ ব্যবহারের পরে ও যাতনা ক্রমশঃ বৃদ্ধি হইতে থাকে ও অত্যন্ত উত্তাপ থাকে বিশেষতঃ যদ্যপি পাকাইয়া নির্গত করার নিতান্তই প্রয়োজন হয়, তাহা হইলে।

ঔষধ—হেপার্ অর্দ্ধমাত্রা চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি অন্য কোন প্রকার পোল্টিস্ বা প্রলেপ দ্বারা কোন অজ্ঞ ব্যক্তি পাকাইয়া থাকে ও স্তন দিয়া দুগ্ধের ন্যায় জলবৎ পুঁজ নির্গত হইতে থাকে, তাহা হইলে।

ঔষধ—প্রথমতঃ সাইলিশিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে ছয় দিবস পর্য্যন্ত দিয়া তাহার শেষ মাত্রার চারি দিবস পরে,

যদ্যপি উক্ত প্রকার লক্ষণ থাকে অথবা ঈষৎ রক্ত মিশ্রিত পুঁজ নির্গত হইতে থাকে, তাহা হইলে।

ঔষধ—ফস্ফরস্, অর্দ্ধমাত্রা প্রাতঃকালে ও সন্ধ্যাকালে সেবন করিবেক।

### পথ্যাব্যবস্থা।

যখন সামান্য প্রদাহ মাত্র থাকে, তৎকালে জ্বর কালীন ব্যবস্থার ন্যায় পথ্য দিয়া পরেতে পাকিলে লঘুপাক দ্রব্য অথচ কিঞ্চিৎ বলকারক হয় তাহাই ব্যবস্থা করিবে, শাক, মৎস্য, অম্ল, ও গুরুপাক দ্রব্যাদি বর্জ্জন করিবেক।

## স্তন্যাভাব বা স্তন্যের অল্পতা।

শারীরিক শক্তির অল্পতা বা প্রদাহ জন্য স্তন্যের অল্পতা বা শুষ্কতা ঘটিয়া থাকে।

## চিকিৎসা।

যদ্যপি এই উপসর্গ প্রদাহ জন্য হইয়া থাকে তাহা হইলে স্তনের প্রদাহ বিষয়ক চিকিৎসানুযায়ী চিকিৎসা করিবেক।

যদ্যপি সাময়িক দুর্ব্বলতা জন্য এই উপসর্গ উপস্থিত হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—পলেসটিলা পূর্ণমাত্রা, প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে।

যদ্যপি দৌর্ব্বল্যাদি কোন প্রকার প্রকাশ্য কারণ না থাকাতেও স্তন্যের অল্পতা হয় ও বিশেষতঃ যদ্যপি স্ত্রীলোকের অতিরিক্ত পরিমাণে আর্ত্তব নির্গত হওয়াতে এই উপসর্গ উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ণমাত্রা প্রত্যহ প্রাতঃকালে সেবন করিবেক।

যে স্ত্রীলোকের মাসিক, কালবিলম্ব হইয়া, অল্প পরিমাণে আর্ত্তব নির্গত হয় ও স্তনের বোঁট ফাটা এবং ক্ষত থাকার ন্যায় দেখা যায় তাহার এই উপসর্গ উপস্থিত হইলে।

ঔষধ—কষ্টিকম্, অর্দ্ধমাত্রা প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে সেবন করিবেক।

পথ্য ব্যবস্থা—পূর্ব্ববৎ।

---

## সদ্যজাত শিশুর চিকিৎসা।

সদ্যজাত সন্তান প্রথমতঃ ভুমিষ্ঠ হইবামাত্রতঃ এই এক আপদে পতিত হয়, যে নিঃশ্বাস প্রশ্বাস, রক্ত পরিচালন, এবং অঙ্গ-চালন-শক্তি বিহীন হইয়া মৃতবৎ হইয়া পড়ে।

নিদান—স্বাভাবিক দুর্ব্বলতা, কষ্টে প্রসূত হওয়া, নাভির নাল অর্থাৎ নাড়ী গলায় জড়াইয়া যাওয়া, গলদেশের মধ্যে শ্লেষ্মা একত্রিত হওয়া, ও ফুস্‌ফুস্‌ যন্ত্রের কার্য্য আরম্ভ হইতে না হইতে হঠাৎ শীত হইতে গ্রীষ্ম বা গ্রীষ্ম হইতে শীতে পরিবর্ত্তিত হওয়া ইত্যাদি।

---

### চিকিৎসা।

সদ্যজাত শিশু উক্ত অবস্থা প্রাপ্ত হইলে তাহাকে উবুড় করিয়া বাম হইতে দক্ষিণ পার্শ্ব পর্য্যন্ত গড়াইবে, এইরূপ উপর্য্যু-পরি পাঁচ, শাত, বার অথবা প্রয়োজন হইলে ততোধিক বার পর্য্যন্ত করিবেক। যদ্যপি এতদ্দ্বারা জীবিত না হয়, তাহা হইলে এক জন যুবক বা যুবতী শিশুর ওষ্ঠাধর আপন ওষ্ঠাধরে লগ্ন করিয়া শিশুর, নাসিকাদ্বয়ের ছিদ্র অঙ্গুলি দ্বার বদ্ধ করিয়া ও পাকস্থলী, অঙ্গুলি দ্বারা চাপিয়া ধরিয়া, বলের সহিত মুখ দিয়া বায়ু প্রবেশ করাইবে। অনন্তর বক্ষঃস্থল ফুলিয়া উঠিলে ক্রমশঃ বক্ষঃস্থলের উপর চাপন্‌ দিয়া বায়ু নির্গত করাইবে, যে পর্য্যন্ত স্বাভাবিক নিঃশ্বাস প্রশ্বাস বহিতে আরম্ভ না হয় সে পর্য্যন্ত পুনঃ পুনঃ ঐ প্রকরণ করিবেক। এতদ্ব্যতিরেকে শিশুকে শীতল বায়ুতে রাখা ও তাহার বক্ষঃস্থলের উপর শীতল জল দ্বারা আঘাত করা, শরীরের উপর চাপড় মারা, হস্ত পদাদি অল্প অল্প চাপাও উপকারক হয়।

## ঔষধের দ্বারা চিকিৎসা।

যদ্যপি পূর্ব্বোক্ত কোন প্রকরণের দ্বারা নিঃশ্বাস প্রশ্বাস আদি শারীরিক কার্য্য আরম্ভ হইয়া সর্ব্বতোভাবে জীবিত লক্ষণ না দেখা যায়, অথবা নাড়ী, সুত্রের ন্যায় অতি ক্ষীণা বোধ হয়, মুখ পাণ্ডুবর্ণ, হস্ত পদাদি বলহীন, কিম্বা যদ্যপি মুখ ফুলিয়া বেগুনিয়া বর্ণ হয়, আরও যদ্যপি বায়ু-বাহক-নালী, শ্লেষ্মা দ্বারা অবরুদ্ধ হওয়া বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—এন্টিমোনিয়ম্-টার্টেরিকম্, একটী ক্ষুদ্র বটিকা শিশুর জিহ্বার উপর দিবেক অথবা চারিটি ক্ষুদ্র বটিকা এক ছটাক জলে মিশ্রিত করিয়া প্রস্তুত জলের এক এক ফোটা করিয়া দিয়া শিশুর জিহ্বা ভিজাইবেক।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগের পোনের মিনিট্ পরে ক্রমশঃ উত্তমাবস্থা না দেখা যায়, অথবা নিঃশ্বাস প্রশ্বাস বন্ধ থাকিয়া মুখ, ঈষৎ নীলবর্ণ, বা সম্পূর্ণ নীলবর্ণ দেখা যায়, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্ পূর্ব্ববৎ।

যদ্যপি শিশু দীর্ঘাকৃতি ও পুষ্টাঙ্গ হয় এবং কিয়ৎ কাল পূর্ব্বে মুখ, ফুলা বা ঈষৎ নীলবর্ণ থাকিয়া পরেতে ক্রমশঃ নিঃশ্বাস প্রশ্বাস ত্যাগ করিতে থাকে, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা জিহ্বার উপরে দিবেক।

## সহকারী কর্ত্তব্য বিধি।

যদ্যপি শিশুর গলার ভিতর শ্লেষ্মা বা অন্য কোন পদার্থ থাকে (যদ্দ্বারা নিঃশ্বাস প্রশ্বাস রোধ করে) তাহা প্রাগুক্ত কোন প্রকার ঔষধ দিবার পূর্ব্বে প্রথমতঃ দূর করা কর্ত্তব্য।

## শিশুর নাভিস্ফুটন (নাইফোলা।)

### ঔষধেতর উপায় দ্বারা চিকিৎসা।

যখন সদ্যজাত শিশুর নাভি ফাটিয়া যায়, তৎকালে একটী জায়ফল, দ্বিখণ্ড করিয়া কাটিয়া বস্ত্র খণ্ড মধ্যে আবৃত করিয়া সূচীদ্বারা বদ্ধ করিয়া, উক্ত জায়ফল খণ্ড নাভির উপর রাখিয়া, আর এক খানি বস্ত্র খণ্ড দ্বারা দুই তিন স্তর করিয়া জড়াইয়া দিবেক।

---

### ঔষধ দ্বারা চিকিৎসা।

উক্ত প্রকার চিকিৎসা দ্বারা যদ্যপি উপকার বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, ছুয়টী ক্ষুদ্র বটিকা, ছুয় তোলা জলের সহিত মিশ্রিত করিয়া প্রস্তুত জলের এক তোলা করিয়া বার ঘণ্টা অন্তর শিশুকে সেবন করাইবে।

উক্ত ঔষধের শেষ মাত্রার ছয় দিবস পরে যদ্যপি আরোগ্য বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—বেরাট্রম্, পূর্ব্ববৎ।

যদ্যপি পূর্ব্বোক্ত চিকিৎসা দ্বারা কোন প্রকারে উপকার বোধ না হয় ও শিশু অত্যন্ত ছিল্লি প্রায় হয় এবং পেট কষিয়া ধরে ও পুনঃ পুনঃ দুর্গন্ধ পাতলা মল, নিঃসৃত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, একটী ক্ষুদ্র বটিকা চব্বিশ ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উপরোক্ত কোন প্রকার ঔষধ দিয়া কিঞ্চিন্মাত্র উপশম বোধ হইয়া অধিককাল পর্য্যন্ত সমভাবে থাকে, অথবা (নাল ছেদন) নাড়ী কাটার পর যদ্যপি নাভিতে ঘা হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, একটী ক্ষুদ্র বটিকা চারি, পাঁচ দিন অন্তর।

### শিশুর অনিদ্রা।

যদ্যপি শিশু, অস্থির হয় ও বহুকাল জাগরিত হইয়া কোন মতে সহজে নিদ্রিত না হয়, তাহা হইলে।

ঔষধ—কফি, একটী ক্ষুদ্র বটিকা প্রত্যহ রাত্রিতে দিবেক।

যদ্যপি শিশুর মুখ, রক্তবর্ণ দেখায় এবং অনিদ্রতা থাকে, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, পূর্ব্ববৎ।

যদ্যপি পেট ফুলিয়া বা কষিয়া ধরিয়া থাকে এবং পেটে বেদনা থাকার ন্যায় শিশু, উপরের দিগে পা টানিতে থাকে এবং চীৎকার করে, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ব্ববৎ।

উক্ত তিন প্রকার ঔষধ দুই মাত্রা করিয়া দিবেক।

## শৈবাবস্থার পীড়া।

### শিশুর চক্ষুঃ ফোলা।

নিদান—এই উপসর্গ হঠাৎ আলোক বা অগ্নি শিখা দর্শন, বা মাতৃদোষে হইয়া থাকে। অনেকানেক সন্তান প্রথমতঃ এই রোগে আক্রান্ত হইয়া সুচিকিৎসিত না হওয়ায় জন্মান্ধ হইয়া যায়।

### চিকিৎসা।

এই উপসর্গ উপস্থিত হওয়া, সাবধানতার সহিত পরীক্ষা করিয়া স্থির হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা বার ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি পিতৃ বা মাতৃ শারীরিক দোষ জন্য এই উপসর্গ উপস্থিত হওয়া নিশ্চয় বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—প্রথমতঃ সল্ফর্, একটী ক্ষুদ্র বটিকা দিয়া তাহার চারি দিবস পরে, ক্যাল্কেরিয়া, ঐ রূপে দিবেক উক্ত প্রকারে পুনর্ব্বার সল্ফর্, এবং পরে ক্যাল্কেরিয়া উপর্য্যুপরি ভাবে চালাইবেক।

---

সহকারী উপায়।

ঈষদুষ্ণ জল দিয়া শিশুর চক্ষুঃ, পুনঃ পুনঃ ধৌত করাইবেক।

---

শিশুর মস্তকে শ্লেষ্মাবদ্ধ।

এই উপসর্গ উপস্থিত হইলে শিশুর নাসিকা-দ্বার, রোধ হইয়া স্তন্য পানে অতিশয় ব্যাঘাত জন্মায়, সুতরাং ক্রমশঃ শিশুকে দুর্ব্বল করিতে থাকে।

---

চিকিৎসা।

যদ্যপি শিশুর নাসিকা অবরুদ্ধ থাকে অথবা রাত্রিতে শুষ্ক হয়, দিবসে অত্যল্পমাত্র শ্লেষ্মা নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, একটী ক্ষুদ্র বটিকা একতোলা জলে মিশ্রিত করিয়া চব্বিশ ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি মস্তকে শ্লেষ্মা বদ্ধ হইয়া বক্ষঃস্থলের ভিতর সাঁই সুঁই শব্দ করে, নিঃশ্বাস বদ্ধ হওয়ার ন্যায় যাতনা-বিশিষ্ট কাশী থাকে এবং কষ্টেতে ঘনশ্বাস বহে, তাহা হইলে।

ঔষধ—এণ্টিমোনিয়ম-টার্টেরিকম্, একটী ক্ষুদ্র বটিকা, একতোলা জলে মিশ্রিত করিয়া চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি মস্তকে শ্লেষ্মা বদ্ধ হইয়া নাসিকা দিয়া জল পড়ে, বিশেষতঃ যদ্যপি জ্বর বোধ থাকে, গণ্ডদেশ রক্তবর্ণ, ও নাসিকার ভিতর বেদনা হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, দুইটী ক্ষুদ্র বটিকা তিনতোলা জলে মিশ্রিত করিয়া একতোলা পরিমাণে ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি সন্ধ্যার পূর্ব্বে বৃদ্ধি বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—কার্বো-বেজিটেবিলিস্, একটী ক্ষুদ্র বটিকা পরিমাণে প্রত্যহ প্রাতঃকালে দিবেক।

যদ্যপি পুনঃ পুনঃ হাঁচি হয় এবং নাসিকা-দ্বার দিয়া সবুজ, বা পীতবর্ণ, বা রক্ত মিশ্রিত, অথবা পুঁজের ন্যায় শ্লেষ্মা নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—পল্‌সেটিলা, একটী ক্ষুদ্র বটিকা বার ঘণ্টা অন্তর দুই দিবস পর্য্যন্ত দিয়া তাহাতে উপশম বোধ না হইলে, সল্‌ফর্, ঐ রূপে পূর্ব্ববৎ দিবেক।

যদ্যপি নাসিকা-দ্বার শুষ্ক হইয়া বদ্ধ হইয়া থাকে এবং দিবা কালে পুঁজের ন্যায় পীতবর্ণ দুর্গন্ধ শ্লেষ্মা নির্গত হয়, ও নাসিকায় বেদনা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, একটী করিয়া ক্ষুদ্র বটিকা প্রত্যহ প্রাতঃ কালে দিবেক।

### সদ্যজাত শিশুর অনিদ্রা ও রোদনপরায়ণতা।

যদ্যপি শিশু নিয়ত রোদন করিতে থাকে ও কোন মতে নিদ্রিত না হয় এবং অত্যন্ত বিরক্তি প্রকাশ করে অথচ তাহার কারণ জানা যায় না, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, একটী ক্ষুদ্র বটিকা চব্বিশ ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি শিশু কোন কারণবশতঃ, (অর্থাৎ নিদ্রায় ইচ্ছা থাকিতে তাহাকে চেতন করাণ হেতুক) ত্যক্ত হইয়া রোদন করিতে থাকে, তাহা হইলে।

ঔষধ—কফি, একটী ক্ষুদ্র বটিকা বার ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি শরীরে উত্তাপ থাকে ও অত্যন্ত অস্থির হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা আবশ্যক হইলে ছয় ঘণ্টা অন্তর এক এক বার করিয়া দিবেক।

যদ্যপি কোষ্ঠবদ্ধ জন্য যাতনায় উদর স্ফীত হইয়া পেট বেদনা করে, পদদ্বয় উপরের দিকে টানিতে থাকে এবং সময়ে সময়ে রোদন করে, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি অধিক ভোজন বা অবিধেয় দ্রব্য ভোজন করাতে উদর স্ফীত হইয়া পেট বেদনার সহিত অতিসার বা কোষ্ঠবদ্ধ হইয়া থাকে এবং তজ্জন্য রোদন-পরায়ণ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিল পূর্ব্ববৎ।

## শিশুর উদর স্ফীততা।

এই উপসর্গ উপস্থিত হইলে ধাত্রী আপন হস্ত অগ্নি দ্বারা উত্তপ্ত করিয়া শিশুর উদরের উপর দিয়া ঈষৎ ঈষৎ চাপিলে তৎক্ষণাৎ উপশম বোধ হয়, কিন্তু যদ্যপি পুনঃ পুনঃ এই প্রকার করাতে আরোগ্য বোধ না হয়, তাহা হইলে নিম্ন লিখিত মতে চিকিৎসা কর্ত্তব্য।

যদ্যপি কোষ্ঠবদ্ধ থাকে এবং শিশু ক্ষীণকায় হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া বার ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি অতিসার থাকে ও চক্ষুঃ দিয়া শ্লেষ্মা নির্গত হয় অথবা আঁজিনা হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধ প্রয়োগের পর উপশম বোধ না হয়, অথবা মধ্যে মধ্যে অঙ্গ খেঁচনি বা অতিসার প্রকাশ হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, পূর্ব্ববৎ।

পূর্ব্বোক্ত কোন প্রকার ঔষধ প্রয়োগের পর যদ্যপি পুনর্ব্বার তাদৃশ যাতনা উপস্থিত হইবার উপক্রম বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, ও ক্যাল্কেরিয়া, প্রথমতঃ প্রথমোক্ত ঔষধের একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া এক দিবস প্রাতঃকালে এক মাত্রা দিয়া তাহার দুই দিবস পরে শেষোক্ত ঔষধ ক্রমশঃ উক্ত রূপে দুই দিবস দিবেক এবং পরেতে আবশ্যক হইলে পুনর্ব্বার প্রথমোক্ত ঔষধ হইতে আরম্ভ করিয়া উক্ত রূপে চালাইবে।

## শিশুর দুগ্ধফুস্কুড়ি।

বহুসঙ্খ্য ক্ষুদ্রক্ষুদ্র, ঈষৎ শ্বেতবর্ণ ফুস্কুড়ি একত্র হইয়া শিশুর বক্ষঃস্থলে প্রকাশ হয়।

লক্ষণ—প্রথমতঃ বদনে, গণ্ডদেশে, এবং ললাটে প্রকাশিত হইয়া সর্ব্ব শরীরে ব্যাপ্ত হয়, ফুস্কুড়ির অন্তরস্থ রস, অল্প-

কাল মধ্যে পীতবর্ণ, গাঢ়, অথবা শোণিতময় হইয়া ক্রমশঃ ফাটিয়া যায়, অত্যন্ত চুল্কায় এবং পরেতে কেবল চক্ষুঃ ও নাসিকা ব্যতিরেকে সর্ব্বাঙ্গে ব্যাপ্ত হয়।

চিকিৎসা।

যদ্যপি এই উপসর্গ উপস্থিত হইলে শিশু, অত্যন্ত অস্থির হয় এবং যে স্থানে ফুস্কুড়ি উঠে তাহার চতুষ্পার্শ্বে রক্তবর্ণ হইয়া ফুলিয়া অত্যন্ত চুল্কায়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি পিতা মাতার দোষ জন্য এই রোগ উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেণ্ড্রন্, একটী ক্ষুদ্র বটিকা পরিমাণে প্রথমতঃ এক তোলা জলে মিশ্রিত করিয়া বার ঘণ্টা অন্তর এক এক বার এক দিবস দিয়া তাহার দুই দিবস পরে পুনর্ব্বার উক্ত রূপে দিবেক, অথবা ইহার সহিত সল্ফর্ উপর্য্যুপরি দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধ প্রয়োগের পর কিঞ্চিৎ উপশম বোধ হয় এবং ফুস্কুড়ি দিয়া রস নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ প্রাতঃকালে দশ দিবস পর্য্যন্ত দিবেক।

এই উপসর্গ অধিক কাল স্থায়ী হইলে এবং যদ্যপি শীঘ্র আরোগ্য হইবার উপক্রম না দেখা যায়, তাহা হইলে নিম্ন লিখিত মতে ঔষধ সকল প্রয়োগ করিবেক।

ঔষধ—গ্রাফাইটিস্, সিপিয়া, এবং ষ্ট্যাফিসেগ্রিয়া, প্রথমতঃ

গ্র্যাফাইটিস্, একটী ক্ষুদ্র বটিকা, এক তোলা জলে মিশ্রিত করিয়া এক এক বার প্রাতঃ ও সন্ধ্যাকালে চারি দিবস পর্য্যন্ত দিয়া তাহার শেষ মাত্রার পঞ্চ দিবস পরে আবশ্যক হইলে ঐ ঔষধ অথবা সিপিয়া এবং তাহার পর ষ্ট্যাফিসেগ্রিয়া, উক্ত নিয়মানুসারে দিবে।

---

## কোষ্ঠ বদ্ধতা।

যদ্যপি কোষ্ঠাবরোধের সহিত উদর স্ফীততা, উদরের কঠিনতা, অনিদ্রতা, অস্থিরতা ও দৌর্ব্বল্য থাকে, এবং জিহ্বা মলিন, ঢুলানি, পুনঃ পুনঃ কোষ্ঠের বেগ, ও কটাবর্ণ কঠিন মল নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি শিশুর শীত বোধ অথবা স্পর্শ করিলে গাত্র শীতল বোধ হয়, বিশেষতঃ শিশু কিঞ্চিৎ বয়োধিক হইলে কোষ্ঠ-বদ্ধতার সহিত অসাধারণ বৃহৎ আকারে গোলাকৃতি হইয়া মল নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া চব্বিশ ঘণ্টা অন্তর দুই দিবস দিবেক, তাহার চারি দিবস পরে আবশ্যক হইলে পুনর্ব্বার উক্ত রূপে চালাইবেক, অথবা নক্স-বমিকা, একটী ক্ষুদ্র বটিকা এক দিবস দিয়া পর দিনে, ব্রায়োনিয়া, ঐরূপে দিবেক, এই প্রকারানুসারে ক্রমশঃ চারি দিবস পর্য্যন্ত উপর্য্যুপরি রূপে উভয় ঔষধ সেবন করাইয়া, শেষ মাত্রার চারি দিবস পরে আবশ্যক হইলে পুনর্ব্বার প্রথমোক্ত ঔষধ উক্ত প্রকারে চালাইবেক।

যদ্যপি উক্ত নিয়মানুসারে, ঔষধ প্রয়োগের চারি দিবস পরে কোন উপশম বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া

চব্বিশ ঘণ্টা অন্তর ক্রমশঃ চারি দিবস পর্য্যন্ত দিয়া আবশ্যক হইলে শেষ মাত্রার পাঁচ দিবস পরে, নক্স-বমিকা, উক্ত ব্যবস্থানুসারে সেবন করাইবেক।

যদ্যপি শিশু বলবান্ বোধ হয় এবং তাহার উদর, স্ফীত, ও স্পর্শ করিলে কঠিন, বোধ হয় ও গাঢ় কটাবর্ণ, গোলাকৃতি কঠিন মল নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া চব্বিশ ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি কোষ্ঠবদ্ধতা থাকায় শিশু বিরক্ত স্বাভান্বিত না হয়, এবং গাঢ় সবুজ, বা ঈষৎশ্বেতবর্ণ, অত্যন্ত দুর্গন্ধ বিশিষ্ট, কঠিন মল নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ দিবেক।

উক্ত কোন প্রকার ঔষধে লক্ষণানুযায়ী কিঞ্চিৎ উপশম বোধ হইলে, সর্ব্বতোভাবে আরোগ্য করিবার নিমিত্ত।

ঔষধ—সল্ফর্, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া চব্বিশ ঘণ্টা অন্তর দিবেক।

---

### শিশুর স্বাভাবিক কোষ্ঠ বদ্ধতা।

যদ্যপি শিশু ক্ষীণতা প্রযুক্ত মল ত্যাগ করিতে অশক্ত হয় এবং অজীর্ণ দোষ, অর্থাৎ অম্লত্ব, উদর-স্ফীততা ইত্যাদি থাকে, তাহা হইলে।

ঔষধ—এলমিনা, দুইটী ক্ষুদ্র বটিকা পরিমাণে, এক তোলা জলে মিশ্রিত করিয়া এক দিবস অন্তর প্রাতঃকালে ও সন্ধ্যাকালে আট দিবস পর্য্যন্ত দিবেক।

যদ্যপি উক্ত উপসর্গ বিরেচক ঔষধ সেবন জন্য উৎপন্ন

হইয়া থাকে, এবং অজীর্ণতা দোষ থাকে, ও যদি শিশু হস্ত পদাদিতে বেদনা প্রকাশ করে, তাহা হইলে।

ঔষধ—লাইকোপেডিয়ম্, পূর্ব্ববৎ।

যদ্যপি উক্ত উপসর্গ পারা দোষ জন্য ঘটিয়া প্রাচীন হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—এসিডম্-নাইট্রিকম্, দুইটী ক্ষুদ্র বটিকা পরিমাণে, এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ প্রাতঃ ও সন্ধ্যাকালে চারি দিবস পর্য্যন্ত দিবেক, তাহার পর চারি দিবস পর্য্যন্ত উক্ত পরিমাণে এক এক দিবস অন্তর।

যদ্যপি পুনঃ পুনঃ মল ত্যাগের বৃথা বেগ হয় অথবা ক্রিমি দোষ জন্য এই উপসর্গ উপস্থিত হইয়া থাকে এবং পেট বেদনা করে, তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, এলমিনার ব্যবস্থার ন্যায় দিবেক।

## শৈশবাবস্থার অতিসার।

এই উপসর্গ অম্ল, বা অপাচ্য-দ্রব্য ভোজন জন্য অথবা দন্ত উঠিবার সময়ে উপস্থিত হয়।

## চিকিৎসা।

উদর, স্ফীত হইয়া কঠিন হইয়া থাকে, পেট কামড়ায়, অস্থিরতা, সদত রোদন, পদদ্বয় উপর দিকে টানা, পুনঃ পুনঃ পিত্ত মিশ্রিত, জলবৎ, পিচ্ছিল, ঈষৎ শুভ্র, বা পীত, বা সবুজ বর্ণ, দুর্গন্ধ বিশিষ্ট মল, নির্গত হয়, তৎপক্ষে।

ঔষধ—ক্যামোমিলা, দুইটী ক্ষুদ্র বটিকা, দেড় ছটাক জলে মিশ্রিত করিয়া এক তোলা পরিমাণে চারি ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি এই উপসর্গ অজীর্ণতা জন্য হয় এবং জলবৎ পিচ্ছিল, পিত্ত মিশ্রিত বা ঈষৎ শ্বেত, বা সবুজবর্ণ, মল নির্গত হয়, রাত্রিতে বৃদ্ধি, ক্ষুধা থাকে না, বিশেষতঃ যদ্যপি ভয় জন্য হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, পূর্ব্ববৎ।

যদ্যপি শিশুর দন্ত উঠিবার সময় অথবা অন্নপ্রাসনের পর এই উপসর্গ উপস্থিত হয়, ও বমন করে, বদন পাণ্ডুবর্ণ, সদত রোদনপরায়ণ হয়, এবং পীতবর্ণ, অথবা ঈষৎ সবুজ, বা কৃষ্ণবর্ণ, দুর্গন্ধ বিশিষ্ট মল নিঃসৃত হয়, কোষ্ঠের বেগ থাকে, তাহা হইলে।

ঔষধ—ইপিকাকুয়ানা, দুইটী ক্ষুদ্র বটিকা দেড় ছটাক জলে মিশ্রিত করিয়া এক তোলা পরিমাণে চারি ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি জলবৎ পিচ্ছিল মলের সহিত রক্ত মিশ্রিত থাকে অথবা ঈষৎ কাল, সবুজ, কিম্বা শ্বেতবর্ণ মল নিঃসৃত হয়, ও অত্যন্ত বেগের সহিত মল ত্যাগ কালীন হারীষ নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্-করোসাইবস্, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া চারি ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি এই উপসর্গ সাময়িক উষ্ণতা জন্য সময়ে সময়ে উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া সেবন করাইবে।

যদ্যপি এই রোগ, দীর্ঘকাল স্থায়ী হওয়াতে ক্রমশঃ শিশু, ক্ষীণ হইয়া মৃত্যুগ্রাসে পতিত হইবার উপক্রম বোধ হয়, তাহা হইলে এবং যদ্যপি অধিক পরিমাণে জলবৎ পিচ্ছিল, ঈষৎ

সবুজ, শ্বেত বা কটাবর্ণ, পচা গন্ধ বিশিষ্ট মল, নির্গত হয়, এবং তাদৃশ উপসর্গ রাত্রিতে বা ভোজন পানাদি করিলে উপস্থিত হয়, অত্যন্ত পিপাসা, অনিদ্রা, রোদন-পরায়ণতা, উদর বৃদ্ধি, অতিশয় দুর্ব্বলতা ও বিশেষতঃ যদ্যপি অতিসারের সহিত বমন হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, চারিটী ক্ষুদ্র বটিকা দেড় ছটাক জলে মিশ্রিত করিয়া এক এক তোলা পরিমাণে ছয় ঘণ্টা অন্তর, চারি মাত্রা পর্য্যন্ত দিয়া পরেতে, প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে উক্ত পরিমাণানুসারে এক এক বার দিবেক।

যদ্যপি এই উপসর্গ বহুকাল স্থায়ী হয়, ও অত্যন্ত ক্ষীণতা, উদরের কঠিনতা, গুহ্যদ্বারের চতুষ্পার্শ্ব রক্তবর্ণ দেখা যায়, অথবা শরীরের উপর ক্ষুদ্র ক্ষুদ্র ফুস্কুড়ি উঠে, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া দুই দিবস পর্য্যন্ত প্রত্যহ রাত্রি এবং প্রাতঃকালে দিয়া, তাহার চারি দিবস পরে পুনর্ব্বার উক্ত রূপে চালাইবেক।

যদ্যপি উক্ত ঔষধ উক্ত প্রকারে প্রয়োগ করিয়া এক সপ্তাহের মধ্যে বিশেষ উপকার বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, পূর্ব্ববৎ, কিন্তু ইহা উক্ত ঔষধের শেষ মাত্রার এক সপ্তাহের পর আরম্ভ করিবেক।

যদ্যপি অতিসারের সহিত প্রদাহ থাকিয়া শারীরিক উষ্ণতা, নাড়ীর তীব্রগতি, ইত্যাদি লক্ষণ বিদ্যমান্ থাকে, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া চারি ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগের পর উষ্ণতা প্রভৃতি নিবা-

রিত হইয়া কেবল শিশু নিয়ত রোদন করিতে থাকে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ তিন মাত্রা দিয়া পরেতে বার ঘণ্টা অন্তর একটী করিয়া ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া দিবেক।

যদ্যপি অতিসারের সহিত মধ্যে মধ্যে কোষ্ঠবদ্ধতা লক্ষণ উপস্থিত হয়, এবং তলপেট ফুলিয়া উঠে, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, পূর্ব্ববৎ দিবেক।

যদ্যপি এই উপসর্গ ভয় হইতে উৎপন্ন হয়, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া বার ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি অতিসার নিবারিত হইয়া পরেতে দৌর্ব্বল্য ও ঢুলানি থাকে, তাহা হইলে।

ঔষধ—প্রথমতঃ চায়না, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া ছয় ঘণ্টা অন্তর দিবেক, তাহার দুই মাত্রার পর বার ঘণ্টা অপেক্ষা করিয়া আর্সেনিকম্, উক্ত রূপে চালাইবেক।

## মূত্রের অধারণতা।

এই উপসর্গ মূত্রস্থলীর শক্তি হীনতা, মূত্র নির্গমনের যন্ত্রের বিকৃতাবস্থা, স্বাভাবিক দৌর্ব্বল্য, বা ক্রমি দোষ জন্য, হইয়া থাকে।

---

## চিকিৎসা।

যদ্যপি শিশু, নিদ্রিত হইয়া প্রথমাবস্থায় শয্যায় প্রস্রাব করে, তাহা হইলে।

ঔষধ—সিপিয়া, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত

করিয়া চারি দিবস পর্য্যন্ত প্রত্যহ শয়নের পূর্ব্বে সেবন করাইবেক, তাহার পর চারি দিবস অপেক্ষা করিয়া যদি প্রয়োজন হয়, তাহা হইলে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি মস্তকের দোষ জন্য এই উপসর্গ উপস্থিত হওয়া স্থির করা হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যেক চতুর্থ দিবসে এক এক বার করিয়া সেবন করাইবেক।

যদ্যপি এই রোগ প্রাচীন হয়, এবং শিশু অতি কোমল-স্বভাব হয়, বিশেষতঃ যদ্যপি তাহার গাত্রে ক্ষুদ্র ক্ষুদ্র ফুস্কুড়ি উঠিয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—সল্‌ফর্, পূর্ব্ববৎ।

যদ্যপি ক্রমি দোষ জন্য এই রোগ উপস্থিত হওয়া স্থিরীকৃত হয়, তাহা হইলে।

ঔষধ—সিনা, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যেক চতুর্থ দিবসে এক এক বার করিয়া সেবন করাইবেক।

## শিশুর মূত্রাবরোধ।

যদ্যপি প্রস্রাব অবরোধ হইয়া শিশুর, অত্যন্ত অস্থিরতা, কিয়ৎ পরিমাণে জ্বর বোধ এবং প্রস্রাবের বেগ থাকে, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া আবশ্যক হইলে তিন ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

উক্ত ঔষধ দুই মাত্রা দেওয়ার দুই ঘণ্টা পরে যদ্যপি উপকার বোধ না হয় এবং অন্ত্রের নিম্ন দেশে অত্যন্ত উত্তাপ বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্‌সেটিলা, পূর্ব্ববৎ।

উপরোক্ত উপসর্গ বিদ্যমান্ থাকিয়া যদ্যপি তাহার সহিত কোষ্ঠবদ্ধতা থাকে এবং শিশু, পিত্তাধিক্য ধাতু বিশিষ্ট হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, একোনাইটের ব্যবস্থার ন্যায় দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধ সকল প্রয়োগের পর বিশেষ উপকার বোধ না হয়, তাহা হইলে অথবা এই উপসর্গ উপস্থিত হইবার প্রথম সময়ে অন্য চিকিৎসা না করিয়া, কর্পূরের আরকের শিশির সিপি খুলিয়া পোনের মিনিটের মধ্যে, ক্ষণে ক্ষণে শিশুর নাসিকায় ধরিলে, বিশেষ উপকার বোধ হইবেক।

## শিশুর কামলা রোগ।

নিদান—এই উপসর্গ যেরূপ পূর্ব্বে (সাধারণ চিকিৎসা প্রণালীর মধ্যে) উক্ত হইয়াছে, তজ্জন্য, অর্থাৎ সদ্য-প্রসূত সন্তানকে পুনঃ পুনঃ বিরেচক ঔষধ ব্যবহার করানতে উপস্থিত হইয়া থাকে।

## চিকিৎসা।

যদ্যপি হঠাৎ শীতল বায়ু বা জল লাগিয়া অথবা মানসিক উত্তেজনা হইতে উৎপন্ন হয় এবং সমস্ত শরীর হরিদ্রাবর্ণ দেখায় ও অত্যন্ত উদর স্ফীত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, দুইটী ক্ষুদ্র বটিকা এক ছটাক জলে মিশ্রিত করিয়া প্রস্তুত জলের এক তোলা পরিমাণে প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে এক এক বার দিবেক।

যদ্যপি উক্ত ঔষধ দুই দিবস পর্য্যন্ত দিয়া কিঞ্চিৎ উপশম বোধ হয়, তাহা হইলে শেষ মাত্রার তিন দিবস পরে।

ঔষধ—মর্কিউরিয়স্, উপরোক্ত রূপে দুই দিবস পর্য্যন্ত দিবেক।

যদ্যপি এই উপসর্গ এমত ভাব ধারণ করে যে কখন প্রকাশিত ও কখন অদৃষ্ট হয়, অথবা যদ্যপি অতিরিক্ত ঘর্ম্ম হয়, তাহা হইলে উপরোক্ত ঔষধ প্রয়োগের দুই দিবস পরে।

ঔষধ—চায়না. দুইটী ক্ষুদ্র বটিকা এক ছটাক জলে মিশ্রিত করিয়া এক তোলা পরিমাণে দুই দিবস পর্য্যন্ত প্রত্যহ প্রাতঃকালে ও রাত্রিতে দিবেক।

যদ্যপি রোগী বিরক্ত স্বভাবান্বিত হয় এবং এই রোগের সহিত কোষ্ঠবদ্ধতা থাকে, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ববৎ।

## শিশুর দাঁতি লাগা।

লক্ষণ—এই উপসর্গ জন্মের পর অল্প দিবস মধ্যেই ঘটিয়া থাকে, প্রথমতঃ স্তন্যপানে বৃথা চেষ্টা, এবং পান করিলেও স্তন্য-দুগ্ধ উদরস্থ হয় না, উভয় চোয়াল চাপিয়া ধরে, সমস্ত শরীর দৃঢ় হয়, এবং পরেতে মৃত্যু ঘটনা হয়। এই রোগ দুই দিবস হইতে চারি দিবস পর্য্যন্ত থাকে।

নিদান—এই রোগ বাহ্যিক উত্তেজনা, শীতল সেবা, ভ্রষ্ট স্তন্যপান, এবং কদর্য্য বায়ু সেবন জন্য হইয়া থাকে।

চিকিৎসা।

এই রোগ উপস্থিত হইলে, প্রথমতঃ নিম্ন লিখিত প্রকারানুযায়ী আন্তরিক, এবং বাহ্যিক চিকিৎসা কর্ত্তব্য।

ঔষধ—আর্ণিকা, দুইটী ক্ষুদ্র বটিকা অর্দ্ধ তোলা জলে মিশ্রিত করিয়া প্রস্তুত জলের এক এক ফোটা পরিমাণে তিন ঘণ্টা অন্তর শিশুর মুখে দিবেক এই রূপে বার ঘণ্টা পর্য্যন্ত দিয়া পরেতে ক্রমশঃ অধিক সময়ান্তর দিবেক এবং আর্ণিকা, অমিশ্র আরক দশ ফোটা, দেড় ছটাক জলে মিশ্রিত করিয়া প্রস্তুত জলের দ্বারা চোয়ালের উপরিভাগ চব্বিশ ঘণ্টা অন্তর এক এক বার ধৌত করাইবেক।

যদ্যপি এই উপসর্গ হঠাৎ শীত লাগাতে বা শীতল-সেবা জন্য উপস্থিত হওয়া নিশ্চিত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, ক্ষুদ্র বটিকা, আর্ণিকার ব্যবস্থার ন্যায় দিবেক।

যদ্যপি উক্ত ঔষধ চারি মাত্রা দেওয়ার চব্বিশ ঘণ্টা পরে বিশেষ উপকার বোধ না হয়, বিশেষতঃ যদ্যপি এই উপসর্গ উপস্থিত হওয়ার কারণ নির্দ্দিষ্ট করা না যায়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, আর্ণিকার ব্যবস্থানুসারে দিবেক।

যদ্যপি শেষোক্ত ঔষধের দ্বারা বিশেষ উপকার বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, এবং ল্যাকিসিস্, উপর্য্যুপরি রূপে অর্থাৎ আর্ণিকার ন্যায় উভয় ঔষধ, স্বতন্ত্র স্বতন্ত্র পাত্রে প্রস্তুত করিয়া প্রথমতঃ প্রথমোক্ত ঔষধের এক ফোটা শিশুর মুখে দিয়া, তাহার ছয় ঘণ্টা পরে শেষোক্ত ঔষধ ঐ রূপে দিবেক এই প্রকার ক্রমাণ্বয়ে উভয় ঔষধ ব্যবহার করাইবেক।

---

## দন্ত উঠিবার সময়ের রোগ।

লক্ষণ—দন্ত উঠিবার সময় শিশু পূর্ব্বাপেক্ষা রাত্রিতে অধিক অস্থির হয়, শরীরে উষ্ণতা, কখন কখন পাণ্ডুবর্ণত্ব, মাঢ়ী, ক্রমশঃ স্ফীত হইয়া উত্তপ্ত হয়, স্তন্যপানের ব্যাঘাত জন্মায়, অতিসার হয় এবং মুখ দিয়া লাল পড়ে।

---

## চিকিৎসা।

যখন শিশু, অত্যন্ত উদ্বেজিত হয়, এবং নিদ্রিত হয় না ও মধ্যে মধ্যে চম্‌কিয়া উঠে তৎকালে।

ঔষধ—কফি, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধের দুই মাত্রা দেওয়ার পর বার ঘণ্টা মধ্যে কোন উপকার বোধ না হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া বার ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধে আংশিক উপশম মাত্র বোধ হয় এবং কিঞ্চিন্মাত্র শব্দ শুনিলেই, শিশু চম্‌কিয়া উঠে, নিদ্রা-কালীন পদাদি সঙ্কোচিত করে, অত্যন্ত পিপাসা থাকে, ঘনশ্বাস বহে, উৎকাশী হয়, অতিসার হইয়া সবুজবর্ণ, ঈষৎ শুভ্রবর্ণ, অথবা জলবৎ মল নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া ছয় ঘণ্টা অন্তর দিবেক, এই রূপে তিন মাত্রার পর বার ঘণ্টা অন্তর তিন মাত্রা দিবেক।

যদ্যপি হস্ত পদাদি সঙ্কোচনের সহিত কোষ্ঠবদ্ধতা থাকে, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ব্ববৎ দিবেক।

যদ্যপি মাঢ়ী ফুলিয়া অত্যন্ত কষ্টদায়ক প্রদাহ উপস্থিত হয় ও বদন রক্তবর্ণ, চর্ম্ম উত্তপ্ত, হইয়া জ্বর বোধ হয়; তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা দেড় তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে চারি ঘণ্টা অন্তর দিবেক।

এই উপসর্গ উপস্থিত হইয়া যদি মস্তিষ্কের কার্য্য রহিত হয়, অর্থাৎ যদ্যপি গাঢ় নিদ্রা, চক্ষুর্দ্বয়, অর্দ্ধ মুদ্রিত, অথবা গতি-শক্তিহীন হইয়া, চক্ষুর পুত্তলিকা অবরুদ্ধ হয়, সমস্ত শরীর শীতল হইয়া যায় এবং নীলবর্ণ হয়, নাড়ী প্রায় বোধ হয় না, নিঃশ্বাস প্রশ্বাস অবরুদ্ধপ্রায় হয়, তাহা হইলে।

ঔষধ—জিঙ্কম্, দুইটী ক্ষুদ্র বটিকা শিশুর জিহ্বার উপর অর্দ্ধ ঘণ্টা অন্তর দিবেক এবং পরেতে যে পর্য্যন্ত সমস্ত শরীর উষ্ণ, নাড়ী বলবতী, এবং নিঃশ্বাস প্রশ্বাস নিয়মিত রূপে না চলে, তদবধি উক্ত পরিমাণে দুই ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি দন্ত নির্গত হইতে কষ্ট বোধ ও মাঢ়ি পাণ্ডুবর্ণ, কঠিন, স্ফীত, এবং যাতনা বিশিষ্ট হয়, ও শিশু দুর্ব্বল ও বিরক্ত স্বভাবান্বিত হইলে, দন্ত উঠিবার বিশেষ সাহায্যকারী।

ঔষধ—ক্যাল্কেরিয়া, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া এক মাস পর্য্যন্ত এক সপ্তাহে এক দিবস মাত্র প্রাতঃ ও সন্ধ্যা-কালে দিবে।

যদ্যপি উদরস্ফীততা থাকে, জিহ্বা মলিন হয়, কিঞ্চিৎ জ্বর বোধ, অনিদ্রা, অথবা ঢুলানি, এবং দৌর্ব্বল্য থাকে, শুষ্ক কাশী, কোষ্ঠবদ্ধতা, রুটাবর্ণ, কঠিন গোলাকৃতি মল, নিঃসরণ হয়, রাত্রিতে অনিদ্রা এবং দিবসে ঝিমানি থাকে, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া চব্বিশ ঘণ্টা অন্তর দুই দিবস দিবেক।

উক্ত কোন প্রকার ঔষধে কিঞ্চিৎ উপশম হইলে সর্ব্বতো-ভাবে আরোগ্য করিবার নিমিত্তে।

ঔষধ—সল্ফর্, দুইটী ক্ষুদ্র বটিকা প্রত্যহ চব্বিশ ঘণ্টা অন্তর দিবেক, কিন্তু ইহা উক্ত কোন প্রকার ঔষধের শেষ মাত্রার চারি দিবস পরে আরম্ভ করা কর্ত্তব্য।

## শিশুর অঙ্গ টঙ্কার।

নিদান—শিশুর শারীরিক অবস্থা অপেক্ষা মস্তক এবং শিরা সম্বন্ধীয় গুরুত্ব জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে।

পূর্ব্ব লক্ষণ—এই রোগ উপস্থিত হইবার পূর্ব্বে শিশু, হস্ত পদাদি ও অঙ্গুলি সঙ্কোচিত করিতে থাকে, এবং চক্ষুর পুত্তলিকা হঠাৎ বিস্ফারিত, বা সঙ্কোচিত হয়, অতএব এক দিকে বিস্ফারিত অন্য দিকে সঙ্কোচিত ও চক্ষুঃ, স্থির বা স্ফুরিত দ্রুতগতি বিশিষ্ট, শ্বাসের গতি, অসমান, মুখ নীলবর্ণ, এবং পুনঃ পুনঃ বর্ণের পরিবর্ত্তন ইত্যাদি এই উপসর্গের পূর্ব্বরূপ হইয়া থাকে।

লক্ষণ—এই রোগে আক্রান্ত হইলে শিশুর মুখমণ্ডল এবং এক বা উভয় চক্ষুঃ সঙ্কোচিত, অথবা অর্দ্ধাঙ্গ আক্রান্ত হইয়া অবশিষ্টাঙ্গ স্থিরভাবে থাকে, চক্ষুঃ, বিস্ফারিত হইয়া ইতস্ততঃ ঘূর্ণিত, কখন বিস্তৃত ও কখন সঙ্কোচিত হয়, মুখ দিয়া ফেণা উঠে, করদ্বয় দৃঢ় মুষ্টিবদ্ধ, বদন, প্রথমতঃ রক্তবর্ণ হইয়া পরেতে নীলবর্ণ দেখা যায়, হ্রাসাবস্থায় উক্ত লক্ষণ সকল অন্তর্হিত হইয়া, নিদ্রাকৃষ্ট ও পরেতে অতিরিক্ত ঘর্ম্ম হইলে জাগরিত এবং সহজ অবস্থা প্রাপ্ত হয়।

চিকিৎসা।

| | |
|---|---|
| যদ্যপি ভয় হইতে উৎপন্ন হইয়া থাকে...... | প্রথমতঃ ওপিয়ম্, তাহার পর আবশ্যক হইলে হায়োসায়েমস্, একোনাইট্ বা বেলাডোনা। |
| বাহ্য আঘাত জন্য হইলে... | আর্নিকা, বা প্রয়োজন বশতঃ সাইকিউটা, বা বেলাডোনা। |
| পাকস্থলীর অম্লত্ব জন্য হইলে... | ক্যামোমিলা, নক্স-বমিকা, বেলাডোনা। |
| অতিভোজন বা অপাচ্য দ্রব্য ভোজন জন্য হইলে...... | ইপিকাকুয়ানা, নক্স-বমিকা, বা পলেসটিলা। |
| যদ্যপি কৃমি দোষ জন্য হয় তাহা হইলে...... | সিনা, মর্কিউরিয়স্, বা সাইকিউট |

ক্রোধাদি জন্য হইলে ... ... ... ... ক্যামোমিলা।

মস্তিষ্কের দোষ জন্য হইলে ... ... ... বেলাডোনা।

যদ্যপি উৎপত্তির কারণ স্থির করা না যায়... ...ইগ্নেশিয়া।

উক্ত সকল ঔষধের মধ্যে যে কোন একটী ঔষধ লক্ষণানুযায়ী এক একটী ক্ষুদ্র বটিকা পরিমাণে অবস্থা বিবেচনায়, এক, দুই, বা তিন ঘণ্টা অন্তর দিবেক।

---

বিশেষ লক্ষণানুযায়ী চিকিৎসা।

হঠাৎ এই রোগ উপস্থিত হইলে যদ্যপি সমুদয় শরীর কঠিন, সর্ব্বাঙ্গ শীতল হয়, বা দাঁতি লাগে, তাহা হইলে।

**ঔষধ**—ক্যাম্ফর্, আরকের শিশির মুখ খুলিয়া সময়ে সময়ে ক্ষণ কালের জন্য শিশুর নাসিকায় ধরিবে, অথবা কিঞ্চিৎ পরিমাণ চিনির

সহিত এক ফোটা আরক একত্রিত করিয়া তাহার মধ্যে হইতে অত্যল্প পরিমাণে এক এক বার লইয়া শিশুর জিহ্বার উপর দিবেক।

যদ্যপি দন্ত উঠিবার সময় অথবা অম্লত্ব এবং পেট বেদনা জন্য অথবা কোন প্রকারে বিরক্ত হওয়াতে এই রোগ উপস্থিত হইয়া থাকে, বিশেষতঃ যদি অস্থিরতা, চেতন কালীন ঢুলানি, এক দিকের গণ্ডদেশ রক্তবর্ণ, ও অপর দিক্ পাণ্ডুবর্ণ হয়, অতিসার, অর্দ্ধ মুদ্রিত নয়ন, অতিশয় পিপাসা, ঘনশ্বাস, জ্ঞান শূন্যতা, এবং মুষ্টি বদ্ধ করিয়া থাকা, ও হস্ত পদাদির সঙ্কোচন, লক্ষিত হয়, তাহা হইলে

ঔষধ—ক্যামোমিলা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া তাহার চতুর্থাংশ প্রথমতঃ এক বার রোগের আক্রমণ কালে দিবে, যদ্যপি তৎকালে নিবারিত হইয়া কিয়ৎকাল পরে পুনর্ব্বার উপস্থিত হয়, তাহা হইলে প্রয়োজন বশতঃ উক্ত প্রস্তুত ঔষধের অপর একাংশ সেবন করাইবেক।

যদ্যপি মস্তিষ্কের বিকার জন্য এই রোগ উপস্থিত হয়, এবং পূর্ব্বোক্ত ঔষধ প্রয়োগের পর উপসর্গ শান্তি না হইয়া পুনর্ব্বার আক্রমণ করে, বিশেষতঃ যদি শিশু, নিদ্রাবস্থায় হঠাৎ চমকিয়া উঠিয়া ইতস্ততঃ দৃষ্টিপাত করে, চক্ষুর পুত্তলিকা অতিশয় বিস্ফারিত, শরীর কঠিন, ললাট এবং হস্তদ্বয় শুষ্ক হয়, এবং জ্বালা করে, বিশেষতঃ যদ্যপি আক্রমণ কাল উপস্থিত হইবার পূর্ব্বে শিশু, হাস্য করে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ।

যদ্যপি দন্ত উঠিবার সময়ে, এই রোগ উপস্থিত হয় ও শিশু, পাণ্ডুবর্ণ, ম্লান-স্বাভান্বিত হয়, এবং হাস্য করিয়া তৎক্ষণাৎ রোদন এবং রোদনের পর-ক্ষণেই হাস্য করিতে থাকে,

হঠাৎ শরীর উত্তপ্ত হইয়া উঠে, চীৎকার করে, বিশেষতঃ যদ্যপি আক্রমণকাল, প্রত্যহ ঠিক এক সময়ে, অথবা এক দিবস অন্তর উপস্থিত হয় এবং তাহার পর জ্বর বোধ ও ঘর্ম্ম হয়, তাহা হইলে।

ঔষধ—ইগ্নেশিয়া, পূর্ব্ব ৎ।

যদ্যপি নাড়ীর অতি তীব্র গতি এবং জ্বর লক্ষণ বিদ্যমান্ থাকে, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা দেড় তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে প্রত্যেক তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি আক্রমণ কালে অথবা তাহার পরে বা পূর্ব্বে অতিসার, বমন, আহারে অনিচ্ছা, নিঃশ্বাসে কষ্ট এবং যদি অতি-ভোজন বা অপাচ্য দ্রব্য ভোজন জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, একটী ক্ষুদ্র বটিকা, দুই তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে প্রত্যেক দুই ঘণ্টা অন্তর এবং পরেতে তিন ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি অজীর্ণ দোষ জন্য এই রোগ উপস্থিত হয়, ভুক্ত-দ্রব্য বমন, কোষ্ঠবদ্ধতা, হস্ত পদাদির সঙ্কোচন, মস্তক, পশ্চাৎ দিকে লুণ্ঠন, প্রভৃতি লক্ষণ দেখা যায়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা পূর্ব্ববৎ।

শিশুর দ্বিতীয় বার দন্ত উঠিবার সময়ে যদ্যপি এই রোগ উপস্থিত হয় এবং যাহাদিগের কৃমি-দোষ, অথবা শয্যায় প্রস্রাব করা রোগ থাকে, এবং রোগ উপস্থিত হইলে, সর্ব্বাঙ্গ কঠিন ও পাণ্ডুবর্ণ হয়, তৎপক্ষে ও বক্ষঃস্থল চাপিয়া ধরা লক্ষিত হইলে।

ঔষধ —সিনা, একটী ক্ষুদ্র বটিকা দুই তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে আক্রমণ কালের পূর্ব্বে দিয়া আক্রমণ কাল গত হইলে পুনর্ব্বার ঐ পরিমাণে দিবেক।

যদ্যপি আক্রমণ কালের পূর্ব্বে ও আক্রমণ কাল উপস্থিত সময়ে, এবং পরেতে পাকস্থলী, স্ফীত এবং কঠিন দেখা যায়, শিশুর কষ্টদায়ক উদ্গার উঠে, লাল নির্গত হয়, গাত্র-চর্ম্ম আর্দ্র থাকিয়া জ্বর বোধ থাকে, এবং আক্রমণ কালের পরে শিশু অত্যন্ত ক্লান্ত হইয়া অধিক কাল পর্য্যন্ত মৃতবৎ পতিত হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, উপরোক্ত ব্যবস্থানুযায়ী দিবেক।

শিশুর দন্ত উঠিবার সময় এই রোগ উপস্থিত হইয়া সর্ব্বাঙ্গে উত্তাপ বোধ হয়, পদদ্বয় বিস্তৃত করিয়া হস্তদ্বয় পশ্চাদ্দিকে সঙ্কোচিত করে, তদনন্তর হস্তদ্বয় প্রসারিত করিয়া অত্যন্ত চীৎকারের সহিত শয্যার উপর গড়াইতে থাকে, অঙ্গুষ্ঠ বিস্তৃত করিয়া মুষ্টিবদ্ধ করে, অত্যন্ত পিপাসা, কিন্তু এক বারে অত্যল্প মাত্র জলপান করে, অতিসার হইয়া অপক্ব-ভুক্ত-দ্রব্য বিরেচিত হয়, এবং আহারান্তে বমন হইলে।

ঔষধ—আর্সেনিকম্, সিনার ব্যবস্থার ন্যায় দিবেক।

যদ্যপি এই রোগ ভয় জন্য উপস্থিত হইয়া থাকে, ও সামান্যতঃ কম্প, হস্ত পদাদি নিঃক্ষেপ, এক দৃষ্টে দৃষ্টিপাত করা, রোদন, এবং অন্তে অজ্ঞানতা লক্ষিত হয়, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, তিনটী ক্ষুদ্র বটিকা দুই তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে আক্রমণ কালের প্রারম্ভে এক বার এবং পরেতে এক বা দুই ঘণ্টা অন্তর উক্ত পরিমাণে (উপসর্গের শান্তি হওয়া, পর্য্যন্ত ক্রমশঃ) দিবেক।

যদ্যপি হঠাৎ ভয় জন্য এই রোগ উপস্থিত হইয়া স্বতঃই মল মূত্র নিঃসারিত হয়, এবং কোন উজ্জ্বল পদার্থ দেখিবামাত্র, রোগ উপস্থিত হয়, তাহা হইলে।

ঔষধ—ষ্ট্রামোনিয়ম্, একটী ক্ষুদ্র বটিকা অর্দ্ধ ঘণ্টা অন্তর শিশুর জিহ্বার উপর দিবেক অথবা এই ঔষধের সহিত উক্ত প্রকারে সিকেল্, উপর্য্যুপরি রূপে দিবেক।

শিরঃশোথঃ (মস্তকে জলভার)।

লক্ষণ—এই রোগ উপস্থিত হইবার প্রথমে পিত্ত বমন, শ্বেতবর্ণ প্রস্রাব, নিঃশ্বাস প্রশ্বাসে গলার শব্দ ইত্যাদি উপস্থিত হয়, এবং পরেতে জ্বর বোধ, অনিদ্রা, ইতস্ততঃ বা পশ্চাদ্দিকে দৃষ্টিপাত, দুর্গন্ধ বিশিষ্ট বা শুষ্কবৎ মল নিঃসরণ, ঘনশ্বাস, দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ, আলোক বা শব্দ অসহ্য, স্তন্যপানে অনিচ্ছা, ঊর্দ্ধ দিকে হস্ত নিঃক্ষেপ, মুখের চতুষ্পার্শ্বে পাণ্ডু বা নীলবর্ণত্ব এবং মূর্চ্ছা আরম্ভ হইয়া, মৃত্যু পর্য্যন্ত ঘটনা হয়।

---

চিকিৎসা।

এই রোগ উপস্থিত হইয়া প্রথমতঃ যদ্যপি চর্ম্ম উত্তপ্ত এবং শুষ্ক, নাড়ী দ্রুতগতি বিশিষ্টা, বিশেষতঃ রোগীর শারীরিক লক্ষণ দেখিয়া যদ্যপি সবল বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা অর্দ্ধ তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ প্রাতঃকালে এক বার মাত্র এক সপ্তাহ পর্য্যন্ত দিবেক।

মস্তকে উত্তাপ, বদন রক্তবর্ণ, ঘাড়ের শির দপ্ দপ্ করা,

মস্তকে অত্যন্ত বেদনা, শিরোলুণ্ঠন, আলোক অসহ্য, চক্ষুঃ রক্তবর্ণ এবং উজ্জ্বল, চক্ষুর পুত্তলিকা বিস্ফারিত অথবা সঙ্কোচিত, প্রলাপ, জ্ঞান হীনতা, ও অত্যন্ত চীৎকার, দন্ত কড়মড়ি, অজ্ঞানতঃ, মল মূত্র নিঃসরণ হইলে।

ঔষধ—বেলাডোনা, একোনাইটের ব্যবস্থানুসারে দিবেক।

যদ্যপি অত্যন্ত অঙ্গ টঙ্কার, জ্ঞান হীনতা, অথবা অস্ফুট বাক্য কথন, বদন আরক্তবর্ণ, স্থির দৃষ্টি, জিহ্বা শুভ্রবর্ণ পদার্থে আচ্ছাদিত, বিস্ফারিত লোচন, শারীরিক উত্তাপ এবং শুষ্কতা, পিপাসা, ও অতিসার থাকে, তাহা হইলে।

ঔষধ—হায়োসায়েমস্, পূর্ব্ববৎ।

(কিন্তু এই ঔষধ বেলাডোনার সহিত উপর্য্যুপরি রূপে দিলে উপকার বোধ হয়।)

পূর্ব্বোক্ত কোন ঔষধ প্রয়োগের পর যদ্যপি মস্তকে অত্যন্ত উত্তাপ, অতিশয় পিপাসা, চক্ষুঃ কখন বিস্ফারিত ও কখন মুদ্রিত থাকে, নিদ্রার সহিত হঠাৎ চমকিয়া উঠা, অথবা নিয়ত নিদ্রালুতা, চর্ব্বণের ন্যায় নিয়ত মাড়ি চালন, জিহ্বার উপরিভাগ হরিদ্রাবর্ণ পদার্থে আচ্ছাদিত, মল মূত্র রোধ, অথবা মূত্র ত্যাগে অতিশয় কষ্ট বোধ, অতিশয় পিপাসা, চর্ম্ম শুষ্ক, এবং অতিশয় উত্তপ্ত ঘনশ্বাস, ইত্যাদি লক্ষিত হইলে।

ঔষধ—ব্রায়োনিয়া, একটী ক্ষুদ্র বটিকা পরিমাণে এক, দুই, তিন, বা চারি ঘণ্টা অন্তর ক্রমশঃ দিবেক।

যদ্যপি উক্ত ঔষধে কিঞ্চিন্মাত্র উপশম বোধ হয়, কিন্তু শিশুর মৃত্যু আশঙ্কা থাকে, তাহা হইলে।

ঔষধ—হিলেবোরস্, প্রথমতঃ দুইটী করিয়া ক্ষুদ্র বটিকা শিশুর জিহ্বার উপর চারি ঘণ্টা অন্তর দিয়া কিছু উপশম বোধ হইলে, পরেতে ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি গাঢ় নিদ্রার সহিত নাসিকার শব্দ হয়, অৰ্দ্ধ মুদ্রিত নয়ন, সম্পূর্ণ অলস, চেতন হইলে মাথা ঘোরা থাকে, তাহা হইলে।

ঔষধ—ওপিয়ম্, তিনটী ক্ষুদ্র বটিকা পরিমাণে পূর্ব্বোক্ত ব্যবস্থানুসারে দিবেক।

যদ্যপি মস্তিষ্ক শক্তিহীন হয় এবং অজ্ঞানতা, অৰ্দ্ধ মুদ্রিত নয়ন, সমস্ত শরীর শীতল, হস্ত পদাদি নীলবর্ণ, নাড়ী দুর্ব্বলা, ক্ষীণা, এবং কদাচিৎ বোধ হয়, এতাদৃশ লক্ষিত হইলে।

ঔষধ—জিঙ্কম্, দুইটী ক্ষুদ্র বটিকা পরিমাণে দুই ঘণ্টা অন্তর (যে পর্য্যন্ত শরীরের উষ্ণাদি পুনর্ব্বার উপস্থিত না হয়) শিশুর জিহ্বার উপর দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত কোন ঔষধ লক্ষণানুযায়ী দিয়া উপসর্গের কিঞ্চিৎ লাঘব বোধ হয়, কিন্তু তাহার পর তদবস্থাতেই থাকে, অর্থাৎ সর্ব্বতোভাবে রোগের শান্তি না হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, দুইটী পরিমাণে ক্ষুদ্র বটিকা ছয় ঘণ্টা অন্তর শিশুর জিহ্বার উপর দিবেক এবং প্রয়োজন বশতঃ লক্ষণানুযায়ী ঔষধ, ইহার সহিত উপর্য্যুপরি ভাবে দিবেক।

এই রোগ প্রাচীন হইলে।

ঔষধ—হিলেবোরস্, আর্সেনিকম্, বা সল্ফর্, ইহার অন্যতর একটী ঔষধের একটী ক্ষুদ্র বটিকা পরিমাণে প্রত্যহ প্রাতঃ এবং সন্ধ্যাকালে এক সপ্তাহ পর্য্যন্ত দিয়া শেষ মাত্রার এক সপ্তাহ পরে আবশ্যক হইলে দ্বিতীয়, বা তৃতীয়োক্ত ঔষধ পুনর্ব্বার উক্ত রূপে চালাইবেক।

---

### পথ্যাব্যবস্থা।

এই রোগ উপস্থিত কালীন শিশুকে এবং ধাত্রীকে লঘু পথ্য দেওয়া কর্ত্তব্য।

### শিশুর শ্বাস কাশ রোগ (অর্থাৎ হাঁপানি)।

এই রোগে, শিশুর গলার ভিতর বায়ু-বাহক-প্রণালী সঙ্কোচিত হইয়া শ্বাসাবরোধের উপক্রম করে।

লক্ষণ—শ্বাস উপস্থিত হইয়া গলার ভিতর সাঁই সুঁই শব্দ করে, এবং যদ্যপি অধিককাল স্থায়ী হয়, তাহা হইলে বদন, এবং হস্ত পদাদির অগ্রভাগ ধূমলবর্ণ দেখা যায় ও অঙ্গ টঙ্কারের ন্যায় অঙ্গুষ্ঠ, কর মধ্যে মুষ্টি বদ্ধ করে এবং পদাঙ্গুলি সঙ্কোচিত হয়। যদ্যপি এই রোগের শীঘ্র দমন করা না হয়, তাহা হইলে পুনঃ পুনঃ আক্রান্ত হইয়া মৃত্যু ঘটনা হইয়া থাকে।

### চিকিৎসা।

যদ্যপি রাত্রিকালে শ্বাস রোধের ন্যায় কাশী উপস্থিত হয়, স্বরভঙ্গ, ঘনশ্বাস, কষ্টে নিঃশ্বাস পরিত্যাগ, চর্ম্ম উষ্ণ এবং শুষ্ক, নাড়ী স্থূলা, কঠিনা ও তীব্র গতি বিশিষ্টা হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্ আটটী ক্ষুদ্র বটিকা বার তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে (রোগের সামান্যাবস্থায়,) তিন ঘণ্টা অন্তর এবং প্রবলাবস্থায় এক, বা অর্দ্ধ, ঘণ্টা অথবা পোনের মিনিট্ অন্তর ও দিবেক।

যদ্যপি অপাচ্য দ্রব্য ভোজন জন্য বিরেচনের পরে এই

রোগ উপস্থিত হইয়া থাকে, অথবা বক্ষঃস্থলে শ্লেষ্মা একত্রিত হইয়া ঘড় ঘড় শব্দ করে, শ্বাস রোধের উপক্রম বোধ হয়, বদন ধূমলবর্ণ এবং সমস্ত শরীর আড়ষ্ট-প্রায় হয়, তাহা হইলে।

ঔষধ—ইপিকাকুয়ানা, তিনটী ক্ষুদ্র বটিকা তিন তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে প্রথমতঃ পোনের মিনিট্ অন্তর তিন মাত্রা পর্য্যন্ত দিয়া, পরেতে ক্রমশঃ অধিক কাল বিলম্বে দিবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধের শেষ মাত্রার অর্দ্ধ ঘণ্টা পরে প্রাগুক্ত লক্ষণ সকলের কোন মতে হ্রাস না হয়, বিশেষতঃ যদ্যপি আক্রমণ কালের পরেতে শীতল ঘর্ম্ম, বলের হ্রাস, অত্যন্ত যাতনা ইত্যাদি লক্ষিত হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, ছয়টী ক্ষুদ্র বটিকা চারি তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে উপরোক্ত প্রকার দিবেক।

যদ্যপি শিশু কিছু বয়োধিক হয়, এবং গন্ধকের ধূম নাসিকা দ্বারা প্রবিষ্ট হওয়ার ন্যায় কষ্ট প্রকাশ করে, বক্ষঃস্থল মধ্যে অত্যন্ত খেঁচনি বোধ হয়, গলা খুস্ খুস্ করে, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া চারি ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

এই রোগ হঠাৎ উপস্থিত হইলে যদ্যপি শিশু, অত্যন্ত অস্থির হইয়া চীৎকার বা রোদন করে, এবং পঞ্জরের অধোভাগে টানিয়া ধরা বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রয়োজন হইলে ছয় ঘণ্টা অন্তর এক এক বার দিবেক।

---

পথ্যাব্যবস্থা।

শিশুকে এবং ধাত্রীকে লঘু পথ্য করাইবে। অত্যন্ত শীতল বা উত্তপ্ত স্থানে, অথবা যে স্থানে হিম লাগিবার সম্ভব সেখানে, রাখিবে না।

---

শৈশব পালা জ্বর।

পূর্ব্ব লক্ষণ—শৈশবাবস্থায় এই রোগ উপস্থিত হইবার পূর্ব্বে বলহীনতা, বৈরক্তি, রাত্রিতে অস্থিরতা, ক্ষুধার অভাব, জিহ্বার মলিনতা, মুখে দুর্গন্ধ, বমনেচ্ছা, বা বমন, পিপাসা, চর্ম্মের কিঞ্চিৎ উষ্ণতা, মাথা ধরা, পাকস্থলীতে যন্ত্রণা, উদর-স্ফীততা, কোষ্ঠাবরোধ, অথবা অতিসার, এবং মূত্র, শ্বেতবর্ণ হইয়া থাকে।

আক্রমণ কালিক প্রকাশিত লক্ষণ—কিয়ৎ কাল পরে উক্ত লক্ষণ সকল ক্রমশঃ বৃদ্ধি হইয়া রোগের লক্ষণ প্রকাশিত হয়, তৎকালে শ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ, নাড়ীর, তীব্র গতি, ভুক্ত-দ্রব্য বা পিত্ত বমন, পেট কষিয়া ধরা, কোষ্ঠ বদ্ধ, সময়ে সময়ে অতিসার, বৃথা মলত্যাগের বেগ, দুর্গন্ধ বিশিষ্ট, শ্লেষ্মা, এবং রক্ত মিশ্রিত বা কৃমি সংযুক্ত মল নিঃসরণ, হস্ত পদ সর্ব্বদা শীতল, অবশিষ্টাঙ্গ অত্যন্ত উত্তাপান্বিত, মস্তক উত্তপ্ত এবং ভার বিশিষ্ট হয়, রাত্রিতে জ্বর লক্ষণ উপস্থিত হইলে, শিশু অত্যন্ত অস্থির হইয়া ইতস্ততঃ অঙ্গ নিঃক্ষেপ করিতে থাকে, ও দিবসে হইলে তৎপরিবর্ত্তে অলস এবং ঝিমানি উপস্থিত হয়, জ্বরের কিঞ্চিৎ বিরাম কালে নাসিকা, ওষ্ঠাধর, অথবা জিহ্বা খুঁটিতে থাকে এবং কাশী হয়।

চিকিৎসা।

যদি অতিভোজন বা অপাচ্য-দ্রব্য ভোজন জন্য এই রোগ উপস্থিত হয় এবং সন্ধ্যাকালের পূর্ব্বে সর্ব্ব শরীর, বিশেষতঃ বাহুদ্বয় অত্যন্ত উত্তপ্ত, অতিশয় অস্থিরতা, রাত্রিতে ঘর্ম্ম, ঘনশ্বাস, জিহ্বা মলিন,বমনেচ্ছা, অথবা অত্যন্ত ক্ষুধার্ত্ত হইয়া, আহারান্তে ভার বোধ, অতিশয় দৌর্ব্বল্য, এবং অম্লত্ব ইত্যাদি লক্ষিত হইলে।

ঔষধ—ইপিকাকুয়ানা, ছয়টী ক্ষুদ্র বটিকা দেড় ছটাক জলে মিশ্রিত করিয়া, অর্দ্ধ তোলা পরিমাণে রোগের উপক্রম কালে ছয় ঘণ্টা অন্তর দিবেক এবং স্পষ্ট প্রকাশিত হইলে জ্বর বিরাম কালে চারি ঘণ্টা অন্তর।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগের চব্বিশ ঘণ্টা মধ্যে রোগের লক্ষণ সকল পরিবর্ত্তিত না হয় অথবা উদরভঙ্গ হইয়া পিত্ত মিশ্রিত, ঈষৎ শ্বেতবর্ণ, দুর্গন্ধ মল, নির্গত হয় এবং পেট কষিয়া ধরে, প্রস্রাব কটু, ও সন্ধ্যার সময় বা রাত্রিতে জ্বর বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—পল্সেটিলা, ছয়টী ক্ষুদ্র বটিকা দেড় ছটাক জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে চারি ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগের শেষ মাত্রার বার ঘণ্টা পরে বমন বা বমনেচ্ছা নিরস্ত হইয়া যায়, কিন্তু উদর ভঙ্গ উপসর্গ থাকিয়া, উদর স্ফীত হয়, তাহা হইলে।

ঔষধ—চায়্না, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে দিবেক।

যদ্যপি রোগী স্থূলাঙ্গ হয় অথবা অতিপ্রবল জ্বরের সহিত অত্যন্ত পিপাসা, চর্ম্ম শুষ্ক, নাড়ী স্থূলা, ও তীব্র গতি বিশিষ্টা, এবং মূত্রের অল্পতা হয়, তাহা হইলে।

ঔষধ—একোনাইট্, একটী ক্ষুদ্র বটিকা পরিমাণে প্রয়োজনবশতঃ চারি ঘণ্টা অন্তর দিবেক। এই ঔষধ লক্ষণানুযায়ী অন্য কোন ঔষধের সহিত মধ্যে মধ্যে ব্যবহার করান যাইতে পারে।

এই রোগের প্রথমাবস্থায় যদ্যপি কোষ্ঠবদ্ধ থাকিয়া পুনঃ পুনঃ মল-ত্যাগের বেগ উপস্থিত হয়, অথবা অত্যল্প পরিমাণে শ্লেষ্মা বা কিঞ্চিৎ রক্তের সহিত মিশ্রিত হইয়া জল-বৎ মল নির্গত হয়, বিশেষতঃ যদ্যপি শিশু অত্যন্ত অবাধ্য হইয়া উঠে, জিহ্বার পার্শ্ব রক্তবর্ণ, ক্ষুধা শূন্যতা, ভোজনে অনিচ্ছা, এবং রাত্রিতে কিয়ৎ পরিমাণে জ্বর বোধ হইয়া প্রাতঃকালে স্পষ্ট জ্বর প্রকাশিত হয়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, পূর্ব্ব লক্ষণের প্রবলতা কালীন দুইটী করিয়া ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে দিবেক, এবং জ্বর, স্পষ্ট প্রকাশিত হইলে একটী ক্ষুদ্র বটিকা পরিমাণে এক তোলা জলে মিশ্রিত করিয়া (জ্বর বিরাম কালে) ছয় ঘণ্টা অন্তর দিবেক।

উক্ত ঔষধ প্রয়োগের পর যদ্যপি জিহ্বা রক্তবর্ণ এবং খরস্পর্শ বা পীতবর্ণ পদার্থে আচ্ছাদিত হয়, গাঢ়-নিদ্রা, বা তন্দ্রা, নিদ্রাকালীন চমকিয়া উঠা, শরীরের নানা স্থানে তাপ বোধ, মস্তক ভারি, নাড়ী দ্রুত গামিনী, পিত্ত বমন, কোষ্ঠাবরোধ অথবা অত্যন্ত বেগের পর, পুনঃ পুনঃ অত্যল্প পরিমাণে, ঈষৎ সবুজবর্ণ মল, নিঃসরণ এবং মূত্র, ঘোরাল হরিদ্রাবর্ণ হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, ছয়টী ক্ষুদ্র বটিকা দেড় ছটাক জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে জ্বর বিরাম কালে এবং জ্বর কালীন তিন বা চারি ঘণ্টা অন্তর দিবে।

যদ্যপি উক্ত ঔষধ প্রয়োগের চব্বিশ্ ঘণ্টা পরেতেও মস্তকের উষ্ণতা, নাড়ীর তীব্র গতি, জিহ্বা মলিন, বা শ্বেতবর্ণ, অথবা মধ্যস্থলে পীতবর্ণ, এবং পার্শ্বে রক্তবর্ণ হয়, পিপাসা, বমন, বা বমনেচ্ছা, উদরে অত্যন্ত উত্তাপ, নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ থাকে, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, পূর্ব্ববৎ।

পূর্ব্বোক্ত ঔষধের দ্বারা উপরোক্ত লক্ষণ সকলের কিঞ্চিৎ লাঘব হইলে, যদ্যপি জিহ্বার মলিনতা, বমন, বা বমনেচ্ছা, ও পিপাসা, অথচ পানীয় দ্রব্যে অশ্রদ্ধা, ঘোরাল বা শ্বেতবর্ণ প্রস্রাব, কোষ্ঠাবরোধ, অথবা অত্যন্ত বেগের পর আম বা রক্ত মিশ্রিত মল, পুনঃ পুনঃ নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—মর্কিউরিয়স্, একটী ক্ষুদ্র বটিকা অর্দ্ধ তোলা জলে মিশ্রিত করিয়া ছয় ঘণ্টা অন্তর দিবেক।

যদ্যপি এই প্রকার জ্বরের সহিত ক্রিমিদোষ থাকে, অর্থাৎ নাক্ খোঁটা, নিদ্রাবস্থায় চীৎকার করা ও চমৃকিয়া উটা, চক্ষুর পুত্তলিকা বিস্ফারিত, পেট বেদনা, অতিসার, অথবা পিত্ত মিশ্রিত পাতলা মলের সহিত ক্রিমি নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—সিনা, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে সেবন করাইবেক।

পূর্ব্বোক্ত কোন প্রকার ঔষধ লক্ষণানুসারে প্রয়োগের পর উপসর্গের কিঞ্চিৎ পরিমাণে শান্তি হইলে, সর্ব্বতোভাবে আরোগ্য করিবার নিমিত্ত, এবং বিশেষতঃ যদ্যপি জ্বরের উত্তাপ, সন্ধ্যার সময়, প্রাতঃকালে, বা সমস্ত দিবসে, বোধ হয়, মুখ, পাণ্ডুবর্ণ, কখন কখন রক্তবর্ণ হয়, চর্ম্মের শুষ্কতা, কষ্টের সহিত ঘনশ্বাস, হৃৎকম্প, চরণদ্বয়ের অগ্রভাগে অবসন্নতা, ঈষৎ শ্বেতবর্ণ

প্রস্রাব, শুষ্ক, কঠিন, বা আম মিশ্রিত তরল মল, নিঃসরণ হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, রোগ উপস্থিতের পূর্ব্বকালে বা প্রবলতা সময়ে লক্ষণানুযায়ী ব্যবস্থা হইলে একটী ক্ষুদ্র বটিকা অর্দ্ধ তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যেক ছয় ঘণ্টা অন্তর দিবেক। অন্য ঔষধ, প্রয়োগের পর সর্ব্বতোভাবে আরোগ্য করিতে হইলে, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ প্রাতঃকালে এক সপ্তাহ পর্য্যন্ত দিবেক, এবং প্রয়োজন হইলে তাহার চারি দিবস পরে পুনর্ব্বার ঐ রূপে চালাইবে।

এই রোগ বহুকালস্থায়ী বা অশুভ জনক হইলে তাহার চিকিৎসা।

যদ্যপি এই রোগ উপস্থিত হইয়া শিশুর, অতিশয় অবসন্নতা, এবং ক্ষুধাহীনতা, বা উত্তম দ্রব্যে অত্যন্ত ইচ্ছা দেখা যায়, বদন পাণ্ডুবর্ণ, এবং অঙ্গ চালিত হইলে হাঁপানি উপস্থিত হয়, প্রাতঃকালে বা সন্ধ্যার সময়ে জ্বরের উত্তাপ বোধ, বিশেষতঃ যদি ক্রমিদোষ জন্য এই রোগ উপস্থিত হইয়া থাকে, তাহা হইলে।

ঔষধ—সাইলিশিয়া, প্রথমতঃ একটী ক্ষুদ্র বটিকা অর্দ্ধ তোলা জলে মিশ্রিত করিয়া চারি দিবস পর্য্যন্ত প্রত্যহ তিন বার করিয়া দিয়া, শেষ মাত্রার দুই দিবস পরে, সিনা, উক্ত প্রকারে দিবেক।

উক্ত ঔষধে কিঞ্চিৎ উপশম বোধ হইলে অথবা রোগের প্রারম্ভকালে বিশেষ উপকারক।

ঔষধ—সল্ফর্, পূর্ব্ববৎ।

যদ্যপি অত্যন্ত শক্তি বিহীন হইয়া শিশু, নিয়ত হেলান দিয়া বা শয়ন করিয়া থাকিতে ইচ্ছা করে, এবং চর্ম্ম শুষ্ক ও উত্তপ্ত থাকে, জিহ্বা উষ্ণ, অতিশয় পিপাসা, কিন্তু পানে

অত্যল্প ইচ্ছা, আঠাল ঘর্ম্ম, হস্ত পদাদি শীতল, পাকস্থলীর বিকৃতি, উদর কঠিন, মুখের ভিতর ক্ষত, অল্প নিদ্রা, নাড়ী কখন বোধ হয়, কখন হয় না, এবং রোগী বিরক্ত স্বভাবান্বিত হয়, তাহা হইলে।

ঔষধ—আর্সেনিকম্, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ তিন বার করিয়া দিবেক।

যদ্যপি জিহ্বা শুষ্ক এবং কটাবর্ণ, বা কোমলস্পর্শ, ও বাহুদ্বয় কম্পিত হয়, অত্যন্ত দৌর্ব্বল্য থাকে, সমস্ত শরীর উত্তপ্ত, নাড়ী ক্ষীণা, এবং বেগবতী, অত্যন্ত অস্থিরতা ও পাতলা মল নিঃসরণ হয়, তাহা হইলে।

ঔষধ—রস্-রেডিক্যান্স্, পূর্ব্ববৎ।

যদ্যপি মস্তকের এবং ঘাড়ের শিরা সকল উত্তপ্ত হইয়া অত্যন্ত দপ্ দপ্ করে, গাঢ় নিদ্রা, হস্তদ্বয় শীতল, বদন, পাণ্ডুবর্ণ ও শীতল, ক্ষীণা বেগবতী নাড়ী, এবং উদর, উত্তপ্ত ও কঠিন, বোধ হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া তিন তিন ঘণ্টা অন্তর দিবেক।

পূর্ব্বোক্ত লক্ষণানুযায়ী উক্ত ঔষধ প্রয়োগের পর যদ্যপি গাঢ় দীর্ঘ-নিদ্রা, দন্ত ঘর্ষণ, মধ্যে মধ্যে অনিদ্রা, এবং নাড়ী, কখন বোধ হয়, কখন হয় না, এমত হয়, তাহা হইলে।

ঔষধ—ল্যাকিসিস্, তিনটী ক্ষুদ্র বটিকা দুই তোলা জলে মিশ্রিত করিয়া এক এক দিবস অন্তর এক সপ্তাহ পর্য্যন্ত প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে দিবেক।

### সহকারী উপায়।

যদ্যপি পূর্ব্বোক্ত লক্ষণ সকল অনুসারে ঔষধ প্রয়োগ করিয়া অনিদ্রা এবং অস্থিরতা, ও চর্ম্মের উত্তাপ, শীঘ্র দূর না হয়, তাহা হইলে, ঈষদুষ্ণ জলে ফ্লানেল্ বা তাদৃশ কোন বস্ত্র বা স্পঞ্জ নামক দ্রব্য, ভিজাইয়া তদ্দ্বারা শিশুর অঙ্গ পরিষ্কার করিয়া দিবে।

### পথ্য ব্যবস্থা।

এই রোগে পথ্য ব্যবস্থার প্রতি যত্ন রাখা নিতান্ত প্রয়োজন। রোগের অত্যন্ত প্রবলতা সময়ে শিশুর আহারে সর্ব্বতোভাবে অনিচ্ছা থাকে, তখন এবং রোগ শান্তির উপক্রম সময়ে, যখন ক্ষুধার উদ্দীপন হইতে থাকে, তৎকালে ও কোনমতে প্রলোভন দ্রব্য দ্বারা শিশুর পাকস্থলীকে ভারায়িত করিবে না। পাতলা যবের মণ্ড, অন্নের মণ্ড, অরোরুট্, প্রভৃতি লঘু-পাক দ্রব্য মাত্র পথ্য দিবে, কোন প্রকার দৃঢ় দ্রব্য, বিশেষতঃ মৎস্য মাংসাদি কদাচই দিবে না। এই রোগে কখন কখন অতিরিক্ত ক্ষুধা হইয়া থাকে, তৎকালেও কোনমতে প্রথমোক্ত ব্যবস্থার অন্যথা করিবে না। রোগ, বহুকালস্থায়ী হইলে, বায়ু পরিবর্ত্তন করান বিশেষ উপকারক।

---

### শিশুর ক্ষয় রোগ।

নিদান—এই রোগ শিশুর শারীরিক স্বভাববশতঃ, দন্ত উঠিবার সময়ে বা অতিরিক্ত স্তন্যপান, বা অপাচ্য দ্রব্য ভোজন করানতে, অথবা ক্রিমি দোষ জন্য উপস্থিত হইয়া থাকে।

## চিকিৎসা।

যখন এই রোগ স্পষ্টতঃ প্রকাশিত হয়, তৎকালে এবং বিশেষতঃ যদ্যপি অতিক্ষুধা, অতিসার, বা অত্যন্ত কোষ্ঠবদ্ধতা থাকে, পাণ্ডুবর্ণত্ব, চক্ষুঃ বসিয়া যায়, কুঁচ্‌কি এবং বগলের গুঠলি বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—সল্ফর্, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া প্রত্যহ প্রাতঃকালে দশ দিবস পর্য্যন্ত দিবে, তাহার শেষ মাত্রার পাঁচ দিবস পরে, লক্ষণানুসারে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি পূর্ব্বোক্ত ঔষধ আট দিবস পর্য্যন্ত দিয়া কোন বিশেষ উপকার বোধ না হয়, এবং অত্যন্ত ক্ষীণতা, অতিক্ষুধা, অতিশয় দৌর্ব্বল্য, চর্ম্মের শিথিলতা, ও শুষ্কতা, পাঁকের ন্যায় মল, নিঃসরণ হয়, মধ্যান্ত্র-নিবিষ্ট গুঠলি বৃদ্ধি এবং কঠিন হয়, তাহা হইলে।

ঔষধ—ক্যাল্কেরিয়া, দুইটী ক্ষুদ্র বটিকা সল্ফরের ব্যবস্থার ন্যায় দিবেক।

যদ্যপি শিশু, পুনঃ পুনঃ চীৎকার করে, উপরের দিকে, পদদ্বয় টানিতে থাকে, পেট ফাঁপিয়া কঠিন হইয়া থাকে, অত্যন্ত অস্থিরতা, এবং জ্বর বোধ, ও ঘাসের ন্যায় সবুজবর্ণ, বা অত্যন্ত হরিদ্রাবর্ণ, অথবা ঈষৎ শ্বেতবর্ণ, ফেণা বিশিষ্ট, পচা গন্ধ যুক্ত, মল নিঃসৃত হয়, পিত্ত বমন, পিপাসা, ক্ষুধা হীনতাদি থাকে, তাহা হইলে।

ঔষধ—ক্যামোমিলা, তিনটী ক্ষুদ্র বটিকা তিন তোলা জলে মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা পরিমাণে প্রতি দিবস তিন বার করিয়া দিবেক।

যদ্যপি অত্যন্ত অস্থিরতা, ক্ষুধা এবং পিপাসা শূন্যতা, অথবা অতিশয় ক্ষুধা থাকে এবং উদ্গারের সহিত অম্ল জল

উঠে, ভুক্ত-দ্রব্য বমন হইয়া উঠিবার উপক্রম হয়, পুনঃ পুনঃ জলবৎ পিচ্ছিল পিত্ত মিশ্রিত, ঈষৎ সবুজ বা শ্বেতবর্ণ মল নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—পলেসটিল্লা, পূর্ব্ববৎ।

যদ্যপি অতিসার অপেক্ষা বমন প্রবল হয়, এবং বমন হইয়া, উদর হইতে ঈষৎ সবুজবর্ণ জল উঠে, তাহা হইলে।

ঔষধ—ইপিক্যাকুয়ানা, পূর্ব্ববৎ।

যদ্যপি কোষ্ঠাবরোধ এবং অতিসার উপর্য্যুপরি রূপে হয়, ক্ষুধা হীনতা, বমন, পেট ফাঁপা, অম্লত্ব, অত্যন্ত দৌর্ব্বল্য, মুখের ভিতর ঘা দেখা যায়, তাহা হইলে।

ঔষধ—নক্স-বমিকা, প্রথমতঃ পূর্ব্ববৎ দিয়া তাহাতে বিশেষ উপকার বোধ না হইলে, ব্রায়োনিয়া, একটী ক্ষুদ্র বটিকা পরিমাণে প্রত্যেক ১২ ঘণ্টা অন্তর দিবেক।

চর্ম্ম শুষ্ক, চক্ষুর্দ্বয় কোটর প্রবিষ্ট, জলপান করিতে অত্যন্ত ইচ্ছা, কিন্তু এক বারে অত্যল্প পরিমাণে পান করা, রাত্রিতে অতিশয় অস্থিরতা, অনিদ্রা, পেট কাম্ড়ান, রাত্রিতে ঘর্ম্ম, অতিশয় দুর্ব্বলতা, ঈষৎ সবুজ, কটা, বা কৃষ্ণবর্ণ, অথবা অপক্ক-দ্রব্য মিশ্রিত, মল, নির্গত হইলে।

ঔষধ—আর্সেনিকম্, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া, চারি দিবস পর্য্যন্ত রাত্রি এবং প্রাতঃকালে দিয়া শেষ মাত্রার দুই দিবস পরে আবশ্যক হইলে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি ঘাড়ের উপরের গুঠলি বৃদ্ধি হয়, এবং তলপেটের গুঠলি সকল কঠিন হইয়া ফুলিয়া উঠে, শিশু পুনঃ পুনঃ নিদ্রা যাইতে ইচ্ছা করে, অত্যন্ত অলস, আমোদ উৎসাহ ইত্যাদিতে অনিচ্ছা থাকে, আমাশয়, অথবা পাতলা মলের সহিত ক্রিমি নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—ব্যারায়্টা, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া এক সপ্তাহ পর্য্যন্ত প্রত্যহ প্রাতঃকালে, এবং সন্ধ্যাকালে দিয়া, শেষ মাত্রার চারি দিবস পরে আবশ্যক হইলে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি উদর কষিয়া ধরিয়া কঠিন হইয়া থাকে ও হস্ত পদাদি বা এক চরণ মাত্র কখন কখন শীতল হয়, কোষ্ঠবদ্ধতা বা অতিসার হইয়া অপক্ক-ভুক্ত-দ্রব্য মিশ্রিত জলবৎ তরল মল, নির্গত হয়, তাহা হইলে।

ঔষধ—কোনিয়ম্, পূর্ব্ববৎ।

যদ্যপি শিশু নিতান্ত অবাধ্য হয় এবং রাত্রিতে কাশীর সহিত গলার ভিতর শ্লেষ্মা জড়াইয়া ঘড় ঘড় শব্দ হয়, ঘাড়ের গুঠলি বৃদ্ধি হয়, তাহা হইলে।

ঔষধ—বেলাডোনা, একটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া চারি দিবস পর্য্যন্ত প্রত্যহ প্রাতঃকালে এবং সন্ধ্যাকালে দিয়া শেষ মাত্রার দুই দিবস পরে প্রয়োজন হইলে পুনর্ব্বার ঐ রূপে চালাইবেক।

যদ্যপি শিশু, অত্যন্ত ক্ষীণ হইয়া যায় এবং অতিক্ষুধা, রাত্রিতে অতিসার হইয়া, পুনঃ পুনঃ শ্বেতবর্ণ, (চাউলের মণ্ডের ন্যায়) অথবা অপক্ক-ভুক্ত-দ্রব্য মিশ্রিত মল নির্গত হয়, অত্যন্ত দৌর্ব্বল্য, অল্প নিদ্রা, এবং রাত্রিতে পুনঃ পুনঃ ঘর্ম্ম হয়, তাহা হইলে।

ঔষধ—চায়্না, দুইটী ক্ষুদ্র বটিকা এক তোলা জলে মিশ্রিত করিয়া ক্রমশঃ প্রত্যহ রাত্রিকালে শয়নের পূর্ব্বে সেবন করাইবে, এবং কিঞ্চিৎ লাঘব হইলে পাঁচ দিবস পরে পুনর্ব্বার উক্তনিয়মানুসারে দিবে।

যদ্যপি ক্রিমিদোষ লক্ষিত হয় অথবা রাত্রিতে শিশু শয্যায় প্রস্রাব ত্যাগ করে ও অসম্ভব ক্ষুধা থাকে, তাহা হইলে।

ঔষধ—সিনা, পূর্ব্ববৎ।

অত্যন্ত দৌর্ব্বল্য, অলস, সদত শয়ন করিয়া থাকিতে ইচ্ছা থাকিলে এবং অতিসার হইয়া রক্ত মিশ্রিত বা পিচ্ছিল মল, নিঃসরণ হইলে।

ঔষধ—রস্-টক্সিকোডেণ্ড্রন্, পূর্ব্ববৎ।

## পথ্য ব্যবস্থা।

যখন এই রোগ দুগ্ধপোষ্য শিশুর হয়; তৎকালে ধাত্রী পরিবর্ত্তন করিয়া অন্য কোন সুস্থকায়া প্রসূতীর স্তন্যপান করাইবে। অথবা গর্দ্দভের বা ছাগলের দুগ্ধ বা কখন কখন অত্যল্প পরিমাণে পাতলা মাংসের ক্বাথ (শরীর পোষণের নিমিত্ত) দিবে। যদ্যপি শিশু, স্তন্যপান ত্যাগ করিয়া, অন্য কোন প্রকার অন্নাদি ভোজন করিতে আরম্ভ করিয়া থাকে এবং ক্ষয় রোগে অধিক দিন আক্রান্ত না হইয়া থাকে, তাহা হইলে, আহারের পরিমাণের অল্পতা এবং কষ্ট-পাচ্য-দ্রব্য পরিত্যাগ করাইলে অতি ত্বরায় আরোগ্য লাভ করিবে। যদ্যপি শৈশবাবস্থা উত্তীর্ণ হইয়া এই রোগ উপস্থিত হইয়া থাকে, তাহা হইলে (দুগ্ধ বিধেয় হইলে,) গাভী বা গর্দ্দভের দুগ্ধ তিন ভাগ এবং জল এক ভাগ একত্রিত করিয়া সদৃশ ব্যবস্থার নিয়মানুসারে জাল দিয়া দেওয়া যাইতে পারে, পরিষ্কৃত বায়ু সেবন এবং নিয়মিত ব্যায়াম এই রোগে বিশেষ উপকারী।

# এই পুস্তকে যে সকল ঔষধ ব্যবহৃত হইল তাহাদিগের বিশেষ গুণ।



অরম্-মেটালিকম্।

প্রতিবেধক ও দোষঘ্ন।—বেলাডোনা, চায়্না, কুপ্রম্, মর্কিউরিয়স্।

পুনঃ পুনঃ পারা ব্যবহার করাতে যে সকল রোগ উৎপন্ন হয়, হাড়ের ভিতরের রোগ, অত্যন্ত প্রদাহ বিশিষ্ট, শিরা বা অস্থি সম্বন্ধীয় যে সকল রোগ পারা ব্যবহার করাতে উপস্থিত হইয়া থাকে, জরায়ু যন্ত্রের রোগ, সুতিকার পীড়া, চক্ষুঃ, কর্ণ, বিশেষতঃ অস্থি মধ্যে শ্লেষ্মজ রোগ, হৃৎপিণ্ডের এবং রক্ত পরিচালনের বিকৃতি, বক্ষঃস্থলের শোথঃ ইত্যাদি, রোগেতে এই ঔষধ বিশেষ উপকারী।

মস্তকের শীতলতা, বদনের এক দিকে স্ফীততা, প্রাতঃ-কালে অধিক ঘর্ম্ম, হস্ত পদাদির অগ্রভাগ শীতল, বদন উত্তপ্ত, সমুদয় শরীরে শীতল বোধ, শয়ন কালীন কম্প, চোয়ালের উপরিভাগের অস্থির ও লালটাস্থির স্ফীততা, নাসিকাতে দুর্গন্ধ বোধ, কর্ণের ভিতর ভোঁ ভোঁ শব্দ হয়, দৃষ্টিতে দৃষ্ট-পদার্থের উপর রেখা অঙ্কিত বোধ দৃষ্টি করিলে অগ্নিশিখা বা কৃষ্ণবর্ণ বোধ হয়, অঙ্গুলির দুর্ব্বলতা, কোন প্রকার চিন্তা করিতে হইলে, মস্তিষ্কের বিকৃতি উপস্থিত হয়, রোদনে ইচ্ছা, জীবন

আশায় নৈরাশ্য, দুশ্চিন্তা, কুস্বপ্ন দর্শন, নিদ্রিতাবস্থায় বাক্য কথন, নাসিকার অস্থিতে ঘা, নাসিকা ফোলা, কর্ণের ভিতর ঘা হইয়া দুর্গন্ধ পুঁজ নির্গত হয়, মাঢ়িতে ঘা, দন্ত শিথিল, অঙ্গুলির গ্রন্থি সকলে বেদনা বোধ, আহারে বিশেষতঃ, মৎস্য মাংসাদিতে অনিচ্ছা, অতিরিক্ত ক্ষুধা এবং পিপাসা, পেটের এক স্থলে গদির ন্যায় ফুলিয়া থাকে, মধ্যে মধ্যে অন্ত্র-বৃদ্ধির পীড়া উপস্থিত হয়, রাত্রিকালে অতিসার, মূত্রাবরোধ, দধির ন্যায়, ঈষৎ শুভ্রবর্ণ বা পিচ্ছিল পদার্থ মিশ্রিত প্রস্রাব হয়, ইত্যাদি উপসর্গে এই ঔষধ উপকার জনক।

## আর্ণিকা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, ইগ্নেশিয়া, ইপিক্যাকুয়ানা, বেরাট্রম্।

কোন প্রকার বাহ্য আঘাত জন্য যে বেদনা উপস্থিত হয়, অথবা রক্ত জমে, চর্ম্মের উপর স্থান বিশেষে ফুলিয়া রক্তবর্ণত্ব, বাহ্য আঘাত জন্য দাঁতি লাগা, স্থান বিশেষ হইতে রক্ত নির্গত হওয়া, প্রদাহ জন্য শারীরিক কোন স্থানের শক্তিহীনতা, ফোড়া ইত্যাদি, হুলবিশিষ্ট কীটাদির দংশন, রক্ত-বমন, বা কাশীর সহিত রক্ত উঠা, স্ত্রীলোকের স্তন, এবং স্তনের অগ্রভাগের স্ফীততা, প্রভৃতি রোগে এই ঔষধ বিশেষ উপকারক। শরীরের অধোভাগ শীতল, এবং ঊর্দ্ধভাগ উত্তপ্ত, মস্তক চুল্কায়, শরীরের মধ্যে শীতল জল সেচনের ন্যায় শীত বোধ হয়, রাত্রিতে অতিশয় পিপাসার সহিত কম্প, চর্ম্মের উপর, প্রথমতঃ রক্তবর্ণ চিহ্ন উত্থিত হইয়া পরেতে পীতবর্ণ হয়, ঘাড়ের

এবং চোয়ালের নীচের গুঠলি ফুলে, এক দিকের গণ্ডদেশ ফুলিয়া রক্তবর্ণ হয়, পেট ফুলে, হস্তের শিরা সকলের স্ফীততা, মাঢ়িতে এবং ওষ্ঠেতে অত্যন্ত যাতনা, ভ্রমণ করিবার সময় বক্ষঃস্থলে এবং পার্শ্বে বেদনা বোধ, আহার করিতে বা শরীর চালিত করিবার সময়, মস্তকে অত্যন্ত যাতনা বোধ, পাকস্থলীতে বেদনা, বক্ষঃস্থল হইতে স্কন্ধ দেশ পর্য্যন্ত বেদনা।

দন্ত শিথিল, হঠাৎ বিনাকারণে মূর্চ্ছা, অঙ্গুলি সকল ধারণশক্তি বিহীন, গমনকালীন জানু, শক্তিহীন হয়, চক্ষুঃ বহির্নিগত এবং অর্দ্ধ মুদ্রিত, চক্ষুতে ঘোর দর্শন, কর্ণের ভিতর ভোঁ ভাঁ শব্দ বোধ, নীচের চোয়াল শক্তিহীন হইয়া ঝুলিয়া পড়ে, মাঢ়ি আঁটিয়া ধরে, মুখ দিয়া তিক্ত জল উঠা, আহারে অনিচ্ছা, পাকস্থলীর দুর্ব্বলতা, রক্ত মিশ্রিত ভুক্ত-দ্রব্য বমন, দলা দলা রক্ত বমন, কোষ্ঠবদ্ধ, ঈষৎ কটাবর্ণ প্রস্রাব বা প্রস্রাবের পরিবর্ত্তে রক্তস্রাব, মুখে অত্যন্ত দুর্গন্ধ, নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ, ঘনশ্বাস, বক্ষঃস্থলে অত্যন্ত ভার বোধ, শিশুর রোদনের পর কাশী, কাশ উঠিবার জন্য বৃথা চেষ্টা, শুষ্ক, অল্প, কাশী, নিদ্রিত সময়ে কাশী। প্রাতঃকালে মুখ দিয়া অত্যন্ত দুর্গন্ধ নির্গত হয়, মুখ অতিশয় শুষ্ক, ওষ্ঠাধর স্ফীত, মাঢ়িতে বেদনা হইয়া দন্ত দীর্ঘ বোধ, জিহ্বা শুষ্ক বা কখন কখন রক্তবর্ণ, গলার ভিতর জ্বালা বোধ অথবা তিক্ত শ্লেষ্মা একত্রিত হওয়া, নাসিকা দ্বার দিয়া অতিরিক্ত রক্তস্রাব, নাসিকার স্ফীততা, নাসিকা রন্ধ্রের ভিতর শুষ্কতা এবং উত্তাপ বোধ। চক্ষুর ভিতর যাতনা, চক্ষুঃ ফুলিয়া লাল্ল বর্ণ বা ঈষৎ নীল বর্ণ হয়, চক্ষুর পাতা ফুলা দেখা যায়, ইত্যাদি উপসর্গে এই ঔষধ প্রয়োগ করা যায়।

আর্সেনিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—চায়্না, ফেরম্, হেপার্, নক্সবমিকা।

শারীরিক শিরা সকলের শক্তির অল্পতা হইলে এই ঔষধ বিশেষ উপকারী হয়, তজ্জন্য বহুবিধ তরুণ বা প্রাচীন রোগে, যাহাতে শরীরের হানি করে, তাদৃশ অবস্থায় দেওয়া যায়, এবং চর্ম্মরোগ, পচা, গলা ঘা, ফোড়া, গুঠলির ঘা, প্রভৃতিতে ব্যবস্থা করা যায়। অপিচ ভয়ানক পিত্ত জ্বর, যাহাতে ক্রমশঃ শরীরকে ক্ষীণ করে তাদৃশ জ্বরে, এবং পাকস্থলী, অন্ত্র, যকৃৎ, ফুস্ ফুস্ যন্ত্র, প্রভৃতির স্ফীততা, বাহ্য শোথঃ, জরায়ু সমন্ধীয় যন্ত্র ঘটিত বিকৃতি, মস্তিষ্কের, বা নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রের প্রাচীন রোগ সকল, বহুকাল স্থায়ী শারীরিক দৌর্ব্বল্য, এবং কুইনাইন্, বা আয়োডাইন্, অধিক পরিমাণে ব্যবহার করাতে যে সকল রোগ উৎপন্ন হয়, ওলাউঠা, অতিসার, বিকার-জ্বর, মৃদু জ্বর, প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারক। আহারে অনিচ্ছা, অত্যন্ত পিপাসা সত্তে অত্যল্প পরিমাণে এক বারে জল পানে শক্তি, ভুক্ত-দ্রব্য বমন, উগ্দার, আহারের পর রোগী বসিতে অশক্ত হয়, বমনেচ্ছা, রাত্রিতে হিক্কা, পাকস্থলী হইতে অম্ল পদার্থ উঠা, শীতল জলে বা অম্লে অত্যন্ত ইচ্ছা, কিঞ্চিৎ আহার করিলে বমন হয়, পাক স্থলীতে উত্তাপ এবং জ্বালা বোধ, অত্যন্ত বেগের সহিত জলবৎ অতিসার, ক্ষীণতা, মূত্রা-বরোধ, বা জ্বালার সহিত, রক্ত মিশ্রিত প্রস্রাব নিঃসরণ, অন্ত্র সকল গ্রন্থির ন্যায় একত্র হওয়া, ঈষৎ শ্বেতবর্ণ মলের সহিত অপক্ক-ভুক্ত-দ্রব্য নির্গত হয়, শীত বোধ, শরীরের নানা স্থানে

শোথঃ জন্য ফুলিয়া সেই সকল স্থানের ভিতর জ্বালা বোধ, দুর্ব্বল-কারী ঘর্ম্ম, সর্ব্ব শরীরে কম্প, নিদ্রিতাবস্থায় ঘর্ম্ম, নাভির চতুষ্পার্শ্বে ঘা, চর্ম্মের শুষ্কতা, নখ, ঈষৎ নীলবর্ণ, জ্বালা বিশিষ্ট ঘা, রাত্রিতে সর্ব্ব শরীরে জ্বালা বোধ, মস্তক, উদর, চরণ, ফুলা, বদনের উপর ঘা, শিরা ফুলা। নাড়ী, মৃদুগামিনী, অসমান গতি বিশিষ্টা, অত্যন্ত ক্ষীণা, রাত্রিতে অস্থিরতা, মস্তক দপ্ দপ্ করে, সম্পূর্ণ রূপে শক্তিহীনতা, রাত্রিতে কাশী, এবং তজ্জন্য শ্বাসাবরোধ, অনিদ্রা, ঢুলানি, মস্তিষ্কের দুর্ব্বলতা, জিহ্বাতে তিক্তাস্বাদন, চরণদ্বয়ে অত্যন্ত শ্রম বোধ। নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট, রক্ত মিশ্রিত শ্লেষ্মা উঠা, গলার ভিতর জ্বালা বোধ, শয়ন করিবামাত্র শুষ্ক কাশী, গলায় শ্লেষ্মা জড়াইয়া থাকা, ফুস্ ফুস্ যন্ত্রের শক্তিহীনতা।

যে সকল জ্বর, সূর্য্য উদয় বা অস্তকালীন অথবা চল্লিশ ঘণ্টা বা ৭০ ঘণ্টা অন্তর নিয়মিত রূপে আক্রমণ করে, এক-জ্বরীতে অত্যন্ত ক্লান্ত করিয়া রোগীকে শক্তিহীন করে, এবং জ্বর কালীন রোগীর অজানতঃ মল নির্গত হয়। হস্ত পদাদির অগ্রভাগে, পাকস্থলীতে, উদর মধ্যে, মস্তকে, বা শরীরের অন্যান্য অংশে, জ্বালাবৎ অসহ্য যাতনা বোধ, প্রাতঃকালে বা রাত্রিতে শয়ন সময়ে যাতনার বৃদ্ধি, আহার করিলে মস্তকে যাতনা বৃদ্ধি, চক্ষুর জ্বালা, জানুর সংযোগ স্থানে জ্বালাবৎ যাতনা বোধ, মাজা হইতে উরুদেশ পর্য্যন্ত টানিয়া ধরার ন্যায় যাতনা। মুখ অত্যন্ত শুষ্ক এবং মুখ হইতে দুর্গন্ধ নির্গত হয়, মুখে এবং গলার ভিতর ঈষৎ সবুজ বা ঈষৎ কটাবর্ণ শ্লেষ্মা একত্র হয়, গলা, শুষ্ক, উত্তপ্ত, ও প্রদাহ বিশিষ্ট, মাঢ়ি ফুলা, এবং কর-স্পর্শ মাত্র মাঢ়ি দিয়া রক্ত নির্গত হয়, দন্ত সকল

শিথিল, নাসিকা দিয়া জ্বালার সহিত, ঈষৎ কৃষ্ণবর্ণ, ক্ষারবৎ পাতলা, জল নির্গত হয়, নাসিকার ভিতর শুষ্কতা বোধ।

চক্ষুঃ দিয়া জলস্রাব হয়, এবং ঘোর দেখায়, চক্ষুর শ্বেত ভাগ পীতবর্ণ, চক্ষুর অভ্যন্তরস্থ স্বচ্ছ ভাগে ঘা, চক্ষুর পাতা ফুলিয়া রক্তবর্ণ হয়, চক্ষুর পাতা শ্লেষ্মা দ্বারা বদ্ধ হইয়া থাকে, চক্ষুঃ দিয়া ক্ষারবৎ জল নির্গত হয়, এবং সেই জল যে স্থানে পতিত হয় শরীরের সেই স্থানে বেদনা হয়। স্ত্রীলোকের নিয়মিত সময়ের পূর্ব্বে রজোনির্গত হওয়া এবং রজোদর্শন কালীন অতিরিক্ত পরিমাণে শ্বেত-প্রদর দেখা যায় ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারী।

## ইউফ্রেশিয়া।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, পল্‌সেটিলা।

এই ঔষধ, চক্ষুর, এবং চক্ষুর পাতায়, নাসিকায়, গলায়, বায়ু নির্গমনের পথের পীড়ায় এবং যান্ত্রিক শিরার উপর বিশেষ অধিকার রাখে। চক্ষুর, চক্ষুর পাতায়, প্রদাহ এবং ঘা, নাসিকা রন্ধ্রের ভিতর অত্যন্ত উত্তাপ ও অতিরিক্ত, জল স্রাব, প্রাচীন ঘা হইতে জলবৎ পদার্থ নিঃসরণ, অম্লত্ব, কাশী, এবং যে কাশীতে অতিরিক্ত শ্লেষ্মা উঠে, তৎপক্ষে বিশেষ উপকারী।

চক্ষুর অভ্যন্তরস্থ স্বচ্ছ-অংশ ফুলিয়া ঘা হয়, চক্ষুর পাতায় প্রদাহ বিশিষ্ট ঘা হইয়া তাহার সহিত মাথাধরা থাকে, উভয় চক্ষুঃ ফোলা ও অত্যন্ত যাতনা, চক্ষুঃ দিয়া ক্ষারবৎ উষ্ণ জল নির্গত হয়, এবং তৎকালে নাসিকাদ্বার দিয়াও তাদৃশ জল নির্গত হয়, বা উক্ত প্রকার জলের সহিত রক্ত মিশ্রিত থাকে, চক্ষুর

পাতা বৃদ্ধি হয়, ও আঁটিয়া থাকে, চক্ষুঃ, নাসিকা, এবং মাঢ়ি দিয়া রক্তস্রাব হয়। নিঃশ্বাস প্রশ্বাসে কষ্ট বোধ, ও কাশী হইয়া শ্বাস রোধ করে। শরীর স্বভাবতঃ শীতল, ঘা হইতে বহুকাল পর্য্যন্ত রস নির্গত হয়, অঙ্গুলির গ্রন্থি সকল হঠাৎ ফুলিয়া উঠে, বদনের চর্ম্মে উত্তাপ হইয়া রক্তবর্ণ হয়, বদনের চর্ম্মে উত্তাপ কালীন, এমত কষা বোধ হয়, যে বদন চালিত করিলে বদনের চর্ম্ম ফাটিয়া যাওয়ার ন্যায় কষ্ট বোধ হয়।

চক্ষুতে আলোক অসহ্য এবং চক্ষুর উপর ভার বোধ, মস্তকের রক্ত পরিচালনের নিয়মিত গতি ভঙ্গ, নিদ্রা হইতে হঠাৎ চম্‌কিয়া উঠা, স্মরণ-শক্তি বিহীনতা, কর্ম্ম বিশেষে মনোযোগের বিচ্ছিন্নতা, অঙ্গুলি সকলের শক্তিহীনতা। শারীরিক বা মানসিক ব্যায়ামে অনিচ্ছা ইত্যাদি রোগে এই ঔষধ প্রয়োগ করা যায়।

## ইগ্নেশিয়া।

প্রতিবেধক ও দোষঘ্ন।---আর্ণিকা, কর্পূর, ক্যামোমিলা, পল্‌সেটিলা।

এই ঔষধ যান্ত্রিক শিরা সমূহে এবং মস্তিষ্কের ও স্রাবক যন্ত্র সকলের উপর বিশেষ অধিকার রাখে।

হঠাৎ কোন প্রকার মনোবেগ জন্য মূর্চ্ছা ইত্যাদি ও শারীরিক ও মানসিক বৃত্তির লঘুতা, যাতনার সহিত শিরা সম্বন্ধীয় উপসর্গ, আর্ত্তবের দোষ, পাকস্থলীর বিকৃতি, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

মস্তকে শলাকা বিদ্ধ করার ন্যায় যাতনা, এক দিকের ভ্রূ বা মস্তকের এক দিকে ছেদন করার ন্যায় যাতনা, এক পার্শ্বে শয়ন করিলে, সেই পার্শ্বের অস্থি সকলে মোচ্‌ড়ানির ন্যায় বেদনা বোধ, উত্তান-শায়ী হইলে যাতনার নিবৃত্তি, হস্তের গ্রন্থি সকলে এবং অস্থি সমূহে, অসহ্য যাতনা বোধ, মস্তকের পশ্চাদ্ভাগে ও সম্মুখে কামৃড়ানি, চক্ষুর ভিতর বালি পড়ার ন্যায় কষ্ট বোধ, রজস্বলা কালীন জরায়ু মধ্যে মোচ্‌ড়ানির ন্যায় বেদনা, উরু দেশের পশ্চাদ্ভাগে ছিঁড়িয়া ফেলার ন্যায় যাতনা।

শরীর কঠিন হইয়া পশ্চাদ্দিকে নত হয়, মুখ দিয়া জল উঠে,জ্ঞান শূন্যতা, হাঁই উঠা, অল্প নিদ্রা, স্বপ্নদর্শন করিয়া চীৎকার করা, অদম্য স্বভাব, গলার ভিতর চাপিয়া থাকাতে গিলিবার ব্যাঘাত, চক্ষুর সম্মুখে অগ্নি শিখা দর্শন, সর্ব্ব শরীরে কম্প, অন্য সমুদয় শব্দ অপেক্ষা মনুষ্যের শব্দ স্পষ্ট শুনিতে পায়, প্রত্যেক বার আহারের পর হিক্কা, পাকস্থলীর মধ্যে শূন্য বোধ হয়।

স্ত্রীলোকের রজস্বলা কালীন অতিরিক্ত রজঃস্রাব হয়, এক পক্ষের মধ্যে পুনর্ব্বার রজোদর্শন, রজস্বলা কালীন হৃৎকম্প।

দুগ্ধ এবং তামাকুতে অশ্রদ্ধা, মুখে মৃত্তিকার ন্যায় আস্বাদন, তিক্ত শ্লেষ্মা বা ভুক্ত-দ্রব্য উঠা, কোষ্ঠাবরোধ, মল নিঃসরণে অত্যন্ত বেগ, হারীষ নির্গত হয়, মলের সহিত ক্রিমি মিশ্রিত থাকে, উদর ভঙ্গ হইয়া রক্ত মিশ্রিত ফেণা বিশিষ্ট পাতলা মল নির্গত হয়, অথবা তদ্বিপরীতে অধিক বেগের পর হরিদ্রাবর্ণ বা ঈষৎ শ্বেতবর্ণ, কঠিন, বৃহৎ, মল খণ্ড সকল নির্গত হয়।

বক্ষঃস্থল এবং গলা চাপিয়া ধরে ও তাহার সহিত শুষ্ক কাশী থাকে, দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ, কষ্টে নিঃশ্বাস প্রশ্বাস বাহিত

হয়। শরীরের চর্ম্ম উত্তেজিত হইয়া চুল্কায়, বদন কখন রক্ত-বর্ণ এবং কখন নীলবর্ণ দেখা যায়, সমুদয় শরীরে উত্তাপ, এক দিকের গণ্ডদেশ রক্তবর্ণ, আহার কালীন ঘর্ম্ম নির্গত হয়, কর্ণের নীচের গুঠলি ফুলে, চুল উঠিয়া যায়, হস্ত ঘামে, গমন কালীন চরণের গুল্‌ফে বেদনা বোধ হয়।

মুখ মধ্যে অম্ল জল একত্র হয়, বদনের অভ্যন্তর এবং তালু ফুলে, জিহ্বার নীচের গুঠলিদ্বয়ের উপর ক্ষুদ্র ক্ষুদ্র ঘায়ের চিহ্ন দেখা যায়, চর্ব্বণ বা বাক্য কথন সময়ে, জিহ্বা দংশন।

নাসিকার ভিতর শুষ্কতা এবং চুল্কানি, নাসিকাতে উত্তাপ, অথবা বহির্ভাগ ফুলা, আলোক দর্শন করিলে চক্ষুঃ দিয়া জল-স্রাব হয়, চক্ষুর উপরের পাতা ফুলা ইত্যাদি রোগে এই ঔষধ ব্যবহার করা যায়।

## ইপিক্যাকুয়ানা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—আর্ণিকা, আর্সেনিকম্, চায়্না।

অপাচ্য দ্রব্য ভোজন জন্য পাকস্থলীর বিকৃতি জন্মাইয়া বমনেচ্ছা বা অতিশয় বমন, অজীর্ণ বা পিত্ত লক্ষণ বিশিষ্ট ঘোরতর জ্বর, নিঃশ্বাস প্রশ্বাসের প্রণালীর প্রদাহ, শারীরিক নানা রন্ধ্র হইতে রক্তস্রাব, মৃদু জ্বর, বমন, পিত্ত বমন, কাশী, উদর ভঙ্গ, বিশেষতঃ অতিরিক্ত কুইনাইন্ ঔষধ ব্যবহার জন্য যে সকল পীড়া উপস্থিত হয়, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারী।

## একোনাইট্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—বিনিগার্, কর্পূর, মদ্য, নক্স-বমিকা, উদ্ভিজ্জ অম্ল।

শারীরিক যন্ত্রে বা শরীরের কোন বিশেষ স্থানে রক্ত নিবদ্ধ হইলে, বাহ্য প্রদাহ বা প্রদাহ বিশিষ্ট রোগ সকল, বাহ্য উত্তাপ, রক্তবর্ণত্ব ও অধিক যাতনা থাকে, পাকস্থলী বা যকৃৎ স্ফীত হইলে, তাহার প্রথমাবস্থায়, নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রাদিতে প্রদাহ, শ্বাস কাশাদি, ভয় জন্য যে সকল মূর্চ্ছা ইত্যাদি রোগ উৎপন্ন হয়, জরায়ুর প্রদাহ জন্য বিকৃতি, কামলা, প্রভৃতি রোগে এই ঔষধ বিশেষ উপকারী।

## এণ্টিমোনিয়ম্-ক্রুডম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—হেপার্, মর্কিউরিয়স্, পল্‌সেটিলা।

দুষ্পাচ্য-দ্রব্য ভোজন বা অতি ভোজন জন্য পাকস্থলীর বিকৃতি, পাকস্থলীর এবং অন্ত্রের স্ফীততা, প্রবল পিত্ত লক্ষণ বিশিষ্ট পাকস্থলীর বিকার, অধিক বয়স্ক ব্যক্তিগণের উদরের পীড়া, নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রে হাঁপানি রোগের ন্যায় উপসর্গ, স্ত্রীলোকের প্রসব কালীন অতিশয় চক্ষুর পাতার স্ফীততা, মাংসপেশী সকলের বাত রোগ, পানি বসন্ত, বা অন্য প্রকার তাদৃশ চর্ম্ম রোগ, গ্রন্থি-বাত জন্য ফুলা, ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী।

---

### এন্টিমানিয়ম্-টার্টেরিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—চায়্না, ইপিক্যাকুয়ানা।

নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রের রোগের প্রথমাবস্থায় বা শেষাবস্থায়, শিশুর গলার ভিতর শ্লেষ্মা একত্রিত হইয়া ঘড়্ ঘড়্ শব্দ হয়, ও নিঃশ্বাস প্রশ্বাস অবরোধ করে, বসন্ত এবং তাদৃশ চর্ম্ম রোগ, উৎকাশী, পিত্ত দোষ জন্য পাকস্থলীর বিকৃতি, তীব্র বাত রোগ, বিশেষতঃ যাহাতে নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্র সকলকে অথবা হৃৎপিণ্ডকে আক্রমণ করে, উক্ত লক্ষণাক্রান্ত রোগ সকলে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### এলমিনা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—ব্রায়োনিয়া, ক্যামোমিলা, ইপিক্যাকুয়ানা।

পেট বেদনার সহিত অত্যন্ত কোষ্ঠবদ্ধতা, গর্ভবতী স্ত্রীলোকের, এবং শিশুগণের পীড়া, গর্ভ কালীন কোষ্ঠাবরোধ, বহুকাল স্থায়ী মস্তকে শ্লেষ্মা বদ্ধ, আঙ্গুল হারা এবং কুষ্ঠ প্রভৃতি চর্ম্ম রোগ, মস্তকে রক্ত বদ্ধ, হইয়া শিরঃ শূল, গর্ভ কালীন দন্ত রোগ, এবং মাথাধরা, ও মূর্চ্ছা রোগ ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী।

---

### এসিডম্-নাইট্রিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—ক্যাল্কেরিয়া, কর্পূর, কোনিয়ম্, হেপার্, সল্ফর্।

মর্করি, প্রভৃতি পারা, অধিক পরিমাণে ব্যবহার করাতে

অস্থি সকলে এবং চর্ম্মের উপর যে সকল রোগ হয়, এবং পারা ব্যবহার জন্য যে সকল চক্ষুঃ রোগ, শিরা সম্বন্ধীয় বিকৃতি, গুঠলি সকলের রোগ, উৎপন্ন হয়, বাত রোগ, প্রাচীন ক্ষত, সঞ্চিত গৃহিণী, রক্তামাশয়, জরায়ুর এবং মূত্র-স্রাবক যন্ত্রের পীড়া, নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রের প্রাচীন রোগ, মুখ-রোগ, প্রাচীন কাশী, এবং অজীর্ণ রোগ, প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### এসিডম্-ফস্ফরিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, কফি।

অস্থি সম্বন্ধীয় রোগ সকল, বলিষ্ঠ শরীরে রোগ হইয়া পরিশেষে যে দুর্ব্বলতা, ও ক্ষীণতা জন্মে, চিকিৎসা জন্য বা অত্যন্ত তীব্র রোগ জন্য যে ক্ষীণতা হয়, মনোবেগ জন্য যে মৃদু জ্বর হয়, প্রাচীন রোগ জন্য যে ক্ষয় রোগ উৎপন্ন হয়, বহু কাল স্থায়ী গ্রন্থি-বাত, উদরের পীড়া, গৃহিণী, রক্তামাশয়, গ্রীষ্ম-প্রধান দেশ বিশেষে পিত্ত জ্বর জন্য নিয়ত উদরের পীড়া, প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### এসিডম্-সল্ফরিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—পল্সেটিলা।

মদ্যপায়ী দিগের প্রাতঃকালিক পীড়া, ধাতুস্থ জ্বর, অনিদ্রা, অজীর্ণ, প্রাচীন অতিসার, নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্র সকলের বিকৃতি, আর্ত্তব দোষ, চক্ষুঃ এবং চক্ষুর পাতার প্রাচীন রোগ,

চর্ম্মের উপরের ঘা, এবং অন্যান্য রোগ, যদ্দারা রোগীর শরীর ক্রমশঃ কৃশ হইতে থাকে, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারী।

## ওপিয়ম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—বেলাডোনা, কর্পূর, নক্স-বমিকা, মদ্য।

এই ঔষধ শিরা সম্বন্ধীয় শারীরিক যন্ত্রের উপর বিশেষ কার্য্য করে, এবং উদর, মাংসপেশী ও মস্তিষ্কের উপর ও অধিকার রাখে। হঠাৎ ভয় বা মনোবেগ জন্য মূর্চ্ছাদি রোগ, সর্ব্বতোভাবে শক্তি হীনতা, স্থানীয় বা সর্ব্বাঙ্গিক অবসন্নতা, সম্পূর্ণ অলস, ত্বগিন্দ্রিয়ের বোধ বা যাতনা শূন্যতা, শরীরের কোন বিশেষ স্থানে বা সমস্ত শরীরে কামড়ানি, অন্ত্র কার্য্যের অভাব জন্য, বা অতিরিক্ত অতিসারের পর, কোষ্ঠ বদ্ধতা, ফুস্ ফুস্ যন্ত্রের অবসন্নতা, মাদক দ্রব্য পান জন্য প্রলাপ, ও অর্দ্ধাঙ্গ ইত্যাদি রোগ, এবং বৃদ্ধাবস্থায় যে সকল নানাবিধ রোগ উপস্থিত হয়, তাহাতে এই ঔষধ বিশেষ উপকারী।

## ককিউলস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, নক্স-বমিকা।

এই ঔষধ প্রথমতঃ পাকস্থলীতে এবং অন্ত্র মধ্যে, দ্বিতীয়তঃ মস্তিষ্কে, শিরা সমুহেতে বা বিশেষ রূপে জরায়ু এবং তন্নিকটস্থ স্থান সকলে, কার্য্য করে। অত্যন্ত বমনেচ্ছা বা বমন

এবং পিত্ত দোষ জন্য যে রোগ হয়, অজীর্ণতা, উদর স্ফীততা, অথবা কষ্টার্ত্তবা স্ত্রীলোকগণের উদর মধ্যে যে সকল শূলবৎ যাতনা উপস্থিত হয়, শারীরিক কোন স্থানে গর্ভকালীন রক্ত বদ্ধ হইয়া যে উপসর্গ উপস্থিত হয়, চরণদ্বয়ের অগ্রভাগের অবসন্নতা, বন্ধনী শিরায় বাহ্য আঘাত, বা রজস্বলা কালীন কষ্ট জন্য, যে সকল উপসর্গ উপস্থিত হয়, অথবা তীব্র রোগ সকলের পর অত্যন্ত দৌর্ব্বল্যের সহিত যে সকল প্রাচীন জ্বর হয়, তাহাতে এই ঔষধ বিশেষ উপকারজনক।

## কফি।

প্রতিষেধক ও দোষঘ্ন।— একোনাইট্।

এই ঔষধ যান্ত্রিক শিরা সকলের উপরে শীঘ্র কার্য্য করে। জ্বর ব্যতিরেকে সমস্ত শরীরের বিকৃতি উপস্থিত হইয়া যে উত্তেজনা হয়, হঠাৎ আনন্দ বা তাদৃশ মনোবেগ জন্য মস্তকে রক্ত বদ্ধ হইয়া বিকৃতি ভাব, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারী।

## কর্পূরের আরক বা কর্পূর।

প্রতিষেধক ও দোষঘ্ন।—ওপিয়ম্, বিনিগার্, মদ্য।

সূর্য্যের উত্তাপে জ্ঞান শূন্য হইয়া, মৃত প্রায় হয়, শারীরিক যন্ত্রের খেঁচনি প্রভৃতি বিকৃতি, সামান্য কফ, জ্বরের সহিত কফ, অথবা হিম হইতে যে সকল রোগ উৎপন্ন হয়, অত্যন্ত তীব্র রোগ সকল প্রথমতঃ প্রকাশিত হইয়া পরেতে ক্রমশঃ শক্তিহীন

করে, ওলাউঠা রোগের প্রথমাবস্থায়, প্রাচীন বা তরুণ অপস্মার রোগ, ও কএক প্রকার বিকার জ্বরে এই ঔষধ বিশেষ উপকারী।

### কলোসিন্থ্ বা কলোসিন্থিস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কষ্টিকম্, ক্যামোমিলা, ষ্ট্যাফিসেগ্রিয়া।

এই ঔষধ পাকস্থলীর উপরি ভাগে, এবং যান্ত্রিক শিরা সকলের উপরে, বিশেষতঃ বৃহদন্ত্রের উপর ও গ্রন্থি সকলে, শিরার বন্ধনিতে, বিশেষ রূপে অধিকার করে।

অন্ত্রের মোচ্ড়ানি এবং স্ফীততা, মানসিক বিকার জন্য উদর ভঙ্গ, রক্তামাশয়, প্রাচীন অতিসার, শরীরের দক্ষিণ দিকে বৃহদন্ত্রের মধ্যে ফাঁপিয়া থাকা, গ্রন্থিবাত, হস্ত পদাদির মধ্যে কোন একটীর সঙ্কোচন, প্রভৃতি রোগেতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### ককিচকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—ককিউলস্, নক্স-বমিকা, পল্সেটিলা।

এই ঔষধ পরিপাক এবং নিশ্বাস প্রশ্বাসের যন্ত্র সকলের উপর, অন্ত্র, রক্ত পরিচালনের, ও মূত্র গ্রন্থিদ্বয়ের, মূত্রস্থলীর, উপর বিশেষ ফলদায়ক। পাকস্থলীর বিকৃতি, আমাশয়, পক্বাশয়ের এবং উদরের প্রদাহ বিশিষ্ট পীড়া, উদরের স্ফীততার

সহিত শূলবৎ বেদনা, রাত্রিতে শুষ্ক কাশী, উদরের বা বক্ষঃস্থলের শোথঃ, মূত্র গ্রন্থি এবং মূত্রস্থলীর প্রদাহ বিশিষ্ট বিকৃতি ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী।

### কষ্টিকম্

প্রতিষেধক ও দোষঘ্ন।—কফি, কলোসিন্থ্, নক্স-বমিকা।

এই ঔষধ যান্ত্রিক শিরা এবং বাহ্যিক যন্ত্র সকলের উপর বিশেষ অধিকার রাখে।

স্ত্রীলোকের গর্ভ সম্বন্ধীয় মূর্চ্ছা রোগ, বহুকালস্থায়ী শিরার যাতনা, শিরার বাত রোগ, পক্ষাঘাত, অপস্মার, প্রাচীন চর্ম্মরোগ, শ্লেষ্মজ চক্ষুর এবং চক্ষুর পাতার স্ফীততা ও মধ্যান্ত্র নিবিষ্ট গুঠলি সকলের বৃদ্ধি, কফ জন্য নিঃশ্বাস প্রশ্বাসের প্রণালীর প্রাচীন রোগ, গ্রন্থির অবসন্নতা, অর্শঃ, আর্ত্তবের বিসমতা, প্রাচীন অগ্নিমান্দ্য, প্রভৃতি রোগে এই ঔষধ বিশেষ ফলদায়ক।

### কার্ব্বো-বেজিটেবিলিস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—আর্সেনিকম্, (ক্যাম্ফর্,) কর্পূর ল্যাকিসিস্।

এই ঔষধ যান্ত্রিক স্রাব, শোষণ, এবং রক্ত-পরিচালন, বিষয়ে, বিশেষ অধিকার রাখে।

প্রাচীন শ্বাস, স্বর ভঙ্গ, অথবা বয়ু-বাহক-প্রণালীর অন্তরস্থ শ্লেষ্মজ রোগ, প্রাচীন ঘা, তীব্র রোগের প্রাচীন অবস্থায় শারী-

রিক দৌর্ব্বল্য জন্য যে সকল উপসর্গ উপস্থিত হয়, প্যারা ব্যবহার জন্য শারীরিক গুঠলি সকলে যে সকল প্রাচীন রোগ হইয়া থাকে, মাঢ়ির ঘা, ক্ষয় রোগের প্রথমাবস্থা, উদরস্ফীততা থাকিয়া অজীর্ণ রোগের প্রথমাবস্থা, কিঞ্চিৎ সময়ের পরিবর্ত্তন হইলে শীতোষ্ণ জন্য যে সমস্ত উপসর্গ উপস্থিত হয়, ও শারীরিক দৌর্ব্বল্য জন্য চর্ম্মের উপর যে সকল ফুস্কুড়ি উঠে, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

## কুপ্রম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—বেলাডোনা, ক্যাল্কেরিয়া, ডল্কেমেরা, হেপার্।

এই ঔষধ যান্ত্রিক শিরা সকলের উপর শীঘ্র কার্য্য করে, তন্নিমিত্তে মস্তিষ্কের, ও নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্র সকলের উপর এবং পাকস্থলী ও অন্ত্র সম্বন্ধে বিশেষ অধিকার রাখে।

পাকস্থলীর, এবং অন্ত্র সকলের অতিশয় বিকৃতি জন্য বমন, বিরেচন এবং বাহ্য টঙ্কার ইত্যাদি যাহা হইয়া থাকে, নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রের বিকৃতি, ওলাউঠা, অতিসার, শ্বাস রোগ, এবং বহুকাল স্থায়ী অতিরিক্ত কাশী, ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

## কোনিয়ম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কফি।

এই ঔষধ নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্র সকলের এবং পাকস্থলী ও অন্ত্রের উপর বিশেষতঃ জরায়ু, ও তন্নিকটস্থ স্থান সকলে

বিশেষ অধিকার রাখে। হাঁপ্ কাশী এবং বার্দ্ধক্যে যে সকল রোগের দ্বারা জীবনী-শক্তির ক্ষয় উপস্থিত হয়, স্ত্রীলোক দিগের রজস্বলা বা গর্ভধারণ কালিক উপসর্গ, গুঠলি বৃদ্ধি, গুঠলির প্রাচীন রোগ, পাকস্থলীর অথবা পরিপাকের যন্ত্র সকলের প্রাচীন বিকৃতি, প্রচীন পচা ঘা, প্রভৃতি রোগেতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

ক্যান্থ্যারাইডিস্ বা ক্যান্থ্যারিস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর্, বিনিগার্, এল্কোহল্।

এই ঔষধ শিরা সকলের ক্ষুদ্র গ্রন্থিতে এবং রক্ত পরিচালন বিষয়ে অতি শীঘ্র কার্য্য করে ও মূত্র-স্থলী, মূত্র গ্রন্থিতে এবং তাহার নিকটস্থ স্থানের উপর বিশেষ অধিকার রাখে। মস্তিষ্কের এবং মেরুদণ্ড সংশ্লিষ্ট শিরা সকলের প্রদাহ, মস্তিষ্ক প্রদাহ জন্য প্রবল জ্বর, মূত্রস্থলী, মূত্র গ্রন্থির স্ফীততা ও প্রদাহ এবং জরায়ু ও তন্নিকটস্থ যন্ত্র সকলের বিকৃতি, ইত্যাদি উপসর্গে এই ঔষধ বিশেষ উপকারী।

ক্যাপ্সিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর।

এই ঔষধ মস্তকের এবং পরিপাক যন্ত্রের নানাবিধ রোগে বিশেষ উপকারক।

---

## ক্যামোমিলা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—একোনাইট, ইগ্নেশিয়া, নক্স-বমিকা, পল্‌সেটিলা।

এই ঔষধ যান্ত্রিক শিরা সম্বন্ধে ও যকৃতের উপর, পাকস্থলী, অন্ত্রের, সামান্যতঃ রক্ত পরিচালনের, মূত্র-স্থলী ও মূত্র গ্রন্থি ও তন্নিকটস্থ স্থানের উপর বিশেষ অধিকার রাখে।

প্রায় সমস্ত প্রকার পিত্ত জন্য প্রদাহ বিশিষ্ট রোগ, কামলা, শিরা সম্বন্ধীয় যন্ত্রের প্রবল বিকৃতি, এবং তাদৃশ বিকৃতি জন্য, বিশেষতঃ স্বাভাবিক ঘর্ম্মাবরোধ বশতঃ যে সকল টঙ্কার উপসর্গ উপস্থিত হয়, প্রদাহ বিশিষ্ট দন্ত রোগ, বক্ষঃ-স্থলের গুঠলি সকলের স্ফীততা, অথবা হীম সেবন জন্য যে সকল চক্ষুঃ, কর্ণ, ইত্যাদিতে প্রদাহ বিশিষ্ট উপসর্গ উপস্থিত হয়, অত্যন্ত যাতনা বিশিষ্ট প্রদাহ জন্য রোগ, নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রের এবং পক্কাশয়ের বিকৃতি, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারী।

---

## ক্যাল্কেরিয়া।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, এসিডম্‌-নাইট্রিকম্‌।

এই ঔষধ শারীরিক স্বাস্থ্য রক্ষা, যান্ত্রিক পোষণ, রক্ত-পরিচালন এবং শারীরিক মলাদি নির্গমন, ও পরিশোষণ বিষয়ে সমভাব রক্ষার নিমিত্তে অসীম শক্তি ধারণ করে।

শৈশবাবস্থায় এবং বাল্যকালে অবসাঙ্গ সংঘটিত যে সকল রোগ উপস্থিত হয় তৎপক্ষে এই ঔষধ পরমোপকারক।

অস্থি অথবা চর্ম্মের দুর্দ্দম্য রোগ সকলের পক্ষে, ইহা উপকারক ও অতিশৈশবাস্থায় শারীরিক যন্ত্র বিকৃতি জন্য দৌর্ব্বল্য হইলে এই ঔষধ প্রয়োগ করিলে সর্ব্বতোভাবে বলিষ্ঠকায় করে। পরিপাক যন্ত্রের প্রাচীন রোগ সকল, প্রাচীন চক্ষুঃ রোগ, ও চক্ষুর পাতার স্ফীততা জন্য রোগ সমুদয়, প্রাচীন কর্ণ-রোগ, গুঠলির কঠিনতা এবং ঘা, নানাবিধ স্ফোটক, আঙ্গুলহারা, প্রাচীন ক্ষত, স্বাভাবিক মস্তকে শ্লেষ্মাবদ্ধতা, ও জরায়ু সম্বন্ধীয় নানাবিধ প্রাচীন উপসর্গ, স্বাভাবিক গর্ভস্রাব, শিশুর উদর বৃদ্ধি, ও নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্র সম্বন্ধীয় প্রাচীন রোগ সকলে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### ক্যালি-কার্ব্বোনিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, কফি।

এই ঔষধ, মূত্রস্থলীয় স্ফীততা, পাকস্থলীয় অম্ল উদ্গীরণ, কফ, শোথঃ, কোষ্ঠাবরোধ, মাঢ়ি দিয়া রক্তস্রাব, গর্ভকালীন পশ্চাদ্ভাগে বেদনা, অনিদ্রা, প্রভৃতি রোগে উপকারক।

---

### ক্যালি-বাইক্রোম্যাস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—প্রকাশিত হয় নাই।

এই ঔষধ, মস্তকে শ্লেষ্মা বদ্ধ, মাজা হইতে চরণ পর্য্যন্ত শিরার যাতনা, এক প্রকার কাশী, অজীর্ণ, গ্রন্থিবাত প্রভৃতি রোগেতে উপকারক হয়।

## ক্যালেণ্ডিউলা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—প্রকাশিত হয় নাই।

এই ঔষধ প্রায় বাহ্যে প্রয়োগ করা যায়, এবং অস্ত্র চ্ছেদন জন্য ঘা, ও কীটাদি দংশন জন্য উত্তাপ নিবৃত্তির নিমিত্ত বিশেষ রূপে কেবল বাহ্যিক, ও ছেঁচা ঘা, স্থান বিশেষের মোচ্ড়ানি, গুঠলির বৃদ্ধিতে, অন্তর বাহ্যে ব্যবহৃত হইয়া থাকে।

## গ্র্যাফাইটিস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—আর্সেনিকম্, নক্স-বমিকা, মদ্য।

এই ঔষধ চর্ম্মে, এবং গুঠলি সকলে, পাকস্থলী, জরায়ুতে ও তন্নিকটস্থ স্থানে, বিশেষ অধিকার রাখে।

ক্লেদ বিশিষ্ট দদ্রুবৎ চুল্কানি, বহুকালস্থায়ী ঘা, গুঠলি সকলের বৃদ্ধি এবং কঠিনতা, গ্রন্থিবাত বা রসবাত ব্যতিরেকে গ্রন্থি সকলের স্ফীততা, ও তাদৃশ রোগ জন্য অজীর্ণতা, শরীরের যে সকল স্থান সর্ব্বদা সংলগ্ন থাকে সেই সকল স্থান ফাটা, দুর্দ্দম্য অর্শঃ, প্রাচীন কোষ্ঠবদ্ধতা, কাছ্দাউদ্, আবু, লোম বিশিষ্ট স্থানে দদ্রু, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারক।

## চায়্না।

প্রতিষেধক ও দোষঘ্ন।—আর্সেনিকম্, ইপিক্যাকুয়ানা, নক্স-বমিকা, সল্ফর্।

ওই ঔষধ পাকস্থলী ও অন্ত্রের, পাত, প্লীহা, যকৃতের

উপর, এবং মলাদির শোষণ ও নিঃসরণ বিষয়ে, বিশেষ অধিকার রাখে।

পারা ব্যবহার বা বিরেচক ঔষধ সেবন জন্য শারীরিক রসক্ষয় হওয়াতে, বা অতিরিক্ত পরিমাণে রক্ত ক্ষয় জন্য যে দৌর্ব্বল্যজ রোগ উপস্থিত হয়, প্রথমতঃ শরীরের উপর হরিদ্রাক্ত হইয়া পিত্ত চিহ্ন প্রকাশানন্তর যে সকল দৈশিক বা সাময়িক দোষ জন্য জ্বর উৎপন্ন হয়, এবং যে সকল পীড়াতে পূর্ব্বে কুইনাইন্, ব্যবহৃত না হইয়া থাকে, তৎপক্ষে প্রাচীন ও মৃদু জ্বর, পিত্ত চিহ্ন সংযুক্ত পাকস্থলীর এবং উদরের প্রাচীন রোগ, দৌর্ব্বল্য, যকৃৎ এবং প্লীহার তরুণাবস্থায় ও প্রাচীনাবস্থায়, প্রাচীন অতিসার, শোথঃ ও উদরীয় শোথঃ প্রভৃতি নানাবিধ রোগে পরমোপকারী হয়।

### জিঙ্কম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কপূর, হেপার্, ইগ্নেশিয়া।

এই ঔষধ যান্ত্রিক শিরা সম্বন্ধে, এবং স্বতঃ-পরিচালন-বিষয়ক মাংসপেশী সকলের, ও মস্তিষ্কের উপর আশু অধিকার করে।

মস্তিষ্কের প্রবল বিকৃতির সহিত প্রদাহ, কোন প্রকার স্বাভাবিক স্রাবের হঠাৎ অবরোধ জন্য মস্তিষ্কে বিকৃতি, স্বতঃ-পরিচালন-শক্তি, বা স্থানিক অবসন্নতা, মস্তিষ্ক উত্তেজনা জন্য টঙ্কার রোগ, ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী।

---

টারাক্সিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—(?) অর্থাৎ প্রকাশিত হয় নাই।

এই ঔষধ পিত্ত স্রাবের হ্রাসতা জন্য যকৃতের জড়তা, উদরাধ্মান, দক্ষিণ পার্শ্বে বেদনা, প্রভৃতিতে বিশেষ উপকারী হয়

ডল্কেমেরা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, ইপিক্যাকুয়ানা মর্কিউরিয়স্।

এই ঔষধ শ্লেষ্মা-পরিচালক-যন্ত্রের নানা বিভাগে, ক্ষুদ্র ও বৃহদন্ত্র ও মূত্র নিঃসরণের প্রণালির, এবং রক্ত পরিচালক গুঠলি সকলের উপর বিশেষ অধিকার রাখে। জল মধ্যে প্রবিষ্ট থাকাতে বা হিম লাগাতে, বায়ু-প্রবাহক-প্রণালীতে, গলার ভিতর, চক্ষুর পাতায়, নাসিকারন্ধ্রের ভিতর, শ্লেষ্মা একত্র হওয়াতে যে সকল পীড়া হয়, তাহার প্রারম্ভে এই ঔষধ সেবন করিবামাত্র তৎক্ষণাৎ নিবারিত হয়। গুঠলি সকলের কঠিনতা ওস্ফীততা, গন্ধক বা পারা ইত্যাদি অধিক পরিমাণে সেবন জন্য যে সকল চর্ম্ম রোগ, চুল্কানি, ক্লেদ বিশিষ্ট চক্ষুঃ ফুলা, সরল কাশী, হাঁপানি, অথবা বয়ু-প্রবাহ-প্রণালী মধ্যে, যে সকল শ্লেষ্মজ রোগ উপস্থিত হয়, দুর্দ্দম্য মস্তকে শ্লেষ্মা-বদ্ধতা, মূত্র নিঃসারক-প্রণালী দ্বারা বহু কাল স্থায়ী স্রাব, এবং শোথঃ জন্য স্ফীততা প্রভৃতি রোগেতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

## ডিজিটেলিস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—নক্স-বমিকা, অহিফেণ (আফিং)।

এই ঔষধ রক্ত পরিচালক যন্ত্র সকলের এবং পাকস্থলীর উপরিভাগে ও মূত্রস্থলী ও তন্নিকটস্থ স্থানের উপর বিশেষ অধিকার রাখে।

হৃৎপিণ্ডের, এবং শারীরিক বৃহৎ যন্ত্র সকলের রোগাদি, রক্ত পরিচালনের অবরোধ বা ঘোরতর বিকার, প্লীহা, পাত বা যান্ত্রিক গুঠলির রোগ, যাহাতে কামলা প্রকাশিত হয়, পক্বাশয়ের এবং অন্ত্র সকলের প্রদাহ বিশিষ্ট রোগাদি, পিত্ত বিকৃতি, বক্ষঃস্থলের বা উদরের অথবা সর্ব্বাঙ্গিক শোথঃ, মস্তকে জলবদ্ধ, মৃদু ধাতুস্থ জ্বর, প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

## ড্রোসেরা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর।

নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্র সকলের রোগ, বিশেষতঃ বায়ু-বাহক-প্রণালির অগ্রভাগের শ্লেষ্মজ রোগ, সামান্য কফ জন্য স্বরভঙ্গ, উৎকাশী, গলদেশের স্ফীততা, দর্শনেন্দ্রিয়ের অসাধারণ পরিবর্ত্তন, পাকস্থলীর বিকৃতি প্রভৃতি রোগেতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### থুজা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—ক্যামোমিলা, ককিউলস্, মর্কিউরিয়স্।

এই ঔষধ বসন্ত রোগ নিবারণের পক্ষে বিশেষ উপকারক, এবং চর্ম্মের উপর মাংস বৃদ্ধি, স্থানীয় কঠিনতা, বা উপদংশ প্রভৃতি নানাবিধ রোগে উপকারী হয়।

---

### নক্স-বমিকা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—বেলাডোনা, কপূর, ক্যামোমিলা, কফি, ওপিয়ম্।

এই ঔষধ, পাকস্থলীর বা যান্ত্রিক শিরা সকলের, ভুক্ত-দ্রব্য-বাহক-প্রণালীর উপর বিশেষ অধিকার রাখে। মস্তিষ্ক, যকৃৎ, মূত্র-গ্রন্থি, প্রভৃতির উপর ও শীঘ্র কার্য্য করে।

পাকস্থলীর বিকৃতি, পিত্ত জন্য পীড়া, ক্ষীণ, পিত্তাধিক্য ধাতু বিশিষ্ট, অথবা বলিষ্ঠ, বা গৃহিণী রোগ বিশিষ্ট ব্যক্তিগণের উদরের পীড়া, শিরা সম্বন্ধীয় উত্তেজনার আধিক্যতা, উপর্য্যুপরিভাবে কোষ্ঠবদ্ধতা, ও অতিসার, যকৃতের যান্ত্রিক বিকৃতি, প্রদাহ বিশিষ্ট জ্বরাদি, স্ত্রীলোকের জরায়ু-দোষ জন্য মূর্চ্ছা রোগ, পিত্তজ বিরতি জ্বর, পাকস্থলীর প্রাচীন বিকৃতি, শ্লেষ্মোদ্ভুত জ্বর এবং উদরের পীড়া, অর্শঃ, অত্যন্ত পাঠে নিমগ্ন থাকায়, রাত্রি জাগরণ, ও তীব্র মদ্যাদি সেবন জন্য যে সকল উপসর্গ উপস্থিত হয়, কএক প্রকার অন্তরুস্থ বা সন্ততঃ জ্বর, গর্ভকালীন পাকস্থলীর বিকৃতি, মূত্রস্থলীর এবং মূত্র গ্রন্থিদ্বয়ের প্রদাহ বিশিষ্ট উপসর্গ, বাত রোগ, প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### নাট্রম্-মিউরিএটিকম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—আর্সেনিকম্, কর্পূর।

পরিপাক-শক্তির বা আর্ত্তবের স্বাভাবিক বা প্রাচীন বিকৃতি, সন্তত জ্বর কালীন অতিরিক্ত পরিমাণে কুইনাইন্ সেবন জন্য যকৃতের বা প্লীহার, যে সকল প্রাচীন রোগ হয়, ধাতুস্থ জ্বর, শারীরিক রসোভাগের অল্পতা জন্য দুর্ব্বলতা, চর্ম্মের বা মাঢ়ির প্রাচীন রোগ, ঘাড়ের গুঠলির বৃদ্ধি, দুর্দ্দম্য কোষ্ঠবদ্ধতা, বা অতিসার, প্রাচীন চক্ষুঃ রোগ, অর্শঃ প্রভৃতি রোগেতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

---

### পডোফায়লম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—(?) অর্থাৎ প্রকাশিত হয় নাই।

এই ঔষধ পিত্ত জন্য পাকস্থলীয় বিকৃতি, যকৃতের জড়তা, যকৃৎ বৃদ্ধি, ও যকৃতের উপর স্ফোটক প্রভৃতি রোগে বিশেষ উপকারী হয়।

---

### পল্‌সেটিলা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—ক্যামোমিলা, কফি, ইগ্নেশিয়া, নক্স-বমিকা।

এই ঔষধ হাম জ্বর বা মৃদু ধাতুস্থ জ্বর, অজীর্ণের সহিত প্রবল জ্বর, অতিরিক্ত স্রাবের সহিত চক্ষুঃ এবং কর্ণের প্রদাহ বিশিষ্ট রোগ, পিত্ত জ্বর, পিত্ত বিকৃতি, পিত্তজ বিরতি জ্বর,

শিশুর বিরতি জ্বর, হিম-সেবা জন্য নিঃশ্বাস প্রশ্বাসের বা পরিপাকের যন্ত্র সকলের বিকৃতি, গুরু-পাক দ্রব্য ভোজন জন্য পাকস্থলীর বিকৃতি, সন্তান প্রসবের সময় অধিক কাল-স্থায়ী বেদনা, আর্ত্তব দোষ অর্থাৎ বদ্ধার্ত্তব, কষ্টার্ত্তব ও তজ্জন্য যে সকল উপসর্গ উপস্থিত হয়, অতিসার এবং উদরের অন্যান্য পীড়া, গ্রন্থিবাত ও বাত রোগ প্রভৃতিতে বিশেষ উপকারী হয়।

## পিট্রোলিয়ম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—একোনাইট্, নক্স-বমিকা।

প্রাচীন চর্ম্ম রোগ, সাধারণতঃ ক্লেদ বিশিষ্ট কুষ্কুড়ি ইত্যাদি, চর্ম্ম ফাটিয়া যাওয়া, শ্লেষ্মা জন্য চক্ষুঃ এবং চক্ষুর পাতা ফোলা, শিশুর ক্ষয় রোগ, প্রাচীন কর্ণ রোগ, দুর্ব্বলতার সহিত প্রাচীন পাকস্থলীর বিকৃতি, ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী।

## প্লম্বম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—বেলাডোনা, মর্কিউরিয়স্, নক্স-বমিকা, ওপিয়ম্।

সামান্যতঃ শোথঃ রোগ, উদরের জড়তা, পরিপাক-শক্তির বাধাদায়ক যান্ত্রিক কার্য্যের লঘুতা, উদরের শূলবৎ বেদনা, অপস্মার, প্রভৃতি টঙ্কার বিশিষ্ট রোগ সকল, পাকস্থলীর

এবং উদরের প্রদাহ বিশিষ্ট রোগ, প্রাচীন যকৃৎ এবং প্লীহা রোগ, ক্ষয় রোগের সহিত শারীরিক অবসন্নতা, দুর্দ্দম্য কোষ্ঠ-বদ্ধতা বা অতিসার, ও শ্বাস রোগাদিতে এই ঔষধ বিশেষ উপকারী।

---

### প্ল্যাটিনম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—পল্‌সেটিলা।

উগ্র স্বাভাবা স্ত্রীলোকদিগের সূতিকা রোগ, অতিরিক্ত রজঃস্রাব জন্য রজস্বলা কালীন যাতনা এবং মূর্চ্ছা রোগ প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী।

---

### ফস্ফরস্

প্রতিষেধক ও দোষঘ্ন—কর্পূর, কফি, নক্স-বমিকা, মদ্য।

শরীর পোষক যন্ত্র সকলের এবং নিঃশ্বাস প্রশ্বাসের ও পরিপাকের বিকৃতি, দুর্ব্বলকারক অতিসার, ফুস্‌ফুস্ যন্ত্রের বা বায়ু-বাহক-প্রণালীর স্ফীততা, মৃদু জ্বরের সহিত অন্ত্র মধ্যে, মস্তিষ্কে অথবা ফুস্‌ফুস্ যন্ত্রের স্থান বিশেষে রক্তবদ্ধতা, বৈকালিক জ্বর, মৃদু জ্বর, ক্ষয় রোগ বিশিষ্ট জ্বর, প্রাচীন বাত রোগ, অগ্নি-মান্দ্য, দুর্ব্বলকারক ঘর্ম্মের সহিত রাত্রিকালের জ্বর, জলবৎ স্রাবের সহিত শারীরিক গুঠলির প্রাচীন ঘা, (যাহা আরোগ্য হইয়া পুনর্ব্বার প্রকাশিত হয়,) পাক-স্থলীর এবং অন্ত্রের প্রাচীন স্ফীততা, ওলাউঠার শেষ রোগ প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারজনক হয়।

ফেরম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—আর্সেনিকম্, চায়্না, ইপিক্যা-কুয়ানা, পল্‌সেটিলা।

এই ঔষধ পাকস্থলী এবং নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্র সকল, জরায়ু ও তন্নিকটস্থ স্থান সকলের উপর বিশেষ অধিকার রাখে।

শারীরিক পরিশোষক যন্ত্র সকলের দুর্ব্বলতা, রসঃ বা রক্ত ক্ষয় জন্য দৌর্ব্বল্য, দুর্ব্বলতার সহিত শারীরিক যন্ত্রে বা স্থান বিশেষে রক্তবদ্ধ, হস্ত পদাদির অগ্রভাগে আরম্ভ হইয়া সর্ব্বাঙ্গীন শোথঃ, স্বাভাবিক অগ্নিমান্দ্য, ভুক্ত-দ্রব্য বমন, বা বিরেচন, বক্ষঃস্থলে রক্ত বদ্ধ, প্রাচীন কাশী, কফ, ইত্যাদি, (যদ্দ্বারা ক্ষয় রোগ উপস্থিত হইবার সম্ভব থাকে,) ক্রমশঃ মাংশ ক্ষয়, দুর্ব্বলতার সহিত হৃৎকম্প, দুর্দ্দম্য প্রদর রোগ, বহু পরিমাণে কুইনাইন্ ব্যবহার করাতে যে সকল পালা জ্বর হয়, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকারী।

বেরাট্রম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—একোনাইট্, কর্পূর, কফি,।

পিত্তজ সম্ভূত জ্বর, সামান্যতঃ পিত্ত বিকৃতি, পিত্ত-বিকৃতি জন্য বমন এবং বিরেচন, ওলাউঠা, অতিসার, ভয় জন্য টঙ্কার রোগ, শুষ্ক, ও চক্রাকার চর্ম্ম-রোগ, সুতিকার পীড়া, আর্ত্তব দোষ জন্য বাত ব্যাধি ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

বেলাডোনা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কফি, ওপিয়ম্, পল্‌সেটিলা, মদ্য।

এই ঔষধ মস্তিষ্ক, গুঠলি, এবং যান্ত্রিক শিরা সকলের উপর বিশেষ অধিকার রাখে।

শারীরিক অত্যন্ত প্রয়োজনীয় যন্ত্র সকলের বা স্থান বিশেষের মধ্যে রক্তবদ্ধ হইয়া প্রদাহ জন্য টঙ্কার উপসর্গ, মস্তিষ্ক এবং শিরা সম্বন্ধীয় বিকৃতি জন্য প্রদাহ বিশিষ্ট প্রবল জ্বর, রসঃ ও পিত্তজ জ্বর, মস্তিষ্কের প্রদাহ, মেরু দণ্ডের স্ফীততা, পাকস্থলী, অন্ত্র, যকৃৎ, ফুস্‌ফুস্ যন্ত্রাদির স্ফীততা, নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্র সকলের নানাবিধ বিকৃতি, জরায়ুর স্ফীততার সহিত বিকৃতি, প্রদাহ যুক্ত চর্ম্ম রোগ, সামান্যতঃ প্রদাহ বিশিষ্ট স্ফীততা, গুঠলির স্ফীততা এবং প্রদাহ, প্রলাপ, বিষযুক্ত জন্তু, দংশন জন্য জলভীতি, শিশুর দন্ত উঠিবার সময় টঙ্কার রোগ প্রদাহের সহিত মুখ বা দন্ত রোগ, গলার ভিতর রক্তবর্ণ হইয়া ফুলা প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

---

ব্রায়োনিয়া।

প্রতিষেধক ও দোষঘ্ন।—একোনাইট্, ক্যামোমিলা, নক্সবমিকা, ইগ্নেশিয়া।

পাকস্থলীর প্রবল বিকৃতির সহিত প্রদাহ বিশিষ্ট উপসর্গ সকল, প্রদাহান্বিত ধাতুস্থ জ্বর, বিকার জ্বর, ফুস্‌ফুস্ যন্ত্রের প্রবল প্রদাহ, পাকস্থলীর এবং যকৃতের প্রদাহ, পিত্ত জ্বর, পিত্ত জন্য পালা জ্বর, প্রদাহ বিশিষ্ট চর্ম্ম রোগ, প্রবল বাত রোগ, নানাস্থানীয় প্রদাহ সংশ্লিষ্ট স্ফীততা, গ্রন্থি সকলের

নিকট, উত্তপ্ত ও রক্তবর্ণ স্ফোটক সকল, গ্রন্থি সকলের উত্তাপের সহিত স্ফীততা, প্রবল কোষ্ঠবদ্ধতার সহিত প্রদাহ যুক্ত উদরের পীড়া, এবং জরায়ু সম্বন্ধীয় প্রদাহ বিশিষ্ট, রোগাদিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

---

## ব্যারায়্টা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—বেলাডোনা, কর্পূর, ডল্কেমেরা, মর্কিউরিয়স্।

নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রের প্রাচীন রোগ, গুঠলি সকলের প্রদাহান্বিত স্ফীততা, বা কাঠিন্য, প্রদাহ বিশিষ্ট বেদনার সহিত জিহ্বাব গোড়ার গুঠলি বৃদ্ধি, প্রাচীন বা শিশুগণের সাধারণ রোগ, প্রাচীন চর্ম্ম রোগ, দুর্দ্দম্য দদ্রু রোগ, শ্লেষ্মা জন্য কর্ণ, চক্ষুঃ, চক্ষুর পাতা, এবং গুঠলি সকলের রোগ, পাকস্থলীর প্রাচীন বিকৃতি, প্রভৃতি রোগেতে এই ঔষধ বিশেষ উপকারক হয়।

---

## মর্কিউরিয়স্। *

* এই নামে চারি প্রকার ঔষধ ব্যবহৃত হইয়া থাকে অর্থাৎ মর্কিউরিয়স্-করোসাইবস্, মর্কিউরিয়স্-সোলিউবিলিস্, মর্কিউরিয়স্-বাইবস্, এবং মর্কিউরিয়স্-আয়োডেটস্, ইহাদিগের মধ্যে শেষোক্তটী ভিন্ন এই পুস্তকে পূর্ব্বোক্ত তিনটী ব্যবহৃত হইয়াছে, অতএব যে সকল স্থানে বিশেষ নাম লিখিত না হইয়া কেবল মর্কিউরিয়স্ লিখিত আছে সেই সকল স্থানে পূর্ব্বোক্ত তিনটীর মধ্যে যে কোন একটী দেওয়া বিধেয়।

## মর্কিউরিয়স্-করোসাইবস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—এসিডম্-নাইট্রিকম্, হেপার্, ওপিয়ম্, সার্সাপ্যারিলা, সল্ফর্।

এই ঔষধ যন্ত্র সকলের, বিশেষতঃ রক্তামাশয় প্রভৃতির উপর বিশেষ কার্য্য করে।

---

## মর্কিউরিয়স্-সোলিউবিলিস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—মর্কিউরিয়স্-করোসাইবসের ন্যায়।

এই ঔষধ এবং উপরোক্ত ঔষধ, রক্ত পরিচালন বিষয়ে, সমস্ত শিরা সম্বন্ধে, শ্লেষ্মা পরিচালক-সূক্ষ্ম-চর্ম্মের, ও অস্থি, স্নায়ু প্রভৃতি শারীরিক অত্যন্ত প্রয়োজনীয় যন্ত্র সকলের উপর, বিশেষ অধিকার রাখে। তজ্জন্য বিষম পোষণবশতঃ শরীরের মধ্যে যে সকল রোগ উপস্থিত হয়, তাহাতে বিশেষ উপকার করে। যে সকল ক্ষত দিয়া জলবৎ পাতলা রসঃ নির্গত হয়, গুঠলি সকল প্রদাহ বিশিষ্ট হইয়া স্ফীত, বক্ষঃস্থল, যকৃৎ বা প্লীহার স্ফীততা, আমাশয়, পিত্ত নিঃসরণ, শুষ্ক কণ্ডু, যকৃতের বিকৃতি জন্য কামলা, বদনের স্ফীততা, কৃমি রোগ, শ্লেষ্মজ ব্যাধি সকল, কাশী, কএক প্রকার শোথঃ, প্রবল উদর বিকৃতির সহিত মৃদু জ্বর, প্রভৃতিতে পূর্ব্বোক্ত এবং এই ঔষধ বিশেষ উপকারজনক।

মর্কিউরিয়স্-বাইবস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—পূর্ব্বের ন্যায়।

এই ঔষধ, জ্বরের সহিত, দক্ষিণ পার্শ্বে, পঞ্জরের নীচে, বেদনা থাকিয়া যকৃতের দোষ থাকিলে, গলার বেদনা, অতি-সার, কফ, অত্যন্ত ঘর্ম্মের সহিত প্রবল জ্বর, শোথঃ, এবং মূত্রস্থলীর নানাবিধ উপসর্গে, বিশেষ উপকারী হয়।

---

রস্-টক্সিকোডেণ্ড্রন্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—ব্রায়োনিয়া, ক্যাম্ফর্, কফি, সল্ফর্।

স্নায়ু, বন্ধনী-শিরা প্রভৃতি, এবং পাকস্থলী ও উদরের শ্লেষ্মা-পরিবাহক-সূক্ষ্ম-চর্ম্মের ও রক্ত পরিচালনের উপর বিশেষ অধিকার রাখে। স্নায়ু সম্বন্ধীয় বাত রোগ, শ্লেষ্মাধিক্য ধাতু বিশিষ্ট ব্যক্তিগণের চর্ম্ম রোগ, ক্ষুদ্র ফোস্কা, লোম বিশিষ্ট স্থানের দদ্রু রোগ, দৈশিক দোষ জন্য বিকার জ্বর, অজীর্ণ দোষ জন্য বিকার জ্বর, ধাতুস্থ জ্বর, অতিসার, আমাশয়, বাত রোগের তরুণাবস্থা, পাকস্থলী, অন্ত্র, বা ফুস্ফুস্ যন্ত্রের প্রদাহ, ইত্যাদি রোগে এই ঔষধ বিশেষ উপকার করে।

রস্-রেডিক্যান্স।

প্রতিষেধক ও দোষঘ্ন।—পূর্ব্ববৎ।

এই ঔষধ উক্ত ঔষধের ন্যায় লক্ষণানুযায়ী ফলদায়ক হয়, বিশেষতঃ বিকারাবস্থায় নাড়ী অত্যন্ত ক্ষীণা হইলে বিশেষ কার্য্য করে।

### লাইকোপোডিয়ম্।

**প্রতিষেধক ও দোষঘ্ন।—কফি, কর্পূর, পল্‌সেটিলা।**

**ইহা শারীরিক পরিশোষক এবং প্রক্ষারক যন্ত্র সকলের উপর প্রবল রূপে অধিকার রাখে। বিশেষতঃ পরিপাক-শক্তির বিকৃতি, নিঃশ্বাস প্রশ্বাসের প্রাচীন রোগ, প্রাচীন চর্ম্ম রোগ, অস্থি রোগ, স্ফোটক, কোষ্ঠবদ্ধতা, চক্ষুঃ এবং চক্ষুর পাতার স্ফীততা, যকৃতের প্রাচীন রোগ, যান্ত্রিক দোষের সহিত প্রাচীন এবং মৃদু জ্বর, স্থান বিশেষের শোথঃ, প্রকাশ্য কারণ ব্যতিরেকে মাংস ক্ষয়, প্রাচীন কফ, বহুকাল স্থায়ী বাত রোগ, প্রভৃতিতে, এই ঔষধ বিশেষ উপকারক।**

### ল্যাকিসিস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—আর্সেনিকম্, বেলাডোনা, চায়্‌না, এসিডম্-ফস্‌ফরিকম্।

এই ঔষধ, যান্ত্রিক শিরা সকলের উপর অতুল্য শক্তি ধারণ করে।

জীবনী-শক্তির হ্রাসতা জন্য যে সকল বিকৃতি হয়, তৎপক্ষে বিশেষতঃ তীব্র প্রদাহ বিশিষ্ট রোগ সকলের দ্বিতীয় এবং তৃতীয় অবস্থার ক্ষীণতায়, অত্যন্ত মাদক দ্রব্য ব্যবহার বা অতিরিক্ত পরিমাণে পারা প্রভৃতি অন্যান্য প্রচণ্ড ধাতু ঘটিত ঔষধ সেবন জন্য যে সকল রোগ হয়, প্রায় যাবতীয় শিরা সম্বন্ধীয় বহুকাল স্থায়ী রোগেতে, পিত্ত দোষ জন্য পাকস্থলীর এবং ভুক্ত-দ্রব্য-বাহক-প্রণালির মধ্যস্থ প্রদাহ, শ্বাস, কাশ, প্রভৃতি

নিঃশ্বাস প্রশ্বাসের প্রণালীর রোগ, হৃৎপিণ্ডের এবং রক্ত পরিচালনের বিষমতা, ও বিকৃতি, মস্তিষ্কের প্রদাহ বিশিষ্ট রোগ, প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### ষ্ট্যানম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—পল্‌সেটিলা।

এই ঔষধ ক্ষয় রোগের সহিত নিঃশ্বাস প্রশ্বাসের যন্ত্রের প্রাচীন রোগ, আন্তরিক মৃদু জ্বর, প্রাচীন শ্লেষ্মা উঠা, এবং দুর্ব্বল শরীরে শ্লেষ্মা জন্য যে সকল রোগ হয়, উৎকাশী, স্ত্রীলোকের সুতিকা রোগ, শ্বেত প্রদর, এবং প্রাচীন জরায়ু যন্ত্রের রোগ, প্রভৃতিতে বিশেষ উপকারক হয়।

### ষ্ট্যাফিসেগ্রিয়া।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর।

চুল্‌কানির ন্যায় প্রাচীন চর্ম্ম রোগ, রসঃস্রাব বিশিষ্ট ফুস্কুড়ি, পারা ব্যবহার জন্য যে সকল প্রাচীন রোগ হয়, মানসিক বৈরক্তি জন্য পীড়া, আহারের আতিশয্য জন্য প্রাচীন উপসর্গ সকল, মাঢ়ির পীড়া, চক্ষুর পাতার প্রাচীন স্ফীততা, প্রবল দদ্রু, জরায়ু সম্বন্ধীয় যান্ত্রিক রোগ সকল, আমাশয় প্রভৃতি পাকস্থলী, বা উদরের দোষ জন্য পীড়া, অস্থি রোগ, মুখ রোগ ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

### ষ্ট্রামোনিয়ম্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—নক্স-বমিকা, আফিং, তামাকু, উদ্ভিজ্জ অম্ল।

শিরা সকলের প্রবল উত্তেজনার সহিত, পিত্ত জন্য প্রদাহ বিশিষ্ট বিষম জ্বর, ধাতুস্থ জ্বর, প্রবল মস্তিষ্কের বিকৃতির সহিত বিকার জ্বর, মস্তিষ্কের স্ফীততা, এবং প্রদাহ, মস্তিষ্কের প্রদাহ জন্য টঙ্কার ও অপস্মারাদি রোগ, প্রলাপ, মস্তিষ্কের শোথঃ, প্রভৃতি রোগেতে এই ঔষধ বিশেষ উপকারক হয়।

---

### সাইকিউটা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—আর্ণিকা, তামাকু।

এই ঔষধ, মস্তিষ্ক, যান্ত্রিক শিরা সকল, ও বাহ্যিক চর্ম্মাদির উপর, বিশেষ অধিকার রাখে।

তামাকু ইত্যাদি কটু-দ্রব্য-ব্যবহার জন্য যে সকল টঙ্কার রোগ হয়, বহ্যিক আঘাত বা আন্তরিক যন্ত্রের বিকৃতি, ও মস্তিষ্কের প্রদাহ জন্য যে সকল অপস্মার, পক্ষাঘাত প্রভৃতি রোগ হয়, পাকস্থলীর এবং উদরের প্রদাহ বিশিষ্ট রোগ সকল, মাংসপেশীর সঙ্কোচন, বা প্রসারণ, দাঁতি লাগা, সুতিকাবস্থার মূর্চ্ছাদি রোগ, প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী।

---

### সাইলিশিয়া।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, হেপার্।

শরীরের স্থান বিশেষে রক্ত বা অন্য প্রকার রসঃ, একত্র হওয়াতে গুঠলির প্রদাহ, এবং ক্ষত, বর্ণবিহীন স্ফোটক ইত্যাদি,

যান্ত্রিক বৃদ্ধি ও কঠিনতা, চর্ম্ম ফাটা, অস্থি রোগ, সমস্ত প্রকার শোথঃ, চক্ষুঃ এবং কর্ণ রোগ, পাকস্থলীর ও উদরের প্রাচীন্ রোগ, মস্তকে স্বাভাবিক শ্লেষ্মা বদ্ধতা, যে সকল শ্লেষ্মজ ব্যাধিতে শক্তিহীন করে, প্রাচীন ঘা, দুর্ব্বলতা বা ক্ষীণতার সহিত সুতিকা রোগ প্রভৃতিতে, এই ঔষধ বিশেষ উপকারী।

সিনা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—ব্রায়োনিয়া, কুইনাইন্, হায়োসায়েমস্, ইপিক্যাকুয়ানা।

এই ঔষধ যান্ত্রিক শিরা সকলের, পাকস্থলীর, ভুক্ত-বাহক-প্রণালীর ও মস্তিষ্কের উপর বিশেষ অধিকার রাখে। শরীর পোষণের অল্পতা জন্য সম্পূর্ণ মাংস-ক্ষয়ের সহিত যে সকল মূর্চ্ছা ইত্যাদি রোগ হয়, অজীর্ণ রোগের সহিত ক্রমি দোষ, মস্তিষ্কের শোথঃ এবং প্রদাহ, ও স্বাভাবিক ক্রমিদোষ জন্য বালকগণের শয্যায় প্রস্রাব করা, প্রভৃতি রোগের পক্ষে এই ঔষধ বিশেষ উপকারক।

সল্‌ফর্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—একোনাইট্, কর্পূর, ক্যামোমিলা, মর্কিউরিয়স্, নক্স-বমিকা, সিপিয়া।

এই ঔষধ নানাবিধ রোগের প্রথমাবস্থায় বা শেষাবস্থায়, বিশেষতঃ কোন প্রকার পারা ঘটিত ঔষধ সেবন দ্বারা যে সকল রোগ উপস্থিত হয়, তৎপক্ষে বিশেষ উপকারী; আরও অনেকা-

নেক রোগের চিকিৎসার প্রথমাবস্থায়, ইহা ব্যবহার করা-ইয়া পুনর্ব্বার চরমাবস্থায়, ব্যবস্থা করা যায়। অপিচ গুঠলি বা চর্ম্মের যাবতীয় প্রাচীন রোগ, বা যকৃৎ, প্লীহা, পাত রোগ, প্রাচীন অজীর্ণ রোগ, নিঃশ্বাস প্রশ্বাসের প্রণালীর এবং রক্ত পরিচালনের যন্ত্রের প্রাচীন রোগাদিতে এই ঔষধ মধ্যে মধ্যে প্রয়োজন হয়। বহুকাল স্থায়ী বাত রোগ, দুর্নিবার ঘা, অস্থিসম্বন্ধীয় রোগ সকল, শোথঃ, এবং দৌর্ব্বল্য জন্য রোগ সমুদয়, স্ফোটক প্রভৃতি নানাবিধ চর্ম্ম রোগের তরুণাবস্থায়, ও প্রাচীন চক্ষুরোগ, শিরারোগ, বৈকালিক এবং মৃদু ধাতুস্থ জ্বর, বহুকাল স্থায়ী দুর্দ্দম্য কোষ্ঠবদ্ধতা, বা ক্ষীণকারক অতিসার, শ্বেত প্রদর, কষ্টার্ত্তব, প্রভৃতি স্ত্রীলোকের রোগ ও যে সকল রোগে এই ঔষধ পূর্ব্বে অধিক পরমিাণে ব্যবহৃত না হইয়া থাকে তৎসমুদায়ে ইহাকে সাফল্যের সহিত ব্যবহার করা যাইতে পারে।

## সিকেল্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর।

এই ঔষধ জরায়ু এবং তন্নিকটস্থ শিরা সকলের উপর বিশেষ অধিকার রাখে। দুর্ব্বলা, সুতিকা-রোগ বিশিষ্টা স্ত্রীলোক সকলের টঙ্কার রোগ, শারীরিক নানাবিধ রন্ধ্র হইতে রক্ত স্রাব, ওলাউটার ঘোরতর বিকারাবস্থা, জরায়ুর অতিপ্র-বল রোগ, ও উদ্বেজনা, অতিশয় রজঃস্রাব, গর্ভ পাতের প্রারম্ভ কাল, অতিরিক্ত প্রসব বেদনা ইত্যাদিতে এই ঔষধ বিশেষ উপকারী হয়।

সিপিয়া।

প্রতিষেধক ও দোষঘ্ন।—একোনাইট্, এণ্টিমোনিয়ম্-টার্টে-রিকম্, বিনিগার্।

ওই ঔষধ নানাবিধ যান্ত্রিক দোষ জন্য প্রাচীন উপসর্গ, যাহা দুর্ব্বলা এবং ক্ষীণা স্ত্রীলোকগণের হইয়া থাকে, তৎপক্ষে এবং দদ্রু ও স্ত্রীলোকের আর্ত্তব দোষ জন্য অজীর্ণাদি রোগে বিশেষ উপকারী।

স্পঞ্জিয়া।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর।

এই ঔষধ শ্লেষ্মা-বাহক-সূক্ষ্ম-চর্ম্মের উপর এবং বায়ু-বাহক প্রণালীর রোগ সকলে ও নানাবিধ গুঠলির বৃদ্ধি রোগেতে বিশেষ উপকারী হয়।

স্পাইজিলিয়া।

প্রতিষেধক ও দোষঘ্ন।—অরম্, ক্যাম্ফর্,।

বদনের শিরাতে এবং বাত রোগ জন্য যে সকল যাতনা সময়ে সময়ে উপস্থিত হয়, সামান্যতঃ শিরার যাতনা, তীব্র বাতরোগ, ক্রমি জন্য উপসর্গ সকল, উদরের প্রবল বিকৃতির সহিত জ্বর, বক্ষঃস্থলে জল বদ্ধ, কফ জন্য জ্বর, হৃৎপিণ্ডের যান্ত্রিক রোগাদির পক্ষে এই ঔষধ বিশেষ উপকারী।

স্যাবাইনা।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, পল্সেটিলা।

এই ঔষধ জরায়ু এবং তন্নিকটস্থ স্থানে রক্ত বদ্ধ জন্য যে সকল যান্ত্রিক উদ্বেজনা উপস্থিত হয়, তৎপক্ষে বিশেষ অধিকার রাখে। গর্ভপাত আশঙ্কার সহিত গর্ভ কালীন অতিরিক্ত রজঃ স্রাব, ও অত্যন্ত বেদনা, গর্ভকালীন, বা গর্ভপাতের পর, জরায়ু হইতে অতিরিক্ত পরিমাণে রক্ত স্রাব, আর্ত্তব দোষ, গ্রন্থিবাত এবং বাতরোগ, সূতিকাবস্থায় দন্তরোগ, প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী।

---

হায়োসায়েমস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—বেলাডোনা, কর্পূর, সিন্কোনা, বিনিগার্।

এই ঔষধ মস্তিষ্ক এবং যান্ত্রিক শিরা সকলের ও রক্ত পরিচালনের উপর বিশেষ অধিকার রাখে। প্রবল শিরা সম্বন্ধীয় বিকৃতির সহিত প্রদাহ যুক্ত বা টঙ্কার বিশিষ্ট রোগ সকল, প্রদাহ বিশিষ্ট অপস্মার রোগ, প্রদাহ জন্য মস্তিষ্কের এবং মানসিক বিকৃতি, প্রলাপ, ধাতুস্থ জ্বর, পশু কর্ত্তৃক দংশন জন্য জলভীতি, প্রসব কালীন মূর্চ্ছাদি রোগ, মস্তিষ্কের শোথের তরুণাবস্থা, প্রভৃতি রোগেতে এই ঔষধ বিশেষ উপকারী।

---

হেপার্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—বেলাডোনা, ক্যামোমিলা, বিনিগার্।

এই ঔষধ বায়ু-প্রবাহ-প্রণালীর সূক্ষ্ম-ত্বকের উপর, যাবতীয় গুঠলি এবং সর্ব্বাঙ্গীন চর্ম্মের ও পরিশোষক ও প্রক্ষারক

যন্ত্র সকলের, এবং লালা উৎপাদক গুঠলি সকলের উপর বিশেষ অধিকার রাখে। বদনে এবং মস্তকে বা শরীরের অন্য স্থানে যে সকল প্রদাহ বিশিষ্ট দুর্দ্দম্য চর্ম্ম রোগ উপস্থিত হয়, পারা দোষ জন্য নানাবিধ উপসর্গ, দুর্ণিবার ঘা, (যাহা পচিয়া এবং গলিয়া যাইবার উপক্রম বোধ হয়,) বায়ু-বাহক-প্রণালির ভিতর প্রদাহ বিশিষ্ট স্ফোটকাদি, (যাহা পাকিবার সম্ভাবনা), অতিরিক্ত পারা সেবন জন্য মাঢ়িতে বেদনা, নানাবিধ কাশী, এবং ক্ষয় কাশের উপক্রম, কর্ণের প্রদাহ, কর্ণ হইতে রসঃ স্রাব, স্ফীততার সহিত গুটলি পাকিবার ন্যায় প্রদাহ, প্রাচীন বা তরুণ স্ফোটক, গুঠলির ঘা প্রভৃতিতে এই ঔষধ বিশেষ উপকারী।

## হিলেবোরস্।

প্রতিষেধক ও দোষঘ্ন।—কর্পূর, চায়্না।

হঠাৎ হিম সেবন জন্য বা কোন প্রকার বিষ-স্ফোটকাদি নিবারণ জন্য যে সকল শোথঃ রোগ উপস্থিত হয়, মস্তিষ্কের, কশেরুকা সম্বন্ধীয় প্রদাহ বিশিষ্ট উপসর্গ, অথবা শিরা সমূহের অবসন্নতা প্রযুক্ত রোগাদিতে, এই ঔষধ বিশেষ উপকারী।

সম্পূর্ণ

# এই গ্রন্থে যে সকল ঔষধ ব্যবহৃত হইয়াছে তাহার নিঘণ্ট।*

অরম্।

আর্ণিকা।

আর্সেনিকম্।

ইউফ্রেশিয়া।

ইগ্নেশিয়া।

একোনাইট্।

এণ্টিমোনিয়ম-ক্রুডম্।

এণ্টিমোনিয়ম্-টার্টেরিকম্

এলম্।

এসিডম্-নাইট্রিকম্।

এসিডম্-ফস্‌ফরিকম্।

এসিডম্-সলফরিকম্।

ওপিয়ম্।

ককিউলস্

কফি।

কর্পূরের আরক।

কলোসিন্থিস্।

কল্‌চিকম্।

কষ্টিকম্।

কর্বো-বেজিটেবিলিস্

কুপ্রম্।

কোনিয়ম্।

ক্যান্থ্যারাইডিম্

ক্যাপ্‌সিকম্।

ক্যামোমিলা।

ক্যাল্কেরিয়া।

* সদৃশ ব্যবস্থানুযায়ী ঔষধে গুণমিশ্র ব্যবহৃত হইয়া থাকে, তদ্দ্বারা ঔষধের গুণের তারতম্য হয়, অতএব এতদ্‌গ্রন্থে যে সকল স্থানে ঔষধের গুণমিশ্র বিষয়, বিশেষ রূপে লিখিত হইয়াছে তৎ তৎ স্থানে সেই মত এবং অনুক্ত স্থানে ষষ্ঠ গুণ মিশ্র ঔষধ ব্যবহার করিবেক। গুণমিশ্র, লিখিবার নিয়ম, যথা অরম্ ১ অর্থাৎ এক গুণ মিশ্র, অরম্ ৬ অর্থাৎ ষষ্ঠ গুণ মিশ্র, অরম্ ৩০ অর্থাৎ ত্রিংশ গুণ মিশ্র অরম্ θ অর্থাৎ অমিশ্র ইত্যাদি।

ক্যালি-কার্বোনিকম্।
ক্যালি-বাইক্রোম্যাস্
ক্যালেণ্ডিউলা।
গ্র্যাফাইটিস্।
চায়্না।
জিঙ্কম্।
ট্যারেক্সেকম্।
ডল্কেমেরা।
ডিজিটেলিস্।
ড্রোসেরা।
থুজা।
নক্স-বমিকা।
পডোফায়্লম্।
পল্‌সেটিলা।
পিট্রোলিয়ম্।
প্লম্বম্।
প্ল্যাটিনম্।
ফস্ফরিকম্।
ফেরম্।
বেরাট্রম্।
বেলাডোনা।
ব্রায়োনিয়া।
ব্যারায়্টা।
মর্কিউরিয়স্-করোসাইবস্।
মর্কিউরিয়স্-বাইবস্।
মর্কিউরিয়স্-সোলিউবিলিস্
রস্-টক্সিকোডেন্‌ড্রন্।
রস্-রেডিক্যান্স্।
লাইকোপোডিয়ম্।
ল্যাকিসিস্।
ষ্ট্যানম্।
ষ্ট্যাফিসেগ্রিয়া।
ষ্ট্র্যামোনিয়ম্।
সাইকিউটা।
সাইলিশিয়া।
সিনা।
সল্ফর্।
সিকেল্।
সিপিয়া।
স্পাঞ্জিয়া।
স্পাইজিলিয়া।
স্যাবায়্না।
হায়োসায়েমস্।
হেপার্। (অর্থাৎ হেপার্-সল্‌-ফর্)
হিলেবোরস্।

# এতদ্গ্রন্থে যে সকল কঠিন শব্দ ব্যবহৃত হইয়াছে তাহার অর্থ।

**অবসন্নতা,** অবসাদ; এক প্রকার শক্তির হানি।

**অন্ত্র,** আঁত্ড়ি, ভুঁড়ি।

**আর্ত্তব,** স্ত্রীলোকের মাসিক ঋতুকালীন যে রক্তবর্ণ পদার্থ নির্গত হয়।

**আবল্য,** এক প্রকার অলস।

**উদরাধ্মান,** পেট ফাঁপা।

**উত্তানশায়ী,** চিৎ হইয়া শয়ন করা।

**উপদংশ,** গর্‌মির পীড়া।

**উপর্য্যুপরি,** এক বার একটী পুনর্ব্বার অপরটী, পুনর্ব্বার প্রথম হইতে ঐ রূপে।

**কর্কশ কাশী,** যে কাশীতে কর্কশ শব্দ হয়।

**কণ্ডু,** চুল্কনা।

**কষ্টার্ত্তব,** স্ত্রীলোকের বাধকের পীড়া।

**কশেরুকা,** পিঠের দাঁড়ার হাড়।

**ক্ষার,** ভস্মের ন্যায়।

**ক্ষুদ্রান্ত্র,** পাকস্থলী হইতে বৃহদন্ত্র পর্য্যন্ত যে নাল-ভাগ ২৪ ফুট্ দীর্ঘ।

**গৃহিণী,** প্রাচীন অতিসার রোগ।

**ছিল্লি,** বিরক্তিজনক স্বভাব।

**জরায়ু,** স্ত্রীলোকের গর্ব্ভে, যে স্থানে সন্তান থাকে।

**টঙ্কার,** এক প্রকার শরীরের টান্।

। ইন্দ্রিয় দ্বারা শরীরের উপর স্পর্শ বোধ হয়।

।বিশেষ বা যন্ত্রবিশেষ দিয়া জলবৎ পদার্থ নিঃসরণ।

ষধ দ্বারা অন্য ঔষধের বিষ দোষ নষ্ট হয়।

াভাবিক অবস্থা বিশেষ।

**নিদান,** রোগের আদি কারণ।

**নিঃশেষিত,** এক কালীন নিবারিত হওয়া।

**পক্কাশয়,** আহার করিলে ভুক্ত-দ্রব্য প্রথমতঃ যে স্থানে থাকে।

**প্রতিষেধক,** যে ঔষধ, অন্য ঔষধের গুণের বাধক হয়।

**পরিশোষক যন্ত্র,** শরীরের যে যন্ত্র, রসঃ শোষণ করে।

**পাকস্থলী,** পক্কাশয় দেখ।

**পিচ্ছিল,** পিছ্‌লা, তৈলের ন্যায়।

**পূর্ব্ববৎ,** উপরের ব্যবস্থায় যাহা লিখিত হইয়াছে সেই অনুসারে।

**প্রক্ষারক-যন্ত্র,** শারীরিক যে যন্ত্র হইতে বাস্প উঠে।

**ফুস্‌ফুস্‌ যন্ত্র,** যে যন্ত্র হইতে নিঃশ্বাস প্রশ্বাসের গতি হয়।

**বন্ধনি শিরা,** শরীরের অভ্যন্তরস্থ এক প্রকার শিরা বিশেষ।

**বলি,** এক প্রকার বুটি।

**বয়ু-বাহক-প্রণালী,** ফুস্‌ ফুস্‌ যন্ত্র হইতে যে পথ দিয়া বায়ু চালিত হয়।

**বায়ুরন্ধ্র,** শারীরিক যে সকল গহ্বর মধ্যে বায়ু নিবিষ্ট থাকে।

**বিরাম,** যখন আর কিছুই থাকে না।

**বিরেচন,** মলাদি নির্গত হওয়া।

**বিষম,** যাহা সমভাবে চলে না।

**বৃহদন্ত্র,** মলদ্বার হইতে ঊর্দ্ধদিগে দুই হস্ত পরিমাণ পর্য্যন্ত নাল।

**ভুক্ত-দ্রব্য-প্রবাহক-প্রণালী,** আহার করিলে যে পথ দিয়া ভুক্ত-দ্রব্য, মল-ভাণ্ডের দিকে চালি তহয়।

**ভাড়ই,** পক্ষীবিশেষ।

**মল নিঃসরণের প্রণালী,** মলদ্বার হইতে উদরের মধ্যে পরিমাণ যে নাল আছে ও যাহার মধ্যে মল থাকে।

**মস্তিষ্ক,** সাধারণ ভাষায় মগজ্, মস্তকের ভিতর তুলার ন্যায় যে পদ থাকে।

**মাংসপেশী,** শারীরিক মাংসবিশেষ যাহা স্বচ্ছ-সূক্ষ্ম-চর্ম্মের দ্বারা আবৃত থাকে।

**মূত্রস্থলী,** উদরের অধোভাগে স্থিত থলিয়া যাহার মধ্যে মূত্র থাকে।

**মূত্রস্রাবক যন্ত্র,** যে যন্ত্র দিয়া মূত্র নির্গত হয়।

**মূত্রগ্রন্থি,** যে স্থানে মূত্র উৎপন্ন হয়।

**মেরুদণ্ড,** মস্তকের নিম্নভাগ হইতে কটিদেশ পর্য্যন্ত যে সকল অস্থি খণ্ড সজ্জিত আছে, অর্থাৎ পিঠের ডাঁড়া।

**যান্ত্রিকস্রাব,** শরীরের মধ্যস্থিত যন্ত্র হইতে রসাদি নির্গমন।

**যান্ত্রিকপোষণ,** শরীরের অভ্যন্তরস্থ যন্ত্র, রসাদি দ্বারা পোষিত হওয়া।

**যান্ত্রিকশোষণ,** যে ক্রিয়া দ্বারা শরীরিক যন্ত্র, রসাদি টানিয়া লয়।

**রেচন,** রসাদি নির্গমন।

**লালা,** জলবৎ পিছ্লা পদার্থ।

**সংশ্লিষ্ট,** মিশ্রিত হওয়া, বা মিলিয়া থাকা।

**স্তন্য,** স্তনের দুগ্ধ।

**সূতিকা,** সন্তান প্রসব কাল সম্বন্ধীয়।

**স্রাবকযন্ত্র,** শরীরের যে যন্ত্র দিয়া রসাদি স্রাব হয়।

**স্নায়ু,** শারীরিক শিরা বিশেষ।

**হৃৎপিণ্ড,** বক্ষঃস্থলের বাম ভাগের মধ্যে স্থিত ফুস্ ফুস্ যন্ত্রের একাংশ যাহার মধ্যে অপরিস্কৃত রক্তভাগ প্রবিষ্ট হইয়া পরিস্কৃত হওয়ার পর সমস্ত শরীরে চালিত হয়।

# বিজ্ঞাপন।



সদৃশ ব্যবস্থা (হোমিওপ্যাথি) মতের ঔষধ সকল মহানগর কলিকাতা লাল বাজারের ১২ নম্বর বাটীতে বেরিনি কোম্পানির ঔষধালয়ে পাওয়া যায়, অতএব যাঁহার উক্ত ঔষধ সকল গ্রহণেচ্ছা হইবে, তিনি উক্ত ঠিকানায় পত্র বা লোক প্রেরণ করিলে পাইতে পারিবেন।

ঔষধের মূল্য জানিবার আবশ্যক হইলে উক্ত কোম্পানির নিকট জানিতে এবং আবশ্যকীয় ঔষধের উপযুক্ত মূল্য প্রেরণ করিলে অনায়াসে পাইতে পারিবেন। প্রয়োজনীয় ঔষধ অনাইবার জন্য পত্র লিখিতে হইলে নিম্ন লিখিত নিয়মানুসারে লিখিতে হইবে।

## নিয়ম যথা।



একোনাইট্ ... ... ক্ষুদ্র-বটিকা[৬] ... ... ১ এক ড্রাম্।

আর্সেনিকম্[১২] ... আরক ... ... ... ৪ চারি ড্রাম্।

২ দুই ড্রাম্।

১ এক আউন্স।

৪ চারি ড্রাম ইত্যাদি।